[illegible]বিধপাঠক প্রকাশিকা

প্রথমকাণ্ড সাহিত্য সংগ্রহ।

# RAGHUVANSA

WITH

TEXT, TRANSLATION AND COMMENTARIES.

---

# রঘুবংশ।

সংস্কৃত [illegible]।

মল্লিনাথ কৃত সঞ্জীবনী টীকা

এবং

শ্রীযুক্ত হেমচন্দ্র ভট্টাচার্য্য কৃত অনুবাদ

সহিত ৮ সংখ্যায়

শ্রীবৈকুণ্ঠনাথ দত্ত কর্ত্তৃক

প্রকাশিত।

---

কলিকাতা

বি, পি, এম্‌স্ যন্ত্রে

মুদ্রিত।

সন ১২৭৫।

মূল্য চারি টাকা।

Price Four Rupees.

# ভূমিকা।

ইংলণ্ড, ফ্রান্স, জর্ম্মণি ইটালি প্রভৃতি ইয়ুরোপখণ্ডের কি নব্য কি প্রাচীন অনেক পণ্ডিতেরাই সংস্কৃতভাষার রচনা প্রণালীর উৎকর্ষ প্রতিপাদন করিয়াছেন। বিশেষতঃ সংস্কৃতভাষায় কৃতবিদ্য সহৃদয় ব্যক্তিমাত্রেই এরূপ ব্যক্ত করিয়া থাকেন যে, এ ভাষায় যে প্রকার শ্রুতিসুখকর সুমধুর পদবিন্যাস সকল দেখা যায় সেরূপ আর প্রায় কোন ভাষাতেই দৃষ্টিগোচর হয় না। যখন মহাকবি কালিদাসের স্বভাবোক্তিপরিপূর্ণ গ্রন্থসকল অধ্যয়ন করা যায় তৎকালে মনোমধ্যে অভূতপূর্ব্ব আনন্দ অনুভূত হইতে থাকে। যখন কবিবর ভবভূতির ভাবগর্ভ প্রগাঢ় রচনা শ্রবণগোচর করা যায় তৎকালে উহা যেন কর্ণকুহরে অনবরত মধুধারা বর্ষণ করিতে থাকে। সংস্কৃতভাষায় শব্দশ্লেষ ও অর্থশ্লেষের যেরূপ প্রাচুর্য্য ও মাধুর্য্য সেইরূপ আর কোন ভাষাতেই দেখিতে পাওয়া যায় না। সংস্কৃতগ্রন্থকর্ত্তারা শব্দশ্লেষ ও অর্থশ্লেষ লইয়া স্থানে স্থানে অলৌকিক কবিত্বশক্তি প্রদর্শন করিয়া গিয়াছেন। তাঁহাদিগের কল্পনাশক্তিও অতি চমৎকার। কাদম্বরী পাঠে কোন্ সহৃদয় ব্যক্তির অন্তঃকরণ আনন্দপ্রবাহে উচ্ছলিত না হয়, কোন্ সহৃদয়ই বা উহার ভূয়সী প্রশংসা না করেন।

সংস্কৃতভাষায় কোন বিষয়ই অসুলভ নহে; কি কাব্য কি অলঙ্কার কি ইতিহাস কি দর্শন কি রাজনীতি কি শিল্প ইহাতে সকল বিষয়েরই বহুলপ্রচার নয়নগোচর হইয়া থাকে। তন্মধ্যে কাব্যই সমধিক উৎকৃষ্ট। পূর্ব্বতন সংস্কৃতগ্রন্থকারেরা কাব্যরচনা করিয়া যে কি অপূর্ব্ব পাণ্ডিত্য প্রকাশ করিয়া গিয়াছেন তাহা অক্লেশে সাধারণের অন্তঃকরণে অঙ্কিত করা বড় সহজ নহে। সংস্কৃতকাব্যে বিলক্ষণ অধিকার না জন্মিলে সেইটি অনুভব করা অতিশয় সুকঠিন।

আমরা এই অভাবের কিয়দংশ পরিহার করিবার নিমিত্ত এই বিবিধপুস্তকপ্রকাশিকার প্রথমকাণ্ডে সাহিত্যসংগ্রহ প্রকাশ করিতে মানস করিয়াছি। পূর্বতন গ্রন্থকারদিগের রসগর্ভসন্দর্ভের অবিকল অনুবাদ করাই সাহিত্যসংগ্রহের প্রধান উদ্দেশ্য। এই উদ্দেশ্য সিদ্ধ করিতে হইলে ভাষার লালিত্য রক্ষা করা অতিশয় সুকঠিন; কিন্তু সাহিত্যসংগ্রহ তদ্বিষয়ে কত দূর কৃতকার্য্য হইবে তাহা সহৃদয় পাঠকমণ্ডলীর বিবেচনার উপর সমর্পিত হইল। এক্ষণে সংস্কৃত হইতে বাঙ্গলাভাষায় অনুবাদিত হইয়া বিস্তর গ্রন্থ প্রচার হইতেছে বটে কিন্তু সুপ্রসিদ্ধবিদ্যাসাগর মহাশয় ও শ্রীযুত বাবু কালীপ্রসন্ন সিংহ মহোদয়ের অনুবাদিত মহাভারত ব্যতিরেকে অবিকল অনুবাদিত গ্রন্থ প্রায় দৃষ্টিগোচর হয় না। তাঁহারা মহাভারতের সুললিত অনুবাদ করিয়া লোকের অন্তঃকরণে অবিকল অনুবাদের এমনি একটি আদর ও গৌরব বদ্ধমূল করিয়া দিয়াছেন যে, এক্ষণে বাঙ্গালা ভাষায় সংস্কৃতগ্রন্থের অবিকল অনুবাদ দেখিবার জন্য অনেকেরই বাসনা হইয়া উঠিয়াছে। আমরা সেই উৎসাহেই একান্ত উৎসাহিত হইয়া আপাততঃ সংস্কৃত কাব্যসমূহের অবিকল অনুবাদ প্রকাশ করিতে প্রবৃত্ত হইলাম।

বিবিধপুস্তকপ্রকাশিকাতে যে যে গ্রন্থ অনুবাদিত হইবে তাহা সটীক হইলে মূল ও টীকা এবং টীকা শূন্য* হইলে শুদ্ধ মূলের সহিত প্রকাশ করা যাইবে। কোন সংস্কৃতগ্রন্থ অনুবাদিত হইলে মূলের সহিত তাহার অনুবাদের কত দূর সৌসাদৃশ্য রহিয়াছে, ইহা দেখিবার নিমিত্ত অনেকেই কৌতূহলপরবশ হইয়া থাকেন; এতদ্ব্যতীত কোন সংস্কৃতগ্রন্থ সংগ্রহ করিয়া রাখিবার মানস হইলে তাহা বহুমূল্যসাপেক্ষ অথবা দুষ্প্রাপ্য বলিয়া অনেকে ক্রয় করিতে পারেন না। তাঁহাদিগের এই অভাবটিও নিরাকরণ করা বিবিধপুস্তকপ্রকাশিকার আর একটি উদ্দেশ্য।

এক্ষণে যে সকল গ্রন্থের বহুল প্রচার আছে আমরা অগ্রে তাহারই অনুবাদে প্রবৃত্ত হইলাম। তন্মধ্যে মহাকবি কালিদাসপ্রণীত রঘু-

* যে গ্রন্থের টীকা আছে সেই টীকা তাহার সঙ্গে হউক আর স্বতন্ত্ররূপেই হউক প্রকাশ করা যাইবে।

বংশই সর্ব্বোৎকৃষ্ট। বিদ্যাসাগর মহাশয় স্বরচিত সংস্কৃতভাষা ও সংস্কৃতসাহিত্যশাস্ত্রবিষয়ক প্রস্তাবে ঐ সর্ব্বোৎকৃষ্ট মহাকাব্যের যে গুণানুবাদ করিয়াছেন এবং তৎপ্রসঙ্গে কালিদাসের যে অলৌকিক কবিত্বশক্তির পরিচয় দিয়াছেন, পাঠকবর্গের বিদিতার্থ এস্থলে তাহা অবিকল উদ্ধৃত করা গেল।

"সংস্কৃতভাষায় যত মহাকাব্য আছে কালিদাসপ্রণীত রঘুবংশ সেই সর্ব্বাপেক্ষা সর্ব্বাংশে উৎকৃষ্ট। কালিদাস কীদৃশ কবিত্বশক্তি-সম্পন্ন ছিলেন, বর্ণনা করিয়া অন্যের হৃদয়ঙ্গম করা দুঃসাধ্য। যাঁহারা কাব্যের যথার্থরূপ রসাস্বাদে অধিকারী সেই সহৃদয় মহাশয়েরাই বুঝিতে পারেন কালিদাস কিরূপ কবিত্বশক্তি লইয়া ভূমণ্ডলে অবতীর্ণ হইয়াছিলেন। তিনি সর্ব্বোৎকৃষ্ট মহাকাব্য, সর্ব্বোৎকৃষ্ট খণ্ডকাব্য, সর্ব্বোৎকৃষ্ট নাটক লিখিয়া গিয়াছেন। বোধ হয় কোন দেশের কোন কবি আমাদিগের কালিদাসের ন্যায় সকলবিষয়ে সমান সৌভাগ্যশালী ও ক্ষমতাপন্ন ছিলেন না।

তিনি যে অলৌকিক কবিত্বশক্তি পাইয়াছিলেন, স্বরচিত কাব্যসমূহে সেই শক্তি সম্পূর্ণরূপ প্রদর্শিত করিয়া গিয়াছেন। তাঁহার বর্ণনাসকল পাঠ করিয়া চমৎকৃত ও মোহিত হইতে হয়। তাহাতে অত্যুক্তির সংস্রবমাত্র দেখিতে পাওয়া যায় না, আদ্যোপান্ত স্বভাবোক্তি অলঙ্কারে অলঙ্কৃত। বস্তুতঃ এবংবিধ সম্পূর্ণরূপ স্বভাবানুযায়িনী ও একান্তহৃদয়গ্রাহিণী বর্ণনা সংস্কৃতভাষায় আর দেখিতে পাওয়া যায় না। কালিদাসের উপমা অতি মনোহর; বোধ হয় কোন দেশের কোন কবি উপমাবিষয়ে কালিদাসের সদৃশ নহেন। তিনি এরূপ সংক্ষেপে, ও এরূপ লোকসিদ্ধ বিষয় লইয়া, উপমা সঙ্কলন করেন যে পাঠকমাত্রেরই অনায়াসে ও আবৃত্তিমাত্র উপমান ও উপমেয়ের সৌসাদৃশ্য হৃদয়ঙ্গম হয়। তাঁহার রচনা সংস্কৃতরচনার আদর্শস্বরূপ হইয়া রহিয়াছে। যাঁহারা তাঁহার পূর্ব্বে সংস্কৃতরচনা করিয়াছেন, কি কবি কি অন্যান্য গ্রন্থকার, কাহারই রচনা তাঁহার রচনার ন্যায় চমৎকারিণী ও মনোহারিণী নহে। তাঁহার রচনা সরল মধুর ও ললিত। তিনি একটিও অনাবশ্যক অথবা পরিবর্ত্তসহ শব্দ প্রয়োগ করেন নাই। কালিদাসের গ্রন্থ পাঠ করিলে ইহা স্পষ্ট

পুস্তকত্রয়ের মূল্য একটি টাকা ও তাহার ডাক মাশুল /০ হিসাবে ৶৹ সর্ব্বশুদ্ধ ১৶০ তাঁহারা প্রেরণ করেন। এই নিয়মটি গ্রাহক ও সম্পাদক উভয়ের পক্ষেই অপেক্ষাকৃত সুলভ হইতে পারিবে সন্দেহ নাই।

এ সংখ্যাতে রঘুবংশের প্রথম পাঁচ সর্গ প্রচার হইল। ইহা কিছুমাত্র পাঠকগণের তৃপ্তি সাধন করিলেও আমরা চরিতার্থ হইব এবং আমাদের সমুদায় শ্রম সফল জ্ঞান করিব।

হে পাঠকবর্গ! আপনাদের মধ্যে কি বিদ্যোৎসাহী হিতব্রত মহোদয়গণ কি বিদ্যানুরাগী পণ্ডিতমণ্ডলী কি বিদ্যার্থী ছাত্রবৃন্দ কি অভিনবগ্রন্থপাঠস্পৃহ বিষয়ীলোক সকল অনুরাগভাজন হইবার নিমিত্ত বিবিধপুস্তকপ্রকাশিকা একান্ত অভিলাষিণী হইয়াছে। ইহার প্রতি আপনাদের অনুরাগ সঞ্চারিত হয় এবং নিরন্তর কৃপাদৃষ্টি থাকে, এইটিই ইহার নিতান্ত প্রার্থনা। যদি আপনাদের অনুরাগ বলে ইহার প্রথমকাণ্ডে সাহিত্যসংগ্রহের কার্য্য নির্ব্বিঘ্নে সম্পন্ন হইয়া উঠে, তাহা হইলে ইহাতে পুরাণ, উপপুরাণ, প্রাচীন হিন্দুধর্ম্মশাস্ত্র, শ্রুতি, স্মৃতিপ্রভৃতি কি বহুলপ্রচার কি বিরলপ্রচার বিবিধ প্রকার সংস্কৃত ও অন্যান্য গ্রন্থও অনুবাদিত ও সংগৃহীত হইয়া প্রচারিত হইতে পারিবে এবং ইহা ক্রমশঃ শাখা প্রশাখা বিস্তারপূর্ব্বক প্রচুর ফল প্রদান করত আপনাদের তৃপ্তিসাধন ও স্বনামের সার্থকতা লাভ করিতেও সমর্থ হইবে। অল্প অল্প অর্থসাহায্যের সমষ্টিতে যে কি মহান্ কার্য্য সমুদ্ভূত হয় তাহা বর্ণনা করা বাহুল্য—তাহা বিদ্যাবুদ্ধিসম্পন্ন ব্যক্তিমাত্রেরই অনায়াসে হৃদয়ঙ্গম হইতে পারে সন্দেহ নাই।

কলিকাতা, কবরডাঙ্গা।<br>আশ্বিন ১৭৮৫ শকাব্দাঃ। } আর, এম্ বসু এণ্ড কোম্পানি।

# রঘুবংশ।

## প্রথম সর্গ।

---

আমি, শব্দ ও অর্থ জ্ঞানের নিমিত্ত, শব্দ এবং অর্থের ন্যায় সম্বদ্ধ জগতের মাতা পিতা পার্ব্বতী ও পরমেশ্বরকে অভিবাদন করি।

কোথায় বা সূর্য্যসম্ভূত বংশ আর কোথায় বা আমার অল্পবিষয়িণী বুদ্ধি। আমি এক্ষণে অজ্ঞানবশত ভেলক দ্বারা দুস্তর সাগর পার হইতে অভিলাষী হইতেছি। আমি মূঢ় হইয়া কবিকুলের যশ প্রার্থনা করিতেছি; অতএব লোভবশত উন্নতপুরুষলভ্য ফলগ্রহণের নিমিত্ত উন্নমিত-বাহু বামনের ন্যায় উপহাসাস্পদ হইব; অথবা সূত্র যেমন বজ্রকৃত ছিদ্র দ্বারা রত্নমধ্যে প্রবেশ করে, আমিও সেইরূপ পূর্ব্বপণ্ডিতগণের নির্ম্মিত বাক্যরূপ দ্বার দিয়া এই বংশে প্রবেশ করিব।

বাগর্থাবিব সংপৃক্তৌ বাগর্থপ্রতিপত্তয়ে।
জগতঃ পিতরৌ বন্দে পার্ব্বতীপরমেশ্বরৌ ॥ ১ ॥
ক্ক সূর্য্যপ্রভবো বংশঃ ক্ক চাল্পবিষয়া মতিঃ।
তিতীর্ষুর্দুস্তরং মোহাদুড়ুপেনাস্মি সাগরম্ ॥ ২ ॥
মন্দঃ কবিযশঃপ্রার্থী গমিষ্যাম্যুপহাস্যতাম্।
প্রাংশুলভ্যে ফলে লোভাদুদ্বাহুরিব বামনঃ ॥ ৩ ॥
অথবা কৃতবাগ্দ্বারে বংশেঽস্মিন্ পূর্ব্বসূরিভিঃ।
মণৌ বজ্রসমুৎকীর্ণে সূত্রস্যেবাস্তি মে গতিঃ ॥ ৪ ॥

রঘুবংশীয়গণ আজন্মপরিশুদ্ধ ও সমুদ্রপর্য্যন্ত পৃথিবীর ঈশ্বর ছিলেন, যাঁহাদিগের কর্ম্ম ফলোদয়পর্য্যন্ত ও রথের পথ স্বর্গপর্য্যন্ত ছিল, যাঁহারা যথাবিধি অগ্নিতে আহুতি প্রদান করিতেন, যাঁহারা কামনানুসারে যাচকগণকে অর্চ্চনা করিতেন, যাঁহারা অপরাধীদিগের অপরাধের অনুরূপ দণ্ড বিধান করিতেন, যাঁহারা যথাকালে প্রবোধিত হইতেন, যাঁহারা বিতরণের নিমিত্ত অর্থসঞ্চয়, সত্যের নিমিত্ত পরিমিত আলাপ, যশের নিমিত্ত জয়াভিলাষ, অপত্যের নিমিত্ত স্ত্রীসহবাস, শৈশবে বিদ্যাভ্যাস, যৌবনে বিষয়াভিলাষ, বার্দ্ধক্যে মুনিবৃত্তি এবং চরমে যোগ দ্বারা তনুত্যাগ করিতেন; আমি পূর্ব্বোক্ত প্রকারে পথপ্রাপ্ত হইয়া তাঁহাদিগের বংশকীর্ত্তন করিব। আমার বাক্সম্পত্তি অল্প হইলেও তাঁহাদিগের গুণরাশি আমার কর্ণে আসিয়া অবিমৃষ্যকারিতারূপ চপলজনের কর্ম্মে আমাকে নিয়োজিত করিতেছে। গুণদোষবিবেচক পণ্ডিতগণই রঘুবংশ প্রবন্ধ শ্রবণ করিবার যোগ্য; সুবর্ণের নির্দ্দোষতা বা শ্যামিকারূপ দোষ অগ্নিতেই পরীক্ষিত হইয়া থাকে।

সোঽহমাজন্মশুদ্ধানামাফলোদয়কর্ম্মণাম্।
আসমুদ্রক্ষিতীশানামানাকরথবর্ত্মনাম্ ॥ ৫ ॥
যথাবিধি হুতাগ্নীনাং যথাকামার্চ্চিতার্থিনাম্।
যথাপরাধদণ্ডানাং যথাকালপ্রবোধিনাং ॥ ৬ ॥
ত্যাগায় সম্ভৃতার্থানাং সত্যায় মিতভাষিণাম্।
যশসে বিজিগীষূণাং প্রজায়ৈ গৃহমেধিনাম্ ॥ ৭ ॥
শৈশবেঽভ্যস্তবিদ্যানাং যৌবনে বিষয়ৈষিণাম্।
বার্দ্ধকে মুনিবৃত্তীনাং যোগেনান্তে তনুত্যজাম্ ॥ ৮ ॥
রঘূণামন্বয়ং বক্ষ্যে তনুবাগ্বিভবোঽপি সন্।
তদ্গুণৈঃ কর্ণমাগত্য চাপলায় প্রচোদিতঃ ॥ ৯ ॥
তং সন্তঃ শ্রোতুমর্হন্তি সদসদ্ব্যক্তিহেতবঃ।
হেম্নঃ সংলক্ষ্যতে হ্যগ্নৌ বিশুদ্ধিঃ শ্যামিকাপি বা ॥ ১০ ॥

সমুদয় বেদের আদিভূত প্রণবের ন্যায় ভূপালগণের আদিভূত, মনীষীগণের মাননীয় বৈবস্বত নামে এক মনু ছিলেন। চন্দ্র যেমন ক্ষীরসাগরে, দিলীপ নামা বিশুদ্ধতর রাজচন্দ্র তদ্রূপ সেই মনুর বিশুদ্ধবংশে জন্মগ্রহণ করেন। রাজা দিলীপ বিশালবক্ষঃস্থল বৃষের ন্যায় স্কন্ধ, শাল-বৃক্ষের ন্যায় উন্নতি ও প্রকাণ্ড ভুজযুগলসম্পন্ন ছিলেন; দেখিলে বোধ হইত যেন, ক্ষত্রিয়ধর্ম্ম স্বকার্য্যকুশল মূর্ত্তি পরিগ্রহ করিয়াছে। তিনি সুমেরুর ন্যায় সর্ব্বাপেক্ষা সমধিক সারবান্, সকল তেজের জেতা, সর্ব্বাপেক্ষা উন্নত শরীর দ্বারা পৃথিবীকে আক্রমণ করিয়া অবস্থান করিতেন। তিনি আকৃতির অনুরূপ বুদ্ধিমান্, বুদ্ধির অনুরূপ শাস্ত্রসম্পন্ন ও শাস্ত্রের অনুরূপ অনুষ্ঠানশালী ছিলেন এবং অনুষ্ঠানের অনুরূপ ফলপ্রাপ্ত হইতেন। সমুদ্র যেমন যাদোগণ ও রত্নরাজি দ্বারা দুরধিগম্য ও আশ্রয়ণীয়, রাজা দিলীপ সেইরূপ ভীষণ ও কমনীয় উভয়বিধ রাজগুণে উপজীবীগণের অনভিভবনীয় ও আশ্রয়ণীয় ছিলেন। যেমন চক্রধারা সারথি-

বৈবস্বতোমনুর্নাম মাননীয়ো মনীষিণাম্।
আসীন্মহীক্ষিতামাদ্যঃ প্রণবশ্ছন্দসামিব॥ ১১॥
তদন্বয়ে শুদ্ধিমতি প্রসূতঃ শুদ্ধিমত্তরঃ।
দিলীপইতি রাজেন্দুরিন্দুঃ ক্ষীরনিধাবিব॥ ১২॥
ব্যূঢোরস্কো বৃষস্কন্ধঃ শালপ্রাংশুর্মহাভুজঃ।
আত্মকর্ম্মক্ষমং দেহং ক্ষাত্রোধর্ম্মইবাশ্রিতঃ॥ ১৩॥
সর্ব্বাতিরিক্তসারেণ সর্ব্বতেজোঽভিভাবিনা।
স্থিতঃ সর্ব্বোন্নতেনোর্ব্বীং ক্রান্ত্বা মেরুরিবাত্মনা॥ ১৪॥
আকারসদৃশপ্রজ্ঞঃ প্রজ্ঞয়া সদৃশাগমঃ।
আগমৈঃ সদৃশারম্ভ আরম্ভসদৃশোদয়ঃ॥ ১৫॥
ভীমকান্তৈর্নৃপগুণৈঃ স বভূবোপজীবিনাম্।
অধৃষ্যশ্চাভিগম্যশ্চ যাদোরত্নৈরিবার্ণবঃ॥ ১৬॥

কর্ত্তৃক আহত পথের অতিরিক্ত রেখামাত্রও অতিক্রম করে না, তদ্রূপ সেই নিয়ন্তা দিলীপের প্রজাগণ মনু অবধি প্রচলিত অভ্যস্ত আচারপদ্ধতির অধিক কিছু মাত্রও উল্লঙ্ঘন করিত না। তিনি প্রজাগণেরই উন্নতির নিমিত্ত তাহাদিগের নিকট করগ্রহণ করিতেন, দিবাকর সহস্রগুণ জলদান করিবার নিমিত্তই জল আকর্ষণ করেন। সেনা ছত্রচামরাদির ন্যায় তাঁহার পরিচ্ছদ ছিল ; শাস্ত্রে অব্যাহত বুদ্ধি ও শরাসনে আরোপিত মৌর্ব্বী এই দুটীই তাঁহার প্রয়োজন সাধন করিত। তাঁহার মন্ত্রণা, ভ্রূকুটী মুখরাগাদিরূপ আকার ও ইঙ্গিত এরূপ গূঢ় ছিল যে, তাহা জন্মান্তরীণ সংস্কারের ন্যায় ফল দ্বারাই অনুমিত হইতে পারিত তিনি ভীত না হইয়াও আত্মরক্ষা করিতেন, আতুর না হইয়াও ধর্ম্ম উপার্জ্জন করিতেন, লোভ পরিত্যাগ করিয়া অর্থ গ্রহণ করিতেন ও আসক্তি পরিত্যাগ করিয়া সুখ অনুভব করিতেন। তিনি জ্ঞানসত্ত্বেও মৌনী হইয়া থাকিতেন, শক্তিসত্ত্বেও ক্ষমা করিতেন, এবং দান করিয়াও কদাচ শ্লাঘা করিতেন না ; সুতরাং তাঁহার গুণ সকল বিরুদ্ধ

রেখামাত্রমপি ক্ষুণ্ণাদামনোর্বর্ত্মনঃ পরম্ ।
ন ব্যতীয়ুঃ প্রজাস্তস্য নিয়ন্তুর্নেমিবৃত্তয়ঃ ॥ ১৭ ॥
প্রজানামেব ভূত্যর্থং স তাভ্যো বলিমগ্রহীৎ ।
সহস্রগুণমুৎস্রষ্টুমাদত্তে হি রসং রবিঃ ॥ ১৮ ॥
সেনাপরিচ্ছদস্তস্য দ্বয়মেবার্থসাধনং ।
শাস্ত্রেষ্বকুণ্ঠিতা বুদ্ধির্ম্মৌর্ব্বী ধনুষি চাততা ॥ ১৯ ॥
তস্য সংবৃতমন্ত্রস্য গূঢ়াকারেঙ্গিতস্য চ ।
ফলানুমেয়াঃ প্রারম্ভাঃ সংস্কারাঃ প্রাক্তনা ইব ॥ ২০ ॥
জুগোপাত্মানমত্রস্তো ভেজে ধর্ম্মমনাতুরঃ ।
অগৃধ্নুরাদদে সোঽর্থমসক্তঃ সুখমন্বভূৎ ॥ ২১ ॥
জ্ঞানে মৌনং ক্ষমা শক্তৌ ত্যাগে শ্লাঘাবিপর্য্যয়ঃ ।
গুণা গুণানুবন্ধিত্বাত্তস্য সপ্রসবা ইব ॥ ২২ ॥

গুণের সাহচর্য্যবশত যেন পরস্পর সহোদর হইয়া থাকিত। রূপ রস প্রভৃতি বিষয়ের অবশীভূত, বিদ্যার পারদর্শী, ধর্ম্মানুরক্ত রাজা দিলীপের জরা ব্যতিরেকে বার্দ্ধক্য হইয়াছিল। তিনি প্রজাগণের শিক্ষাবিধান, পরিত্রাণ ও প্রতিপালন নিবন্ধন তাহাদিগের পিতা ছিলেন ; কিন্তু তাহাদিগের যে পিতা সে কেবল জন্মদাতা ছিল। তিনি লোকস্থিতির নিমিত্ত দণ্ডার্হদিগকে দণ্ড দিতেন ও সন্তানের নিমিত্ত বিবাহ করিতেন ; সুতরাং তাঁহার অর্থ এবং কামও ধর্ম্মস্বরূপ হইয়াছিল। তিনি দেবগণের তুষ্টিসাধন যজ্ঞের নিমিত্ত পৃথিবীকে দোহন করিয়া লইতেন ; আর ইন্দ্র পৃথিবীর বর্দ্ধনের নিমিত্ত স্বর্গকে দোহন করিতেন ; উভয়ে এইরূপ সম্পদ্‌বিনিময় দ্বারা উভয় লোক পোষণ করিতেন অন্যান্য ভূপালেরা সেই পরিত্রাতা পৃথিবীপতির যশের অনুকরণ করিতে পারেন নাই ; কেন না তাঁহার শাসনসময়ে চৌর্য্য পরধন হইতে অপসৃত হইয়া কেবল শ্রবণে অবস্থান করিত। শিষ্ট ব্যক্তি শত্রু হইলেও রোগীর ঔষধের ন্যায় তাঁহার অভিমত হইত ; দুষ্ট ব্যক্তি প্রিয় হইলেও

অনাকৃষ্টস্য বিষয়ৈর্ব্বিদ্যানাং পারদৃশ্বনঃ।
তস্য ধর্ম্মরতেরাসীদ্‌ বৃদ্ধত্বং জরসা বিনা ॥ ২৩ ॥
প্রজানাং বিনয়াধানাদ্রক্ষণাদ্ভরণাদপি।
স পিতা পিতরস্তাসাং কেবলং জন্মহেতবঃ ॥ ২৪ ॥
স্থিত্যৈ দণ্ডয়তোদণ্ড্যান্ পরিণেতুঃ প্রসূতয়ে।
অপ্যর্থকামৌ তস্যাস্তাং ধর্ম্মএব মনীষিণঃ ॥ ২৫ ॥
দুদোহ গাং স যজ্ঞায় শস্যায় মঘবা দিবম্।
সম্পদ্বিনিময়েনোভৌ দধতুর্ভুবনদ্বয়ম্ ॥ ২৬ ॥
ন কিলানুযযুস্তস্য রাজানোরক্ষিতুর্যশঃ।
ব্যাবৃত্তা যৎ পরস্বেভ্যঃ শ্রুতৌ তস্করতা স্থিতা ॥ ২৭ ॥
দ্বেষ্যোঽপি সম্মতঃ শিষ্টস্তস্যার্ত্তস্য যথৌষধম্।
ত্যাজ্যোদুষ্টঃ প্রিয়োঽপ্যাসীদঙ্গুলীবোরগক্ষতা ॥ ২৮ ॥

তিনি তাহাকে উরগদংশিত অঙ্গুলির ন্যায় পরিত্যাগ করিতেন।

মহাভূতের গুণসমূহের ন্যায় রাজা দিলীপের গুণ-গ্রামের পরোপকার সংসাধনই একমাত্র কার্য্য ছিল; তন্নি-মিত্ত বোধ হইত যেন, বিধাতা মহাভূত নির্ম্মাণের উপকরণ-সামগ্রী দ্বারাই তাঁহারে নির্ম্মাণ করিয়াছিলেন। তিনি সাগরপরিখাপরিশোভিত বেলাপ্রাকারবেষ্টিত অনন্য-শাসন অবনী এক পুরীর ন্যায় শাসন করিতেন।

যজ্ঞের পত্নী দক্ষিণার ন্যায় মগধবংশপ্রসূতা পরচ্ছ-ন্দানুবর্ত্তনে লব্ধপ্রতিষ্ঠা সুদক্ষিণা নামে তাঁহার এক রাজ-মহিষী ছিলেন। মহীপাল অনেকানেক অন্তঃপুরচারিণী সহধর্ম্মিণীসত্ত্বেও কেবল মনস্বিনী সুদক্ষিণা ও রাজলক্ষ্মী দ্বারা আপনারে ভার্য্যাবান্ বলিয়া বোধ করিতেন। তিনি সেই অনুরূপ কলত্র হইতে পুত্রমুখ নিরীক্ষণ করিবার নিমিত্ত নিতান্ত সমুৎসুক হইয়া বিলম্বিতফল মনোরথ অবলম্বন পূর্ব্বক কাল যাপন করিতে লাগিলেন। অনন্তর রাজা দিলীপ সন্তানোদ্দেশে কার্য্যবিশেষের অনুষ্ঠান করি-

তং বেধা বিদধে নূনং মহাভূতসমাধিনা।
তথাহি সর্ব্বে তস্যাসন্ পরার্থৈকফলা গুণাঃ ॥ ২৯ ॥
স বেলাবপ্রবলয়াং পরিখীকৃতসাগরাম্।
অনন্যশাসনামুর্ব্বীং শশাসৈকপুরীমিব ॥ ৩০ ॥
তস্য দাক্ষিণ্যরূঢ়েন নাম্না মগধবংশজা।
পত্নী সুদক্ষিণেত্যাসীদধ্বরস্যেব দক্ষিণা ॥ ৩১ ॥
কলত্রবন্তমাত্মানমবরোধে মহত্যপি।
তয়া মেনে মনস্বিন্যা লক্ষ্ম্যা চ বসুধাধিপঃ ॥ ৩২ ॥
তস্যামাত্মানুরূপায়ামাত্মজন্মসমুৎসুকঃ।
বিলম্বিতফলৈঃ কালং স নিনায় মনোরথৈঃ ॥ ৩৩ ॥
সন্তানার্থায় বিধয়ে স্বভুজাদবতারিতা।
তেন ধূর্জ্জগতো গুর্ব্বী সচিবেষু নিচিক্ষিপে ॥ ৩৪ ॥

বার নিমিত্ত জগতের গুরুতর ভার স্বীয় ভুজযুগল হইতে অবতারিত করিয়া মন্ত্রিবর্গের প্রতি সমর্পণ করিলেন এবং রাজা ও রাজমহিষী উভয়ে পুত্রকামনায় প্রযতচিত্তে বিধাতারে অর্চ্চনা করিয়া কুলগুরু বশিষ্ঠদেবের আশ্রমে গমন করিবার উদ্যোগ করিতে লাগিলেন। বর্ষাকালীন জলদপটলে সমারূঢ় বিদ্যুৎ ও ঐরাবতের ন্যায় সেই দম্পতী মধুরগম্ভীরনির্ঘোষ এক রথে আরোহণ করিয়া আশ্রমাভিমুখে যাত্রা করিলেন এবং পাছে আশ্রমের কোন উপদ্রব হয়, এই বিবেচনা করিয়া পরিমিত পরিচারক সমভিব্যাহারে লইলেন ; কিন্তু তাঁহার তেজঃপ্রভাবে বোধ হইল যেন, বহুসৈন্যে পরিবৃত হইয়া প্রস্থান করিতেছেন। তখন শালনির্য্যাসগন্ধবাহী পুষ্পপরাগসনাথ সুখস্পর্শ সমীরণ বনরাজি মন্দ মন্দ কম্পিত করিয়া তাঁহাদিগের সেবা করিতে লাগিল। তাঁহারা পথিমধ্যে রথচক্রের ঘর্ঘরশব্দে উন্মুখ শিখিকুলের ষড়্জস্বরসদৃশ মনোহর পরিশুদ্ধ ও বিকৃত দুই প্রকার কেকারব শ্রবণ করিতে লাগিলেন। কোন স্থানে মৃগমিথুন রথের প্রতি দৃষ্টিপাত করিয়া অদূরে

অথাভ্যর্চ্চ্য বিধাতারং প্রযতৌ পুত্রকাম্যয়া।
তৌ দম্পতী বশিষ্ঠস্য গুরোর্জগ্মতুরাশ্রমম্ ॥ ৩৫ ॥
স্নিগ্ধগম্ভীরনির্ঘোষমেকং স্যন্দনমাস্থিতৌ।
প্রাবৃষেণ্যং পয়োবাহং বিদ্যুদৈরাবতাবিব ॥ ৩৬ ॥
মা ভূদাশ্রমপীড়েতি পরিমেয়পুরঃসরৌ।
অনুভাববিশেষাত্তু সেনাপরিবৃতাবিব ॥ ৩৭ ॥
সেব্যমানৌ সুখস্পর্শৈঃ শালনির্যাসগন্ধিভিঃ।
পুষ্পরেণূৎকিরৈর্ব্বাতৈরাধূতবনরাজিভিঃ ॥ ৩৮ ॥
মনোভিরামাঃ শৃণ্বন্তৌ রথনেমিস্বনোন্মুখৈঃ।
ষড্জসংবাদিনীঃ কেকা দ্বিধা ভিন্নাঃ শিখণ্ডিভিঃ ॥ ৩৯ ॥
পরস্পরাক্ষিসাদৃশ্যমদূরোজ্ঝিতবর্ত্মসু।
মৃগদ্বন্দ্বেষু পশ্যন্তৌ স্যন্দনাবদ্ধদৃষ্টিষু ॥ ৪০ ॥

অবস্থান করাতে দিলীপ মৃগীলোচনে সুদক্ষিণার অক্ষি-সাদৃশ্য ও সুদক্ষিণা মৃগলোচনে দিলীপের নয়নসাদৃশ্য সন্দর্শন করিতে লাগিলেন। কোন স্থানে তাঁহারা আনন উন্নমিত করিয়া দেখিলেন, সারসকুল কলধ্বনি করিয়া নভোমণ্ডলে আধারস্তম্ভবিরহিত তোরণমালার শোভা-বিস্তার পূর্ব্বক শ্রেণীবদ্ধ হইয়া গমন করিতেছে। তৎকালে মনোরথসিদ্ধিসূচক পবনের অনুকূলতা বশত তুরগখুরক্ষুণ্ণ ধূলিপটল মহিষীর অলক ও ভূপালের উষ্ণীষ স্পর্শ করিতে সমর্থ হইল না। কোন স্থানে তাঁহারা সরোবরমধ্যে বিকসিত উৎপলনিকরের তরঙ্গসঙ্গশীতল স্বীয় নিশ্বাসা-নুরূপ সুগন্ধ আঘ্রাণ করিতে লাগিলেন। কোন স্থানে যাজ্ঞিকেরা যূপচিহ্নিত তাঁহারই প্রদত্ত গ্রাম সমুদায় হইতে আগমন পূর্ব্বক আশীর্ব্বাদ প্রয়োগ করিলে, তাঁহারা অর্ঘ প্রদান করিয়া অমোঘ আশীর্ব্বাদ প্রতিগ্রহ করিলেন। কোন স্থানে স্থবির আভীরদিগকে হৈয়ঙ্গবীন হস্তে আগমন করিতে দেখিয়া পথের পার্শ্বস্থ বন্য পাদপদলের নাম জিজ্ঞাসা করিতে লাগিলেন। এইরূপে যখন রাজা ও

শ্রেণীবন্ধাদ্বিতন্বদ্ভিরস্তম্ভাং তোরণস্রজম্ ॥
সারসৈঃ কলনির্হ্রাদৈঃ ক্বচিদুন্নমিতাননৌ ॥ ৪১ ॥
পবনস্যানুকূলত্বাৎ প্রার্থনাসিদ্ধিশংসিনঃ।
রজোভিস্তুরগোৎকীর্ণৈরস্পৃষ্টালকবেষ্টনৌ ॥ ৪২ ॥
সরসীষ্বরবিন্দানাং বীচিবিক্ষোভশীতলম্।
আমোদমুপজিঘ্রন্তৌ স্বনিশ্বাসানুকারিণম্ ॥ ৪৩ ॥
গ্রামেষ্বাত্মবিসৃষ্টেষু যূপচিহ্নেষু যজ্বনাম্।
অমোঘাঃ প্রতিগৃহ্নন্তাবর্ঘ্যানুপদমাশিষঃ ॥ ৪৪ ॥
হৈয়ঙ্গবীনমাদায় ঘোষবৃদ্ধানুপস্থিতান্।
নামধেয়ানি পৃচ্ছন্তৌ বন্যানাং মার্গশাখিনাম্ ॥ ৪৫ ॥
কাপ্যভিখ্যা তয়োরাসীৎ ব্রজতোঃ শুদ্ধবেষয়োঃ।
হিমনির্মুক্তয়োর্যোগে চিত্রাচন্দ্রমসোরিব ॥ ৪৬ ॥

রাজমহিষী বিশুদ্ধবেশে মহর্ষির আশ্রমে গমন করিতেছেন, তৎকালে হিমবিনির্ম্মুক্ত পরস্পরমিলিত চিত্রানক্ষত্র ও পূর্ণশশধরের ন্যায় তাঁহাদের এক অনীর্ব্বচনীয় শোভা হইল।

বুধগণের নিদর্শন প্রিয়দর্শন রাজা দিলীপ প্রিয়তমা সুদক্ষিণারে এইরূপ নানাপ্রকার অদ্ভুত বস্তু অবলোকন করাইয়া কত পথ অতিক্রম করিয়া আসিয়াছেন, কিছুই বোধ করিতে সমর্থ হইলেন না। তাঁহার বাহন সকল সাতিশয় ক্লান্ত ও পরিশ্রান্ত হইয়া উঠিল। অনন্তর তিনি সায়ংকালে মহিষী সমভিব্যাহারে সংযমী মহর্ষি বশিষ্ঠের আশ্রমে সমুপস্থিত হইলেন এবং দেখিলেন, তপস্বিগণ সমিৎ, কুশ ও ফল আহরণ করিয়া বনান্তর হইতে প্রত্যাবৃত্ত হওয়াতে আশ্রম পরিপূর্ণ হইয়া উঠিল; যজ্ঞীয় হুতাশন অদৃশ্যভাবে থাকিয়া তাঁহাদিগের প্রত্যুদ্গমন করিতে লাগিল। ঋষিপত্নীগণের অপত্যসদৃশ নীবার ধান্যের অংশগ্রহণযোগ্য পর্ণশালার দ্বাররোধনপটু মৃগসকল চারিদিকে সমাকীর্ণ রহিয়াছে। ঋষিকন্যারা আলবালজলপায়ী বিহঙ্গগণের বিশ্বাসের নিমিত্ত সলিলসেক করিয়া তৎক্ষণাৎ বৃক্ষমূল

তত্তদ্ভূমিপতিঃ পত্ন্যৈ দর্শয়ন্ প্রিয়দর্শনঃ ।
অপি লঙ্ঘিতমধ্বানং বুবুধে ন বুধোপমঃ ॥ ৪৭ ॥
স দুষ্প্রাপযশাঃ প্রাপদাশ্রমং শ্রান্তবাহনঃ ।
সায়ং সংযমিনস্তস্য মহর্ষের্মহিষীসখঃ ॥ ৪৮ ॥
বনান্তরাদুপাবৃত্তৈঃ সমিৎকুশফলাহরৈঃ ।
পূর্য্যমাণমদৃশ্যাগ্নি প্রত্যুদ্যাতৈস্তপস্বিভিঃ ॥ ৪৯ ॥
আকীর্ণমৃষিপত্নীনামুটজদ্বাররোধিভিঃ ।
অপত্যৈরিব নীবারভাগধেয়োচিতৈর্মৃগৈঃ ॥ ৫০ ॥
সেকান্তে মুনিকন্যাভিস্তৎক্ষণোজ্ঝিতবৃক্ষকম্ ।
বিশ্বাসায় বিহঙ্গানামালবালাম্বুপায়িনাম্ ॥ ৫১ ॥

পরিত্যাগ করিতেছেন। মৃগ সকল রৌদ্রাবসানে রাশীকৃত তৃণধান্যসমাকীর্ণ পর্ণশালার অঙ্গনভূমিতে আসীন হইয়া রোমন্থ করিতেছে। প্রজ্বলিত হুতাশনসূচক ধূম সকল বায়ুসহকারে চতুর্দ্দিকে আহুতিগন্ধ বিস্তার করিয়া আশ্রমোন্মুখ অতিথিদিগকে পবিত্র করিতেছে।

অনন্তর রাজা দিলীপ সারথিরে অশ্বগণের শ্রমাপনোদনে অনুমতি প্রদান পূর্ব্বক রথ হইতে মহিষীকে অবতারিত করিয়া পশ্চাৎ আপনিও অবতীর্ণ হইলেন। সাতিশয় ইন্দ্রিয়নিগ্রহশীল সভ্য তপোধনগণ, লোকরক্ষক নীতিচক্ষু সস্ত্রীক পূজনীয় রাজাকে পূজা করিলেন। পরে রাজা দিলীপ সায়ংকালোচিত কার্য্যসমাধানান্তে প্রিয়তমা অরুন্ধতীর সহিত সমাসীন স্বাহাদেবীসনাথ পাবকসদৃশ তপোধন বশিষ্ঠের সহিত সাক্ষাৎ করিলেন এবং সুদক্ষিণার সমভিব্যাহারে তাঁহাদিগকে অভিবাদন করিলে তাঁহারাও প্রফুল্লমনে আশীর্ব্বাদ দ্বারা অভিনন্দন করিলেন।

আতপাত্যয়সংক্ষিপ্তনীবারাসু নিষাদিভিঃ।
মৃগৈর্ব্বর্ত্তিতরোমন্থমুটজাঙ্গনভূমিষু ॥ ৫২ ॥
অভ্যুত্থিতাগ্নিপিশুনৈরতিথীনাশ্রমোন্মুখান্।
পুনানং পবনোদ্ধূতৈর্ধূমৈরাহুতিগন্ধিভিঃ ॥ ৫৩ ॥
অথ যন্তারমাদিশ্য ধূর্য্যান্বিশ্রাময়েতি সঃ।
তামবারোহয়ৎ পত্নীং রথাদবততার চ ॥ ৫৪ ॥
তস্মৈ সভ্যাঃ সভার্য্যায় গোপ্ত্রে গুপ্ততমেন্দ্রিয়াঃ।
অর্হণামর্হতে চক্রুর্ম্মুনয়োনয়চক্ষুষে ॥ ৫৫ ॥
বিধেঃ সায়ন্তনস্যান্তে স দদর্শ তপোনিধিম্।
অন্বাসীনমরুন্ধত্যা স্বাহয়েব হবির্ভুজম্ ॥ ৫৬ ॥
তয়োর্জ্জগৃহতুঃ পাদান্ রাজা রাজ্ঞীচ মাগধী।
তৌ গুরুর্গুরুপত্নীচ প্রীত্যা প্রতিননন্দতুঃ ॥ ৫৭ ॥

অনন্তর মহর্ষি আতিথ্যসৎকারে ঋষিসদৃশ রাজা দিলীপের রথসঞ্চালনসম্ভূত পরিশ্রম অপনোদন করিয়া তাঁহাকে রাজ্যের কুশল জিজ্ঞাসা করিলে, অরিপুরবিজয়ী প্রভূত অর্থের অধিপতি অদ্বিতীয় বক্তা নৃপতি অথর্ব্ববেদের আধার বশিষ্ঠ দেবকে কহিলেন, ভগবন্! যখন আপনি স্বয়ং আমার দৈব ও মানুষ আপদ্ সকল নিবারণ করিয়া থাকেন, তখন আমার সপ্তাঙ্গ রাজ্যের সমস্তই মঙ্গল। আপনি মন্ত্রপ্রয়োগে কুশল; আপনার অদৃশ্য শত্রুবিনাশন মন্ত্র সকল যেন, আমার প্রত্যক্ষ লক্ষ্যভেদী শরনিকর নিরাকরণ করিতেছে; আপনার মন্ত্রপ্রভাবেই আমাদিগের পুরুষকার সফল হইতেছে। হে হোতা! আপনি বিধিপূর্ব্বক হুতাশনে যে ঘৃতাহুতি প্রদান করিয়া থাকেন, উহা অবগ্রাহে পরিশুষ্যশস্যের নিমিত্ত বারিধারারূপে পরিণত হয়। আমার প্রজা সকল যে পুরুষায়ু শতবর্ষজীবী, অতিবৃষ্টি প্রভৃতি দৈব উপদ্রবশূন্য ও নিঃশঙ্ক হইয়া কালযাপন করিতেছে, আপনার ব্রহ্মতেজই তাহার কারণ।

তমাতিথ্যক্রিয়াশান্তরথক্ষোভপরিশ্রমম্।
পপ্রচ্ছ কুশলং রাজ্যে রাজ্যাশ্রমমুনিং মুনিঃ ॥ ৫৮ ॥
অথাথর্ব্বনিধেস্তস্য বিজিতারিপুরঃ পুরঃ।
অর্থ্যামর্থপতির্ব্বাচমাদদে বদতাং বরঃ ॥ ৫৯ ॥
উপপন্নং ননু শিবং সপ্তস্বঙ্গেষু যস্য মে।
দৈবীনাং মানুষীণাঞ্চ প্রতিহর্ত্তা ত্বমাপদাম্ ॥ ৬০ ॥
তব মন্ত্রকৃতো মন্ত্রৈর্দূরাৎ প্রশমিতারিভিঃ।
প্রত্যাদিশ্যন্ত ইব মে দৃষ্টলক্ষ্যভিদঃ শরাঃ ॥ ৬১ ॥
হবিরাবর্জ্জিতং হোতস্ত্বয়া বিধিবদগ্নিষু।
বৃষ্টির্ভবতি শস্যানামবগ্রহবিশোষিণাম্ ॥ ৬২ ॥
পুরুষায়ুষজীবিন্যো নিরাতঙ্কা নিরীতয়ঃ।
যন্মদীয়াঃ প্রজাস্তস্য হেতুস্ত্বদ্ব্রহ্মবর্চ্চসম্ ॥ ৬৩ ॥

যখন ব্রহ্মার পুত্র স্বয়ং গুরুদেব আমার এইরূপ শুভচিন্তা করিতেছেন, তখন আমি ব্যসনশূন্য ও আমার সম্পদ্ সকল অবিছিন্ন হইবে, তাহার আর বিচিত্র কি ! কিন্তু আপনার বধূ এই সুদক্ষিণার গর্ভ হইতে অদ্যাপি অনুরূপ পুত্রের মুখচন্দ্র নিরীক্ষণ করিতে সমর্থ হই নাই বলিয়া এই সদ্বীপা ধরিত্রী বহুরত্নের প্রসবিত্রী হইলেও আমার প্রীতিকর হইতেছে না। এক্ষণে পূর্ব্বপুরুষেরা আমার পর পিণ্ডলোপের আশঙ্কা করত শ্রাদ্ধকালে খাদ্যদ্রব্যে আসক্ত হইয়া আর পরিতৃপ্তরূপে আহার করেন না ; বোধ হয়, তাঁহারা আমার পর জলগণ্ডূষ নিতান্ত দুর্লভ বিবেচনায় মৎপ্রদত্ত সলিল দীর্ঘ নিশ্বাস দ্বারা অল্প উষ্ণ করিয়া পান করেন। আমি যজ্ঞ দ্বারা আপনার বিশুদ্ধি সম্পাদন করিয়াছি বটে, কিন্তু এক্ষণে সন্তানবিরহে বিষণ্ণভাবে রহিয়াছি ; অতএব আমাকে এক দিকে আলোকময়, অন্যদিকে গাঢ়তর তিমিরে সমাচ্ছন্ন লোকালোক পর্ব্বতের ন্যায় প্রকাশিত ও কলুষিতভাবে অবস্থান করিতে হইয়াছে। তপ ও দান জনিত পুণ্য লোকান্তরে সুখকর হয় বটে, কিন্তু সৎকুলসম্ভূত পুত্র

ত্বয়ৈবং চিন্ত্যমানস্য গুরুণা ব্রহ্মযোনিনা।
সানুবন্ধাঃ কথং ন স্যুঃ সম্পদোমে নিরাপদঃ॥ ৬৪॥
কিন্তু বধ্বাং তবৈতস্যামদৃষ্টসদৃশপ্রজম্।
ন মামবতি সদ্বীপা রত্নসূরপি মেদিনী॥ ৬৫॥
নূনং মত্তঃ পরং বংশ্যাঃ পিণ্ডবিচ্ছেদদর্শিনঃ।
ন প্রকামভুজঃ শ্রাদ্ধে স্বধাসংগ্রহতৎপরাঃ॥ ৬৬॥
মৎপরং দুর্ল্লভং মত্বা নূনমাবর্জ্জিতং ময়া।
পয়ঃ পূর্ব্বৈঃ স্বনিশ্বাসৈঃ কবোষ্ণমুপভুজ্যতে॥ ৬৭॥
সোঽহমিজ্যাবিশুদ্ধাত্মা প্রজালোপনিমীলিতঃ।
প্রকাশশ্চাপ্রকাশশ্চ লোকালোক ইবাচলঃ॥ ৬৮॥
লোকান্তরসুখং পুণ্যং তপোদানসমুদ্ভবম্।
সন্ততিঃ শুদ্ধবংশ্যা হি পরত্রেহ চ শর্ম্মণে॥ ৬৯॥

উভয় লোকেই প্রীতিকর হইয়া থাকে। হে বিধাতা! আপনি স্নেহবশত স্বহস্তে জলসেকবর্দ্ধিত নিষ্ফল উত্তম আশ্রমবৃক্ষের ন্যায় আমাকে অপত্যহীন নিরীক্ষণ করিয়া কি নিমিত্ত সন্তপ্ত হইতেছেন না; আপনি নিশ্চয় বোধ করিবেন আমার পিতৃঋণ জলমজ্জনবিহীন মাতঙ্গের মর্ম্মোপঘাতী বন্ধনস্তম্ভের ন্যায় দুর্ব্বিষহ দুঃখদায়ক হইয়া উঠিয়াছে। ইক্ষ্বাকু বংশীয়দিগের কোন দুর্লভ বিষয়ের সিদ্ধি আপনার হস্তগত; অতএব আমি যেরূপে পিতৃঋণ হইতে মুক্তি লাভ করিতে পারি, আপনি তাহার উপায় নির্দ্দেশ করিয়া দিন। কুলগুরু মহর্ষি রাজার এই সকল কথা শ্রবণ করিয়া ধ্যান দ্বারা স্থিরনেত্র হইয়া নিদ্রিতমীন হ্রদের ন্যায় ক্ষণকাল অবস্থান করিলেন এবং সন্তান উৎপন্ন হইবার প্রতিবন্ধক অবগত হইয়া রাজাকে সম্বোধন পূর্ব্বক কহিলেন, মহারাজ! পূর্ব্বে একদা আপনি দেবলোকে দেবরাজ ইন্দ্রকে আরাধনা করিয়া পৃথিবীতে প্রত্যা-

তয়া হীনং বিধাতর্ম্মাং কথং পশ্যন্নদূয়সে।
সিক্তং স্বয়মিব স্নেহাদ্বন্ধ্যমাশ্রমবৃক্ষকম্ ॥ ৭০ ॥
অসহ্যপীড়ং ভগবন্নৃণমন্ত্যমবেহি মে।
অরুন্তুদমিবালানমনির্ব্বাণস্য দন্তিনঃ ॥ ৭১ ॥
তস্মান্মুচ্যে যথা তাত সংবিধাতুং তথার্হসি।
ইক্ষ্বাকূণাং দুরাপেঽর্থে ত্বদধীনা হি সিদ্ধয়ঃ ॥ ৭২ ॥
ইতি বিজ্ঞাপিতো রাজ্ঞা ধ্যানস্তিমিতলোচনঃ।
ক্ষণমাত্রমৃষিস্তস্থৌ সুপ্তমীন ইব হ্রদঃ ॥ ৭৩ ॥
সোঽপশ্যৎপ্রণিধানেন সন্ততেঃ স্তম্ভকারণম্।
ভাবিতাত্মা ভুবো ভর্ত্তুরথৈনং প্রত্যবোধয়ৎ ॥ ৭৪ ॥
পুরা শক্রমুপস্থায় তবোর্ব্বীং প্রতি যাস্যতঃ।
আসীৎ কল্পতরুচ্ছায়ামাশ্রিতা সুরভিঃ পথি ॥ ৭৫ ॥

গমন করিতেছিলেন, এমন সময় সুরধেনু সুরভি পথিমধ্যে কল্পপাদপের ছায়া আশ্রয় করিয়া অবস্থিতি করিতেছিলেন আপনি ধর্ম্মলোপের আশঙ্কায় ঋতুস্নাতা মহিষীর চিন্তায় অন্যমনা হইয়া প্রদক্ষিণ প্রভৃতি যথোচিত সৎকারের যোগ্য সুরভির প্রতি সদ্ব্যবহার করেন নাই; তাহাতে সুরভি "তুমি আমারে অবজ্ঞা করিলে, অতএব আমার প্রসূতিকে আরাধনা না করিলে কদাচ তোমার সন্তান উৎপন্ন হইবে না" এই বলিয়া আপনাকে অভিশাপ প্রদান করিয়াছেন। তৎকালে উদ্ধত দিক্‌কুঞ্জর সকল বিহার-বাসনায় আকাশগঙ্গা মন্দাকিনীর প্রবাহ আলোড়িত করিতেছিল; উহার কল কল শব্দপ্রভাবে আপনি ও আপনার সারথি সেই অভিশাপ শ্রবণ করিতে সমর্থ হন নাই। পূজ্য ব্যক্তির পূজার অতিক্রমে শ্রেয়স্কর বিষয়ে বিঘ্ন জন্মিয়া থাকে, অতএব সুরভির অবমাননা করিয়াছেন বলিয়া আপনার অভীষ্টসিদ্ধির ব্যাঘাত জন্মিতেছে। হে মহারাজ! বরুণ বহুদিবসসাধ্য একটি যজ্ঞানুষ্ঠান করিয়াছেন; এক্ষণে সুরভি ঐ যজ্ঞে ঘৃত প্রদান করিবার নিমিত্ত ভুজঙ্গরুদ্ধদ্বার পাতালতলে অবস্থান করিতেছেন; অতএব

ধর্ম্মলোপভয়াদ্রাজ্ঞীমৃতুস্নাতামিমাং স্মরন্।
প্রদক্ষিণক্রিয়ার্হায়াং তস্যাং ত্বং সাধু নাচরঃ ॥ ৭৬ ॥
অবজানাসি মাং যস্মাদতস্তে ন ভবিষ্যতি।
মৎপ্রসূতিমনারাধ্য প্রজেতি ত্বাং শশাপ সা ॥ ৭৭ ॥
স শাপো ন ত্বয়া রাজন্ন চ সারথিনা শ্রুতঃ।
নদত্যাকাশগঙ্গায়াঃ স্রোতস্যুদ্দামদিগ্গজে ॥ ৭৮ ॥
ঈপ্সিতং তদবজ্ঞানাদ্বিদ্ধি সার্গলমাত্মনঃ।
প্রতিবধ্নাতি হি শ্রেয়ঃ পূজ্যপূজাব্যতিক্রমঃ ॥ ৭৯ ॥
হবিষে দীর্ঘসত্রস্য সা চেদানীং প্রচেতসঃ।
ভুজঙ্গপিহিতদ্বারং পাতালমধিতিষ্ঠতি ॥ ৮০ ॥

আপনি তাঁহার কন্যারে তাঁহারই প্রতিনিধি অবধারণ করিয়া সহধর্ম্মিণী সমভিব্যাহারে বিশুদ্ধমনে আরাধনা করুন, তিনি প্রীত ও প্রসন্ন হইলে আপনার মনোরথ সফল করিবেন সন্দেহ নাই।

মহামুনি বশিষ্ঠ এইরূপ কহিতেছেন, ইত্যবসরে তাঁহার আহুতিসাধন নন্দিনী নামে অনিন্দনীয়া ধেনু বন হইতে প্রত্যাগত হইলেন। তাঁহার বর্ণ পল্লবের ন্যায় পাটল ও স্নিগ্ধ, তাঁহার ললাটদেশে ঈষৎ বক্র একটি শ্বেত-বর্ণ চিহ্ন থাকাতে তিনি অভিনব শশাঙ্কসুশোভিত সন্ধ্যার ন্যায় শোভা ধারণ করিতেছেন। তাঁহার কুম্ভের ন্যায় প্রশস্ত আপীন হইতে অল্প উষ্ণ যজ্ঞান্ত স্নানবারি অপেক্ষা পবিত্র দুগ্ধধারা বৎসাবলোকনে প্রবাহিত হইয়া ধরণীকে অভিষিক্ত করিতে লাগিল এবং খুরক্ষুণ্ণ ধূলিকণা উড্ডীন হইয়া সন্নিহিত মহীপালের গাত্রে সংলগ্ন হওয়াতে তির্থা-ভিষেকসম্ভূত শুদ্ধি সম্পাদিত হইল।

শুভাশুভনিমিত্তবেত্তা তপোধন পুণ্যদর্শন ধেনুকে নিরীক্ষণ করিয়া সফলমনোরথ রাজাকে পুনরায় কহিলেন

সুতাং তদীয়াং সুরভেঃ কৃত্বা প্রতিনিধিং শুচিঃ।
আরাধয় সপত্নীকঃ প্রীতা কামদুঘা হি সা॥ ৮১॥
ইতি বাদিনএবাস্য হোতুরাহুতিসাধনম্।
অনিন্দ্যা নন্দিনী নাম ধেনুরাববৃতে বনাৎ॥ ৮২॥
ললাটোদয়মাভুগ্নং পল্লবস্নিগ্ধপাটলা।
বিভ্রতী শ্বেতরোমাঙ্কং সন্ধ্যেব শশিনং নবম্॥ ৮৩॥
ভুবং কোষ্ণেন কুণ্ডোধ্নী মেধ্যেনাবভৃথাদপি।
প্রস্রবেনাভিবর্ষন্তী বৎসালোকপ্রবর্ত্তিনা॥ ৮৪॥
রজঃকণৈঃ খুরোদ্ধূতৈঃ স্পৃশদ্ভির্গাত্রমন্তিকাৎ।
তীর্থাভিষেকজাং শুদ্ধিমাদধানা মহীক্ষিতঃ॥ ৮৫॥
তাং পুণ্যদর্শনাং দৃষ্ট্বা নিমিত্তজ্ঞস্তপোনিধিঃ।
যাজ্যমাশংসিতাবন্ধ্যপ্রার্থনংপুনরব্রবীৎ॥ ৮৬॥

মহারাজ! যখন এই মঙ্গলময়ী ধেনু নামকীর্ত্তনমাত্রেই উপস্থিত হইয়াছেন তখন অবিলম্বেই আপনার কার্য্যসিদ্ধি হইবে তাহার সন্দেহ নাই। যেমন লোকে অনুশীলন দ্বারা বিদ্যা আয়ত্ত করে, তদ্রূপ আপনি কন্দমূলফলাশী হইয়া নিরন্তর ইহাঁর অনুসরণ পূর্ব্বক ইহাঁরে প্রসন্ন করুন। যখন এই ধেনু প্রস্থান করিবেন, তখন আপনাকে ইহাঁর পশ্চাৎ পশ্চাৎ প্রস্থান করিতে হইবে, যখন ইনি অবস্থান করিবেন তখন আপনাকেও অবস্থান করিতে হইবে এবং যখন ইনি জলপান করিবেন তখন আপনাকেও জলপান করিতে হইবে। বধূ সুদক্ষিণা বিশুদ্ধচিত্তে ও ভক্তিসহকারে ইহাঁরে অর্চ্চনা করিয়া প্রাতে তপোবন অবধি ইহাঁর অনুগমন ও সায়ংকালে প্রত্যুদ্গমন করিবেন এই রূপে আপনি প্রসন্নতালাভপর্য্যন্ত ইহাঁর যথোচিত পরিচর্য্যা করুন, তাহা হইলে আপনার মঙ্গল হইবে এবং আপনি আপনার পিতার ন্যায় পুত্রবান্‌দিগের অগ্রগণ্য হইবেন। তখন দেশকালাভিজ্ঞ রাজা ভার্য্যার সহিত

অদূরবর্ত্তিনীং সিদ্ধিং রাজন্ বিগণয়াত্মনঃ।
উপস্থিতেয়ং কল্যাণী নাম্নি কীর্ত্তিত এব যৎ ॥ ৮৭ ॥
বন্যবৃত্তিরিমাং শশ্বদাত্মানুগমনেন গাম্।
বিদ্যামভ্যসনেনেব প্রসাদয়িতুমর্হসি ॥ ৮৮ ॥
প্রস্থিতায়াং প্রতিষ্ঠেথাঃ স্থিতায়াং স্থিতিমাচরেঃ।
নিষণ্ণায়াং নিষীদাস্যাং পীতাম্ভসি পিবেরপঃ ॥ ৮৯ ॥
বধূর্ভক্তিমতী চৈনামর্চ্চিতামাতপোবনাৎ।
প্রযতা প্রাতরন্বেতু সায়ং প্রত্যুদ্ব্রজেদপি ॥ ৯০ ॥
ইত্যা প্রসাদাদস্যাস্ত্বং পরিচর্য্যাপরো ভব।
অবিঘ্নমস্তু তে স্থেয়াঃ পিতেব ধুরি পুত্রিণাম্ ॥ ৯১ ॥

প্রীতমনে বিনয়নম্র হইয়া কুলগুরু বশিষ্ঠদেবের আদেশ যথাজ্ঞা বলিয়া প্রতিগ্রহ করিলেন।

অনন্তর রজনী উপস্থিত হইলে বিদ্যাবিশারদ সত্য ও প্রিয়বাদী প্রজাপতিপুত্র মহর্ষি বশিষ্ঠ প্রভূতসম্পদ্‌শালী মহীপাল দিলীপকে শয়নে অনুমতি প্রদান করিলেন এবং তপোবলে রাজভোগ্য দ্রব্য সমুদায় আহরণ করিতে সমর্থ হইলেও তিনি ব্রতের প্রয়োগ সকল অবগত আছেন বলিয়া নিয়মপালনের নিমিত্ত রাজার জন্য বন্যকুশপ্রভৃতি শয়ন-সামগ্রী সকল সম্পাদন করিলেন। মহারাজ দিলীপ কেবল নিয়মাবলম্বিনী এক মাত্র সহধর্ম্মিণী সমভিব্যাহারে মুনিকুলশ্রেষ্ঠ বশিষ্ঠদেবনির্দ্দিষ্ট পর্ণশালায় কুশশয়নে শয়ান হইয়া যামিনীযাপন করিলেন এবং কুলগুরুর শিষ্যদিগের বেদপাঠশ্রবণে নিশার অবসান অবগত হইলেন।

তথেতি প্রতিজগ্রাহ প্রীতিমান্ সপরিগ্রহঃ।
আদেশং দেশকালজ্ঞঃ শিষ্যঃ শাসিতুরানতঃ॥ ৯২॥
অথ প্রদোষে দোষজ্ঞঃ সংবেশায় বিশাম্পতিম্।
সূনুঃ সূনৃতবাক্ স্রষ্টুর্বিসসর্জ্জোর্দিতশ্রিয়ম্॥ ৯৩॥
সত্যামপি তপঃসিদ্ধৌ নিয়মাপেক্ষয়া মুনিঃ।
কল্পবিৎ কল্পয়ামাস বন্যামেবাস্য সংবিধাম্॥ ৯৪॥

নির্দ্দিষ্টাং কুলপতিনা স পর্ণশালা
মধ্যাস্য প্রয়তপরিগ্রহ দ্বিতীয়ঃ।
তচ্ছিষ্যাধ্যয়ননিবেদিতাবসানাং
সংবিষ্টঃ কুশশয়নে নিশাংনিনায়॥ ৯৫॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ বশিষ্ঠাশ্রমগমনো নাম
প্রথমঃ সর্গঃ॥

# দ্বিতীয় সর্গ।

অনন্তর প্রভাতকাল উপস্থিত হইলে, যশস্বী নরনাথ দিলীপ বৎসকে দুগ্ধ পান করাইয়া বন্ধনপূর্ব্বক ভার্য্যা সুদক্ষিণা দ্বারা গন্ধমাল্য প্রদান করত অরণ্যে গমন করিবার নিমিত্ত ঋষিধেনু নন্দিনীরে মোচন করিলেন। স্মৃতিশাস্ত্র যেমন বেদার্থের অনুযায়ী হইয়া থাকে, তদ্রূপ পতিব্রতার অগ্রগণ্যা দিলীপসহধর্ম্মিণী সুদক্ষিণা ধেনুর খুরক্ষেপপবিত্রধূলিসম্পন্ন পথের অনুসরণে প্রবৃত্ত হইলেন। তখন পরম কারুণিক যশস্বী দিলীপ প্রিয়তমাকে সেই স্থান হইতে নিবৃত্ত করিয়া পয়োধরসদৃশ সমুদ্র চতুষ্টয়পরিশোভিত গোরূপধরা ধরণীর ন্যায় কামধেনুতনয়া নন্দিনীকে রক্ষা করিতে লাগিলেন। তিনি ধেনুর অনুসরণে প্রবৃত্ত হইয়া ব্রতরক্ষার্থ অবশিষ্ট অনুচরগণকেও প্রতিনিবৃত্ত করিলেন। মনুবংশীয়েরা স্ববীর্য্যপ্রভাবেই আত্মরক্ষা করিতে সমর্থ হইয়া থাকেন, এই নিমিত্ত তাঁহার শরীররক্ষাবিষয়ে পুরুষান্তরের অপেক্ষা রহিল না। তিনি

অথ প্রজানামধিপঃ প্রভাতে জায়াপ্রতিগ্রাহিতগন্ধমাল্যাম্।
বনায় পীতপ্রতিবদ্ধবৎসাং যশোধনোধেনুমৃষের্ম্মুমোচ ॥ ১ ॥
তস্যাঃ খুরন্যাসপবিত্রপাংশুমপাংশুলানাং ধুরি কীর্ত্তনীয়া।
মার্গং মনুষ্যেশ্বরধর্ম্মপত্নী শ্রুতেরিবার্থং স্মৃতিরন্বগচ্ছৎ ॥ ২ ॥
নিবর্ত্ত্য রাজা দয়িতাং দয়ালুস্তাং সৌরভেয়ীং সুরভির্যশোভিঃ।
পয়োধরীভূতচতুঃসমুদ্রাং জুগোপ গোরূপধরামিবোর্ব্বীম্ ॥ ৩ ॥
ব্রতায় তেনানুচরেণ ধেনোর্ন্যষেধি শেষোঽপ্যনুযায়িবর্গঃ।
নচান্যতস্তস্য শরীররক্ষা স্ববীর্য্যগুপ্তা হি মনোঃ প্রসূতিঃ ॥ ৪ ॥

সরসতৃণমুষ্টিপ্রদান, কণ্ডূয়ন, দংশ মশক নিবারণ ও অপ্রতিহত স্বচ্ছন্দগমনসম্পাদনপূর্ব্বক নন্দিনীর আরাধনায় একান্ত তৎপর হইলেন। ধেনু দণ্ডায়মান হইলে তিনি দণ্ডায়মান হইতেন; ধেনু প্রস্থান করিলে তিনি প্রস্থান করিতেন; ধেনু উপবিষ্ট হইলে তিনি উপবেশন করিতেন এবং ধেনু জলপান করিলে তিনি জলপান করিতেন। এইরূপে ভূপতি ছায়ার ন্যায় তাঁহার অনুসরণ করিতে লাগিলেন।

যেমন গজরাজ মদধারা মোচন না করিলেও তাহার অন্তর্গত মদ অনুমিত হইয়া থাকে, তদ্রূপ দিলীপ সমস্ত রাজচিহ্ন পরিত্যাগ করিলেও তাঁহার প্রভাববিশেষে রাজশ্রী অনুভূত হইতে লাগিল। তিনি লতাতন্তু দ্বারা কেশকলাপ বদ্ধ ও শরাসনে মৌর্ব্বী আরোপিত করিয়া ঋষিধেনুর রক্ষাব্যপদেশে যেন বন্যহিংস্র জন্তুদিগকে শিক্ষা প্রদান করিবেন বলিয়াই অরণ্যমধ্যে বিচরণ করিতে লাগিলেন। তৎকালে পার্শ্বস্থ বৃক্ষে উপবিষ্ট উন্মত্ত বিহঙ্গমগণ কোলাহল করিয়া যেন, সেই বরুণসদৃশ প্রভাবশালী পার্শ্বচরবিহীন রাজা দিলীপের জয় উচ্চারণ

আস্বাদবদ্ভিঃ কবলৈ স্তৃণানাং কণ্ডূয়নৈর্দংশনিবারণৈশ্চ।
অব্যাহতৈঃ স্বৈরগতৈঃ স তস্যাঃ সম্রাট্ সমারাধনতৎপরোঽভূৎ॥৫॥
স্থিতঃ স্থিতামুচ্চলিতঃ প্রয়াতাং নিষেদুষীমাসনবন্ধধীরঃ।
জলাভিলাষী জলমাদদানাং ছায়েব তাং ভূপতিরন্বগচ্ছৎ॥ ৬॥
স ন্যস্তচিহ্নামপি রাজলক্ষ্মীং তেজোবিশেষানুমিতাং দধানঃ।
আসীদনাবিষ্কৃতদানরাজিরন্তর্ম্মদাবস্থইব দ্বিপেন্দ্রঃ॥ ৭॥
লতাপ্রতানোদ্গ্রথিতৈঃ স কেশৈরধিজ্যধন্বা বিচচার দাবম্।
রক্ষাপদেশান্মুনিহোমধেনোর্বন্যান্ বিনেষ্যন্নিব দুষ্টসত্ত্বান্॥ ৮॥
বিসৃষ্টপার্শ্বানুচরস্য তস্য পার্শ্বদ্রুমাঃ পাশভৃতা সমস্য।
উদীরয়ামাসুরিবোন্মদানামালোকশব্দং বয়সাং বিরাবৈঃ॥ ৯॥

করিতে লাগিল। ক্ষুদ্র ক্ষুদ্র লতা সকল সমীরণ সহকারে প্রেরিত হইয়া পূজনীয় অগ্নির ন্যায় প্রভাবসম্পন্ন সন্নিহিত ভূপতির উপর পুষ্পবৃষ্টি করিতে প্রবৃত্ত হইল; বোধ হইতে লাগিল যেন, পুরবাসিনী কুমারীগণ আচারার্থ লাজাঞ্জলি প্রক্ষেপ করিতেছে। রাজা দিলীপ শরাসনধারী হইলেও হরিণীগণের শঙ্কাশূন্য অন্তঃকরণ দ্বারা তাঁহার দয়ার্দ্রভাব অভিব্যক্ত হইল এবং তাহারা তাঁহার কলেবর অবলোকন করিয়া নিজনয়নের সাতিশয় বিশালতার ফল লাভ করিল।

রাজা দিলীপ শ্রবণ করিলেন, কোন স্থানে বিবরদেশে বায়ু প্রবেশ করাতে কীচক সকল শব্দায়মান হইয়া বংশীধ্বনির অনুকরণ করিতেছে; কোন স্থানে বনদেবতারা নিকুঞ্জমধ্যে মুক্তকণ্ঠে তাঁহার যশোগান করিতে প্রবৃত্ত হইয়াছেন। কোন স্থানে গন্ধবহ প্রস্রবণবারিশীকরে সংসিক্ত হইয়া ঈষৎকম্পিত পুষ্পসমূহের সুগন্ধ বহন করত আতপত্রবিরহিত বিশুদ্ধাচারপরায়ণ আতপক্লান্ত রাজার শুশ্রূষা করিতে লাগিল। লোকরক্ষক নরনাথ দিলীপ অরণ্যমধ্যে বিচরণ করিতে লাগিলে, বারিবর্ষণ ব্যতিরেকে দাবানল নির্বাণ হইল; প্রচুর পরিমাণে ফল পুষ্প উৎপন্ন

মরুৎপ্রযুক্তাশ্চ মরুৎসখাভং তমর্চ্চ্যমারাদভিবর্ত্তমানম্।
অবাকিরন্ বাললতাঃ প্রসূনৈরাচারলাজৈরিব পৌরকন্যাঃ ॥ ১০ ॥
ধনুর্ভৃতোঽপ্যস্য দয়ার্দ্রভাবমাখ্যাতমন্তঃকরণৈর্বিশঙ্কৈঃ।
বিলোকয়ন্ত্যো বপুরাপুরক্ষ্ণাং প্রকামবিস্তারফলং হরিণ্যঃ ॥ ১১ ॥
স কীচকৈর্মারুতপূর্ণরন্ধ্রৈঃ কূজদ্ভিরাপাদিতবংশকৃত্যম্।
শুশ্রাব কুঞ্জেষু যশঃ স্বমুচ্চৈরুদ্গীয়মানং বনদেবতাভিঃ ॥ ১২ ॥
পৃক্তস্তুষারৈর্গিরিনির্ঝরাণামনোকহাকম্পিতপুষ্পগন্ধী।
তমাতপক্লান্তমনাতপত্রমাচারপূতং পবনঃ সিষেবে ॥ ১৩ ॥
শশাম বৃষ্ট্যাপি বিনা দবাগ্নিরাসীদ্বিশেষা ফলপুষ্পবৃদ্ধিঃ।
ঊনং ন সত্ত্বেষ্বধিকো ববাধে তস্মিন্ বনং গোপ্তরি গাহমানে ॥ ১৪ ॥

হইতে লাগিল এবং প্রবল জন্তু দুর্ব্বলের প্রতি আর আক্রমণ করিতে প্রবৃত্ত হইল না। সঞ্চার দ্বারা দিগ্দিগন্তর পবিত্র করিয়া সায়ংকালে পল্লবরাগলোহিত ঋষিধেনু নন্দিনী আশ্রমে ও সূর্য্যপ্রভা অস্তাচলে প্রত্যাগমন করিতে লাগিল; ভূপালও দেবগণ, পিতৃগণ ও অতিথিগণের তৃপ্তিসাধন ধেনুর অনুগমন করিতে প্রবৃত্ত হইলেন। তখন সেই ধেনু সাধুসম্মত রাজা দিলীপকর্ত্তৃক অনুসৃত হইয়া অনুষ্ঠানসম্পন্না সাক্ষাৎ শ্রদ্ধার ন্যায় শোভা ধারণ করিলেন।



অনন্তর রাজা দিলীপ পল্বলোত্থিত বরাহযূথনিচিত, কুলায়বৃক্ষোন্মুখ শিখিকুলসঙ্কুল, মৃগাধিষ্ঠিত তৃণময় প্রদেশবহুল, শ্যামবর্ণ বনবিভাগ সকল অবলোকন পূর্ব্বক গমন করিতে লাগিলেন। তৎকালে সেই সকৃৎপ্রসূতা ধেনুর আপীনভার বহনপ্রয়াসনিবন্ধন ও নরেন্দ্র দিলীপের গুরুত্বনিবন্ধন মনোহরগমনে তপোবনের পথ অলঙ্কৃত হইয়া উঠিল। রাজমহিষী সুদক্ষিণা ধেনুর অনুচর বনান্ত হইতে প্রতিনিবৃত্ত রাজাকে অতিতৃষ্ণ ও নিমেষহীন নয়নে

সঞ্চারপূতানি দিগন্তরাণি কৃত্বা দিনান্তে নিলযায গন্তুম্।
প্রচক্রমে পল্লবরাগতাম্রা প্রভা পতঙ্গস্য মুনেশ্চ ধেনুঃ ॥ ১৫ ॥
তাং দেবতাপিত্রতিথিক্রিয়ার্থামন্বক্ যযৌ মধ্যমলোকপালঃ।
বভৌ চ সা তেন সতাং মতেন শ্রদ্ধেব সাক্ষাদ্বিধিনোপপন্না ॥ ১৬ ॥
স পল্বলোত্তীর্ণবরাহযূথান্যাবাসবৃক্ষোন্মুখবর্হিণানি।
যযৌ মৃগাধ্যাসিতশাদ্বলানি শ্যামায়মানানি বনানি পশ্যন্ ॥ ১৭ ॥
আপীনভারোদ্বহনপ্রযত্নাৎ গৃষ্টির্গুরুত্বাদ্বপুষো নরেন্দ্রঃ।
উভাবলঞ্চক্রতুরঞ্চিতাভ্যাং তপোবনাবৃত্তিপথং গতাভ্যাম্ ॥ ১৮ ॥
বশিষ্ঠধেনোরনুযায়িনন্তমাবর্ত্তমানং বনিতা বনান্তাৎ।
পপৌ নিমেষালসপক্ষ্মপঙ্ক্তিরুপোষিতাভ্যামিব লোচনাভ্যাম্ ॥ ১৯॥

নিরীক্ষণ করিতে লাগিলেন। ক্ষিতিপাল দিলীপ ধেনুর অগ্রে ও রাজমহিষী সুদক্ষিণা ধেনুর পশ্চাৎ পশ্চাৎ চলিলেন; তখন নন্দিনী উভয়ের অন্তরে অবস্থান করিয়া দিবস ও রজনীর মধ্যগত সন্ধ্যার ন্যায় শোভা পাইতে লাগিলেন।

অনন্তর নন্দিনী আশ্রমে উপস্থিত হইলে দেবী সুদক্ষিণা অক্ষতপাত্র হস্তে লইয়া তাঁহাকে প্রদক্ষিণ ও প্রণাম করিয়া তাঁহার কার্য্যসিদ্ধির দ্বারস্বরূপ বিশালবিষাণদ্বয়ের মধ্যভাগ অর্চ্চনা করিলেন। নন্দিনী বৎসদর্শনে নিতান্ত উৎসুক হইলেও স্থির হইয়া পূজা গ্রহণ করিলেন; তাহাতে রাজা ও রাজমহিষী সাতিশয় আনন্দিত হইলেন; ফলত ভক্তি দ্বারা সম্পাদিতবিষয়ে তাদৃশ ব্যক্তির অনুগ্রহচিহ্নই অবিলম্বিত ফললাভের দ্যোতক বলিয়া পরিগণিত হইয়া থাকে।

তদনন্তর শত্রুনিসূদন রাজা দিলীপ ভগবতী অরুন্ধতী ও বশিষ্ঠের পদসংবাহন ও সায়ংকালোচিত কার্য্য সমাধান করিয়া পুনরায় দুগ্ধদোহনাবসানে নিষণ্ণ নন্দিনীর শুশ্রূষা করিতে লাগিলেন। তিনি ধেনু সন্নিধানে পূজোপহার ও প্রদীপ সমর্পণ করিয়া সুদক্ষিণার সহিত উপবেশন করিলেন।

পুরস্কৃতা বর্ত্মনি পার্থিবেন প্রত্যুদ্গতা পার্থিবধর্ম্মপত্ন্যা।
তদন্তরে সা বিররাজ ধেনুর্দিনক্ষপামধ্যগতেব সন্ধ্যা ॥ ২০ ॥
প্রদক্ষিণীকৃত্য পয়স্বিনীং তাং সুদক্ষিণা সাক্ষতপাত্রহস্তা।
প্রণম্য চানর্চ্চ বিশালমস্যাঃ শৃঙ্গান্তরং দ্বারমিবার্থসিদ্ধেঃ ॥ ২১ ॥
বৎসোৎসুকাপি স্তিমিতা সপর্য্যাং প্রত্যগ্রহীৎ সেতি ননন্দতুস্তৌ।
ভক্ত্যোপপন্নেষু হি তদ্বিধানাং প্রসাদচিহ্নানি পুরঃফলানি ॥ ২২ ॥
গুরোঃ সদারস্য নিপীড্য পাদৌ সমাপ্য সান্ধ্যঞ্চ বিধিং দিলীপঃ।
দোহাবসানে পুনরেব দোগ্ধ্রীং ভেজে ভুজচ্ছিন্নরিপুর্নিষণ্ণাম ॥ ২৩ ॥
তামন্তিকন্যস্তবলিপ্রদীপামন্বাস্য গোপ্তা গৃহিণীসহায়ঃ।
ক্রমেণ সুপ্তামনু সংবিবেশ সুপ্তোত্থিতাং প্রাতরনূদতিষ্ঠৎ ॥ ২৪ ॥

পরে ধেনু নিদ্রিত হইলে তাঁহারাও নিদ্রিত হইলেন এবং প্রভাতে উত্থিত হইলে তাঁহারাও গাত্রোত্থান করিলেন। এইরূপে দারিদ্র্যদুঃখবিমোচন পূজনীয়কীর্ত্তি নৃপতি দিলীপ সন্তানোদ্দেশে মহিষীর সহিত ব্রতধারণ করিয়া একবিংশতি দিবস অতিবাহিত করিলেন।

পরদিন নন্দিনী বিচরণ করিতে করিতে অনুচর রাজার অভিপ্রায় অবগত হইবার নিমিত্ত গঙ্গাপ্রপাতসন্নিহিত তৃণসমাচ্ছন্ন হিমাচলের গহ্বরমধ্যে প্রবেশ করিলেন। হিংস্র জন্তুগণ মনোমধ্যেও নন্দিনীর পরাভব চিন্তা করিতে সমর্থ হয় না এই ভাবিয়া ভূপাল, ভূধররাজ হিমাচলের শোভা নিরীক্ষণ করিতে ছিলেন; ইত্যবসরে এক সিংহ রাজার অলক্ষিতরূপে উপস্থিত হইয়া সহসা ধেনুকে আক্রমণ করিল। তখন ধেনুর সুদীর্ঘ ক্রন্দনধ্বনি গিরিগুহাতে প্রতিধ্বনিত হইয়া বিপন্নের হিতকারী দিলীপের পর্ব্বতসংসক্ত দৃষ্টি যেন রশ্মি বন্ধন করিয়া প্রতিনিবৃত্ত করিল। তখন তিনি পর্ব্বতের ধাতুময়ী অধিত্যকায় বিকসিত লোধ্র বৃক্ষের ন্যায় পাটল বর্ণ ধেনুর উপর অবস্থিত এক কেশরীকে

ইত্থং ব্রতং ধারয়তঃ প্রজার্থং সমং মহিষ্যা মহনীয়কীর্ত্তেঃ।
সপ্ত ব্যতীয়ুস্ত্রিগুণানি তস্য দিনানি দীনোদ্ধরণোচিতস্য ॥ ২৫ ॥
অন্যেদ্যুরাত্মানুচরস্য ভাবং জিজ্ঞাসমানা মুনিহোমধেনুঃ।
গঙ্গাপ্রপাতান্তবিরূঢ়শষ্পং গৌরীগুরোর্গহ্বরমাবিবেশ ॥ ২৬ ॥
সা দুষ্প্রধর্ষা মনসাপি হিংস্রৈরিত্যদ্রিশোভাপ্রহিতেক্ষণেন।
অলক্ষিতাভ্যুৎপতনোনৃপেণ প্রসহ্য সিংহঃ কিল তাং চকর্ষ ॥ ২৭ ॥
তদীয়মাক্রন্দিতমার্ত্তসাধোর্গুহানিবদ্ধপ্রতিশব্দদীর্ঘম্।
রশ্মিষ্বিবাদায় নগেন্দ্রসক্তাং নিবর্ত্তয়ামাস নৃপস্য দৃষ্টিম্ ॥ ২৮ ॥
স পাটলায়াং গবি তস্থিবাংসং ধনুর্দ্ধরঃ কেশরিণং দদর্শ।
অধিত্যকায়ামিব ধাতুমষ্যাং লোধ্রদ্রুমং সানুমতঃ প্রফুল্লম্ ॥ ২৯ ॥

নিরীক্ষণ করিলেন। অনন্তর মৃগেন্দ্রগামী, অরিনিসূদন, রক্ষাকর্ত্তা ক্ষিতিপাল আপনাকে সাতিশয় পরাভূত বোধ করিয়া বধার্হ কেশরীর সংহারের নিমিত্ত তূণীর হইতে শর গ্রহণ করিতে অভিলাষী হইলে তাঁহার দক্ষিণ করের অঙ্গুলি সকল নখরাগরঞ্জিত কঙ্কপত্রসনাথ বাণের মূলদেশে সংসক্ত হইয়া চিত্রার্পিতের ন্যায় নিশ্চল হইয়া রহিল। এই-রূপে বাহু স্তম্ভিত হইলে রাজার ক্রোধ পরিবর্দ্ধিত হইয়া উঠিল, এবং তিনি নিকটস্থ অপরাধীরে স্পর্শ করিতে না পারিয়া মন্ত্রৌষধিপ্রভাবে অবরুদ্ধবীর্য্য অজগরের ন্যায় পরিভবাগ্নিরূপ স্বীয় তেজে অন্তরে দগ্ধ হইতে লাগিলেন।

অনন্তর নন্দিনীর আক্রমণকারী সিংহ উক্ত ব্যাপার অবলোকনবিস্মিত সিংহের ন্যায় মহাবল পরাক্রান্ত মনু-বংশকেতু রাজা দিলীপকে মনুষ্য বাক্যে কহিল, মহারাজ! আপনি আর বৃথা পরিশ্রম করিবেন না; আমার প্রতি অস্ত্র পরিত্যাগ করিলেও নিষ্ফল হইবে; দেখুন বায়ুবেগ পাদপ-দল উন্মূলিত করিতে সমর্থ হয়, কিন্তু পর্ব্বতের নিকট তাহার সমুদায় প্রয়াস নিষ্ফল হইয়া যায়। আমি অষ্টমূর্ত্তি

ততো মৃগেন্দ্রস্য মৃগেন্দ্রগামী বধায় বধ্যস্য শরং শরণ্যঃ।
জাতাভিষঙ্গো নৃপতির্নিষঙ্গাদুদ্ধর্ত্তুমৈচ্ছৎ প্রসভোদ্ধৃতারিঃ ॥ ৩০ ॥
বামেতরস্তস্য করঃ প্রহর্ত্তুর্নখপ্রভাভূষিতকঙ্কপত্রে।
সক্তাঙ্গুলিঃ সায়কপুঙ্খ এব চিত্রার্পিতারম্ভ ইবাবতস্থে ॥ ৩১ ॥
বাহুপ্রতিষ্টম্ভবিবৃদ্ধমন্যুরভ্যর্ণমাগস্কৃতমস্পৃশদ্ভিঃ।
রাজা স্বতেজোভিরদহ্যতান্তর্ভোগীব মন্ত্রৌষধিরুদ্ধবীর্য্যঃ ॥ ৩২ ॥
তমার্য্যগৃহ্যং নিগৃহীতধেনুর্মনুষ্যবাচা মনুবংশকেতুম্।
বিস্মায়য়ন্ বিস্মিতমাত্মবৃত্তৌ সিংহোরুসত্ত্বং নিজগাদ সিংহঃ ॥ ৩৩ ॥
অলং মহীপাল তব শ্রমেণ প্রযুক্তমপ্যস্ত্রমিতো বৃথা স্যাৎ।
ন পাদপোন্মূলনশক্তিরংহঃ শিলোচ্চয়ে মূর্চ্ছতি মারুতস্য ॥ ৩৪ ॥

ভগবান্ শঙ্করের কিঙ্কর, নিকুম্ভের মিত্র, আমার নাম কুম্ভোদর; তিনি অনুগ্রহ পূর্ব্বক পদার্পণে আমার পৃষ্ঠদেশ পবিত্র করিয়া কৈলাস পর্ব্বতের ন্যায় শুভ্রবর্ণ বৃষে আরোহণ করিয়া থাকেন। পুরোভাগে ঐ যে একটী দেবদারু তরু নিরীক্ষণ করিতেছেন, উহা তাঁহারই কৃত্রিম পুত্র। ঐ বৃক্ষ কার্ত্তিকেয়ের জননী কাত্যায়নীর স্বর্ণকুম্ভরূপ স্তনবিনিঃসৃত সলিলের রসাস্বাদন করিয়া থাকে। একদা একটি বন্য হস্তী গণ্ডস্থল ঘর্ষণ করিয়া উহার ত্বক্ উন্মথিত করিয়াছিল, তদ্দর্শনে পার্ব্বতী অসুরাস্ত্রে ক্ষত বিক্ষত কলেবর সেনাপতি কার্ত্তিকেয়ের ন্যায় ইহার নিমিত্তও অনুতাপ করিয়াছিলেন। সেই অবধি শূলপাণি বন্য মাতঙ্গগণকে ভয়প্রদর্শন করিবার নিমিত্ত এই গিরিগহ্বরে আমাকে প্রেরণ করিয়াছেন এবং আমি সমীপাগত প্রাণিগণকে ভক্ষণ করিব, এইরূপ জীবনোপায়ও নির্দ্দেশ করিয়া দিয়াছেন। পরমেশ্বর এই সময় আমার ভোজনবেলা অবধারণ করিয়া রাখিয়াছেন; অতএব এই উপস্থিত গোরূপ শোণিতপারণা রাহুর বিধুসুধার ন্যায় এই ক্ষুধার্ত্ত জনের পক্ষে যথেষ্ট হইবে। এক্ষণে আপনি লজ্জা পরিত্যাগ করিয়া প্রতিগমন করুন; গুরুর প্রতি

কৈলাসগৌরং বৃষমারুরুক্ষোঃ পাদার্পণানুগ্রহপূতপৃষ্ঠম্।
অবেহি মাং কিঙ্করমষ্টমূর্ত্তেঃ কুম্ভোদরং নাম নিকুম্ভমিত্রম্॥ ৩৫॥
অমুং পুরঃ পশ্যসি দেবদারুং পুত্রীকৃতোঽসৌ বৃষভধ্বজেন।
যো হেমকুম্ভস্তননিঃসৃতানাং স্কন্দস্য মাতুঃ পয়সাং রসজ্ঞঃ॥ ৩৬॥
কণ্ডূয়মানেন কটং কদাচিৎ বন্যদ্বিপেনোন্মথিতা ত্বগস্য।
অথৈনমদ্রেস্তনয়া শুশোচ সেনান্যমালীঢ়মিবাসুরাস্ত্রৈঃ॥ ৩৭॥
তদাপ্রভৃত্যেব বনদ্বিপানাং ত্রাসার্থমস্মিন্নহমদ্রিকুক্ষৌ।
ব্যাপারিতঃ শূলভৃতা বিধায় সিংহত্বমঙ্কাগতসত্ত্ববৃত্তি॥ ৩৮॥
তস্যালমেষা ক্ষুধিতস্য তৃপ্ত্যৈ প্রদিষ্টকালা পরমেশ্বরেণ।
উপস্থিতা শোণিতপারণা মে সুরদ্বিষশ্চান্দ্রমসী সুধেব॥ ৩৯॥

শিষ্যের যেরূপ অনুরাগ প্রদর্শন করিতে হয়, করিয়াছেন; যদি রক্ষণীয় বস্তু শস্ত্রবলে রক্ষিত না হয়, তাহা হইলে শস্ত্রধারীদিগের যশ বিলুপ্ত হয় না।

তখন অধিরাজ দিলীপ মৃগরাজ সিংহের এইরূপ সাহঙ্কার বাক্য শ্রবণে সাতিশয় বিস্মিত হইয়া দেবাদিদেব মহাদেবের প্রভাববলে অস্ত্র প্রতিহত হইয়াছে জানিয়া আপনার প্রতি অবজ্ঞা শিথিল করিলেন। দিলীপের অস্ত্রপ্রয়োগ বিষয়ে এইটি প্রথম প্রতিবন্ধক। তিনি বজ্র পরিত্যাগে উদ্যত ও রুদ্রদেবের কটাক্ষনিক্ষেপে নিষ্পন্দ ত্রিদশাধিপতি ইন্দ্রের ন্যায় বিফলপ্রয়াস হইয়া সিংহকে কহিলেন, হে মৃগেন্দ্র! আমার চেষ্টা সকল বিফল হইয়াছে; সুতরাং এক্ষণে আমি যাহা বাসনা করিতেছি তৎসমুদায়ই হাস্যাস্পদ হইবে; তথাপি তুমি প্রভাববলে জীবগণের আন্তরিক ভাব জান বলিয়াই আমি কিছু বলিতে প্রবৃত্ত হইলাম। স্থাবরজঙ্গমাত্মক ভূত সকলের সৃষ্টি স্থিতি প্রলয় কর্ত্তা ভগবান শূলপাণি আমার মাননীয়; তাঁহার আজ্ঞা লঙ্ঘন করিতে পারি না; এ দিকে সাগ্নিক গুরুদেব বশিষ্ঠের এই ধন আমার সমক্ষে বিনষ্ট হয়, ইহাও উপেক্ষা করা যায় না;

স ত্বং নিবর্ত্তস্ব বিহায় লজ্জাং গুরোর্ভবান্ দর্শিতশিষ্যভক্তিঃ।
শস্ত্রেণ রক্ষ্যং যদশক্যরক্ষং ন তদ্যশঃ শস্ত্রভৃতাং ক্ষিণোতি ॥ ৪০ ॥
ইতি প্রগল্ভং পুরুষাধিরাজো মৃগাধিরাজস্য বচো নিশম্য।
প্রত্যাহতাস্ত্রো গিরিশপ্রভাবাদাত্মন্যবজ্ঞাং শিথিলীচকার ॥ ৪১ ॥
প্রত্যব্রবীচ্চৈনমিষুপ্রয়োগে তৎপূর্ব্বভঙ্গে বিতথপ্রযত্নঃ।
জড়ীকৃতস্ত্র্যম্বকবীক্ষণেন বজ্রং মুমুক্ষন্নিব বজ্রপাণিঃ ॥ ৪২ ॥
সংরুদ্ধচেষ্টস্য মৃগেন্দ্র কামং হাস্যং বচস্তদ্যদহং বিবক্ষুঃ।
অন্তর্গতং প্রাণভৃতাং হি বেদ সর্ব্বং ভবান্ ভাবমতোঽভিধাস্যে ॥৪৩॥
মান্যঃ স মে স্থাবরজঙ্গমানাং সর্গস্থিতিপ্রত্যবহারহেতুঃ।
গুরোরপীদং ধনমাহিতাগ্নের্নশ্যৎ পুরস্তাদনুপেক্ষণীয়ম্ ॥ ৪৪ ॥

অতএব তুমি প্রসন্ন হইয়া আমার এই দেহ দ্বারা জীবিকা নির্ব্বাহ কর ; দিবাবসান হইল, এই ধেনুর বৎস আসিয়া উৎকণ্ঠিত হইতেছে ; অতএব ইহারে পরিত্যাগ কর।

অনন্তর শঙ্করের অনুচর কেশরী দশনময়ূখে গিরিগহ্বরের অন্ধকার নিরাস করিয়া ঈষৎ হাস্য মুখে পুনরায় রাজাকে কহিলেন, মহারাজ ! আপনি অল্প কারণের নিমিত্ত জগতের একাধিপত্য, অভিনব যৌবন এবং এই কমনীয় কলেবর এই বহু বস্তু পরিত্যাগ করিতে সংকল্প করিয়াছেন দেখিয়া আপনাকে কার্য্যাকার্য্যবিবেকশূন্য বোধ হইতেছে। যদি প্রাণিগণের প্রতি নিতান্তই আপনার অনুকম্পা থাকে, তাহা হইলে আপনার প্রাণান্তে এই একমাত্র ধেনুই জীবিত থাকিবে ; কিন্তু হে প্রজানাথ ! যদি আপনি জীবিত থাকেন, তাহা হইলে পিতার ন্যায় প্রজাদিগকে নিরন্তর বিঘ্ন পরম্পরা হইতে রক্ষা করিতে পারিবেন। অথবা যদি অগ্নিকল্প মহর্ষির একমাত্র ধেনুর উপেক্ষাপরাধে সমুজ্জ্বলিত রোষানলে একান্তই ভীত হইয়া থাকেন, তাহা হইলে ঘটের ন্যায় আপীনসম্পন্ন কোটি কোটি ধেনু দান করিয়া অক্লেশে তাঁহার ক্রোধ শান্তি করিতে সমর্থ হই-

স ত্বং মদীয়েন শরীরবৃত্তিং দেহেন নির্ব্বর্ত্তয়িতুং প্রসীদ।
দিনাবসানোৎসুকবালবৎসা বিসৃজ্যতাং ধেনুরিয়ং মহর্ষেঃ ॥ ৪৫ ॥
অথান্ধকারং গিরিগহ্বরাণাং দংষ্ট্রাময়ূখৈঃ শকলানি কুর্ব্বন্।
ভূয়ঃ স ভূতেশ্বরপার্শ্ববর্ত্তী কিঞ্চিদ্বিহস্যার্থপতিং বভাষে ॥ ৪৬ ॥
একাতপত্রং জগতঃ প্রভুত্বং নবং বয়ঃ কান্তমিদং বপুশ্চ।
অল্পস্য হেতোর্ব্বহু হাতুমিচ্ছন্ বিচারমূঢ়ঃ প্রতিভাসি মে ত্বম্ ॥৪৭॥
ভূতানুকম্পা তব চেদিয়ং গৌরেকা ভবেৎ স্বস্তিমতী ত্বদন্তে।
জীবন্ পুনঃ শশ্বদুপপ্লবেভ্যঃ প্রজাঃ প্রজানাথ পিতেব পাসি ॥ ৪৮ ॥
অথৈকধেনোরপরাধচণ্ডাৎ গুরোঃ কৃশানুপ্রতিমাদ্বিভেষি।
শক্যোঽস্য মন্যুর্ভবতা বিনেতুং গাঃ কোটিশঃ স্পর্শয়তা ঘটোধ্নীঃ ॥৪৯॥

বেন। অতএব আপনি কল্যাণ সমূহের উপভোক্তা সবল স্বীয় কলেবর রক্ষা করুন। আপনার সমৃদ্ধিসম্পন্ন রাজ্য কেবল মহীতল স্পর্শ করিয়া আছে বলিয়াই বিভিন্ন; ফলত উহা ইন্দ্রপদ স্বর্গ বলিয়াই কীর্ত্তিত হইয়া থাকে।

সিংহ এইমাত্র বলিয়া বিরত হইলে, পর্ব্বতও যেন কন্দরগত প্রতিশব্দে প্রীতিপূর্ব্বক ঐ সকল কথাই কহিল। অনন্তর মনুষ্যদেব দিলীপ দেবানুচর সিংহের এই সমস্ত বাক্য শ্রবণ করিয়া সিংহসমাক্রান্ত নন্দিনী কর্ত্তৃক কাতর নয়নে নিরীক্ষিত ও অধিকতর কৃপাপরতন্ত্র হইয়া পুনর্ব্বার কহিলেন, হে সিংহ! ক্ষত বা বিনাশ হইতে পরিত্রাণ করে এই বলিয়া ক্ষত্রিয় এই শব্দটি ভুবনে প্রসিদ্ধ আছে; অতএব যে ব্যক্তি এই শব্দের বিপরীত আচরণ করে, তাহার রাজ্য ও নিন্দাকলঙ্কিত প্রাণেই বা কি প্রয়োজন। আমি অন্য ধেনু প্রদান করিয়া কি রূপে মহর্ষির রোষাপনয়ন করিব? এই নন্দিনী কামধেনু সুরভির অপেক্ষা কোন অংশেই ন্যূন নহেন, তুমি কেবল রুদ্রের প্রভাববলে ইহাঁকে আক্রমণ, করিতে সমর্থ হইয়াছ। অতএব আত্মদেহ সমর্পণ রূপ নিষ্ক্রয় দ্বারা এই ধেনুকে তোমার হস্তগ্রহ হইতে বিমুক্ত করা আমার কর্ত্তব্য হইয়াছে; ইহা হইলে তোমার

তদ্রক্ষ কল্যাণপরম্পারাণাং ভোক্তারমূর্জ্জস্বলমাত্মদেহম্।
মহীতলস্পর্শনমাত্রভিন্নমৃদ্ধং হি রাজ্যং পদমৈন্দ্রমাহুঃ॥ ৫০॥
এতাবদুক্ত্বা বিরতে মৃগেন্দ্রে প্রতিস্বনেনাস্য গুহাগতেন।
শিলোচ্চয়োঽপি ক্ষিতিপালমুচ্চৈঃ প্রীত্যা তমেবার্থমভাষতেব॥৫১॥
নিশম্য দেবানুচরস্য বাচং মনুষ্যদেবঃ পুনরপ্যুবাচ।
ধেন্বা তদধ্যাসিতকাতরাক্ষ্যা নিরীক্ষ্যমাণঃ সুতরাং দয়ালুঃ॥ ৫২॥
ক্ষতাৎ কিল ত্রায়তইত্যুদগ্রঃ ক্ষত্রস্য শব্দো ভুবনেষু রূঢ়ঃ।
রাজ্যেন কিং তদ্বিপরীতবৃত্তেঃ প্রাণৈরুপক্রোশমলীমসৈর্ব্বা॥ ৫৩॥
কথং নু শক্যোঽনুনয়ো মহর্ষের্ব্বিশ্রাণনাচ্চান্যপয়স্বিনীনাম্।
ইমামনূনাং সুরভেরবেহি রুদ্রৌজসা তু প্রহৃতং ত্বয়াস্যাম্॥ ৫৪॥

ভোজন ব্যাপার অব্যাঘাতে সম্পন্ন হয় এবং মহর্ষির এই হোমধেনুও জীবিত থাকেন। তুমি প্রভুপরতন্ত্র; অতএব আমি যাহা বলিতেছি তাহা তোমার অবশ্যই হৃদয়ঙ্গম হইবে। রক্ষণীয় বস্তু বিনাশিত করিয়া স্বামিসন্নিধানে অক্ষত দেহে ভৃত্যের অবস্থান করা নিতান্ত সুকঠিন; তন্নিমিত্ত এই দেবদারু বৃক্ষে তোমারও অতিশয় যত্ন হইয়াছে। হে সিংহ! যদি একান্তই আমাকে জীবিত রাখিতে তোমার অভিলাষ হইয়া থাকে, তাহা হইলে আমার যশোদেহে দয়াপরতন্ত্র হও, মাদৃশ ব্যক্তিরা বিনাশী পাঞ্চভৌতিক দেহে আস্থা শূন্য হইয়া থাকেন তাহার সন্দেহ নাই। পণ্ডিতেরা কহেন আলাপ মাত্রেই মিত্রতা জন্মে; তদনুসারে বনমধ্যে পরস্পর সমাগত হওয়াতে আমাদিগেরও সখ্যভাব সঞ্জাত হইয়াছে; অতএব হে শঙ্করানুচর! আমি তোমার সখা; সুতরাং আমার প্রার্থনা পরিপূর্ণ না করা তোমার কর্ত্তব্য হইতেছে না।

অনন্তর মৃগরাজ রাজার বাক্যে অনুমোদন করিলে তাঁহার ভুজদণ্ড তৎক্ষণাৎ অবস্তম্ভ শূন্য হইল। তিনি তখন শস্ত্র পরিত্যাগ করিয়া আমিষপিণ্ডের ন্যায় আত্মদেহ

সেয়ং স্বদেহার্পণনিষ্ক্রয়েণ ন্যায্যা ময়া মোচয়িতুং ভবত্তঃ।
ন পারণা স্যাদ্বিহতা তবৈবং ভবেদলুপ্তশ্চ মুনেঃ ক্রিয়ার্থঃ॥ ৫৫॥
ভবানপীদং পরবানবৈতি মহান্ হি যত্নস্তব দেবদারৌ।
স্থাতুং নিযোক্তুর্নহি শক্যমগ্রে বিনাশ্য রক্ষ্যং স্বয়মক্ষতেন॥ ৫৬॥
কিমপ্যহিংস্যস্তব চেন্মতোঽহং যশঃশরীরে ভব মে দয়ালুঃ।
একান্তবিধ্বংসিষু মদ্বিধানাং পিণ্ডেষ্বনাস্থা খলু ভৌতিকেষু॥ ৫৭॥
সম্বন্ধমাভাষণপূর্ব্বমাহুর্বৃত্তঃ স নৌ সঙ্গতয়োর্বনান্তে।
তদ্ভূতনাথানুগ নার্হসি ত্বং সম্বন্ধিনো মে প্রণয়ং বিহন্তুম্॥ ৫৮॥
তথেতি গামুক্তবতে দিলীপঃ সদ্যঃ প্রতিষ্টম্ভবিমুক্তবাহুঃ।
সন্যস্তশাস্ত্রো হরয়ে স্বদেহমুপানয়ৎ পিণ্ডমিবামিষস্য॥ ৫৯॥

সিংহকে সমর্পণ করিলেন। এই রূপে তিনি অধোমুখ হইয়া ভয়ঙ্কর সিংহের আক্রমণ কাল অপেক্ষা করিতেছেন, ইত্যবসরে বিদ্যাধরগণের হস্ত হইতে তাঁহার উপর পুষ্প-বৃষ্টি হইতে লাগিল। অনন্তর হে বৎস! উত্থিত হও; এই অমৃততুল্য বাক্য শ্রবণগোচর হইবামাত্র রাজা দিলীপ গাত্রোত্থান করিয়া নিজ জননীর ন্যায় দুগ্ধবর্ষিণী নন্দিনীকে সম্মুখে নিরীক্ষণ করিলেন; কিন্তু সিংহকে আর দেখিতে পাইলেন না। তখন নন্দিনী একান্ত বিস্মিত নরনাথকে সম্বোধন করিয়া করিয়া কহিলেন, হে সাধো! আমি মায়া উদ্ভাবন করিয়া তোমার পরীক্ষা করিলাম; অন্য হিংস্র জন্তুর কথা দূরে থাকুক, মহর্ষি বশিষ্ঠের প্রভাবে কৃতান্তও আমাকে প্রহার করিতে সমর্থ হন না। আজি তোমার এই গুরুভক্তি ও আমার প্রতি করুণা, এই দুই কারণে আমি তোমার প্রতি সাতিশয় প্রীত হইয়াছি। হে পুত্র! বর প্রার্থনা কর; তুমি আমারে কেবল দুগ্ধদাত্রী মনে করিও না; আমি প্রসন্ন হইলে সকল প্রকার অভিলাষই পূর্ণ করিতে পারি। ২২৯৫৭

অনন্তর অতিবদান্যবর বীরবর দিলীপ কৃতাঞ্জলিপুটে

তস্মিন্ ক্ষণে পালয়িতুঃ প্রজানমুৎপশ্যতঃ সিংহনিপাতমুগ্রম্।
অবাঙ্মুখস্যোপরি পুষ্পবৃষ্টিঃ পপাত বিদ্যাধরহস্তমুক্তা॥ ৬০॥
উত্তিষ্ঠ বৎসেত্যমৃতায়মানং বচো নিশম্যোত্থিতমুত্থিতঃ সন্।
দদর্শ রাজা জননীমিব স্বাং গামগ্রতঃ প্রস্রবিণীং ন সিংহম্॥ ৬১॥
তং বিস্মিতং ধেনুরুবাচ সাধো মায়াং ময়োদ্ভাব্য পরীক্ষিতোঽসি।
ঋষিপ্রভাবান্ময়ি নান্তকোঽপি প্রভুঃ প্রহর্ত্তুং কিমুতান্যহিংস্রাঃ॥৬২॥
ভক্ত্যা গুরৌ ময্যনুকম্পয়া চ প্রীতাস্মি তে পুত্র বরং বৃণীষ্ব।
ন কেবলানাং পয়সাং প্রসূতিমবেহি মাং কামদুঘাং প্রসন্নাম্॥৬৩॥
ততঃ সমানীয় স মানিতার্থী হস্তৌ স্বহস্তার্জ্জিতবীরশব্দঃ।
বংশস্য কর্ত্তারমনন্তকীর্ত্তিং সুদক্ষিণায়াং তনয়ং যযাচে॥ ৬৪॥

সহধর্ম্মিণী সুদক্ষিণার গর্ভে অনন্তকীর্ত্তি বংশধর এক অপত্য-রত্ন উৎপন্ন হউক এই বলিয়া বর প্রার্থনা করিলেন। পয়-স্বিনী নন্দিনীও সন্তানার্থী রাজাকে তাহাই হইবে বলিয়া অঙ্গীকার পূর্ব্বক কহিলেন, বৎস! তুমি এখন পত্রপুটে আমার দুগ্ধ দোহন করিয়া পান কর। ভূপতি কহিলেন, জননি! আমি বৎসের পান ও হোমবিধির অনুষ্ঠানের পর যে দুগ্ধটুকু অবশিষ্ট থাকিবে, মহর্ষির অনুজ্ঞা গ্রহণ করিয়া স্বভুজরক্ষিত পৃথিবীর ষষ্ঠাংশের ন্যায় উহা পান করিব। তখন নন্দিনী ভূপাল দিলীপের এইরূপ বাক্য শ্রবণ করিয়া নিতান্ত সন্তুষ্ট হইলেন এবং গিরিগহ্বর হইতে অপরিশ্রান্ত রূপে আশ্রমাভিমুখে গমন করিতে লাগিলেন। রাজাও তাঁহার পশ্চাৎ পশ্চাৎ চলিলেন।

অনন্তর নির্ম্মল শশাঙ্ক সদৃশ মুখকান্তিসম্পন্ন নরেন্দ্র দিলীপ গুরুদেব বশিষ্ঠকে ধেনুর প্রসন্নতা লাভবৃত্তান্ত নিবেদন করিয়া মহিষীকে আদ্যোপান্ত সমস্ত কহিলেন। তাঁহার প্রফুল্লতা দেখিয়াই একপ্রকার সফলতা অনুমিত হইতেছিল, সুতরাং তৎকালে বর্ণনা করা কেবল পুনরুক্তি মাত্র হইল।

সন্তানকামায় তথেতি কামং রাজ্ঞে প্রতিশ্রুত্য পয়স্বিনী সা।
দুগ্ধ্বা পয়ঃ পত্রপুটে মদীয়ং পুত্রোপভুঙ্ক্ষ্বেতি তমাদিদেশ ॥ ৬৫ ॥
বৎসস্য হোমার্থবিধেশ্চ শেষমৃষেরনুজ্ঞামধিগম্য মাতঃ।
ঔধস্যমিচ্ছামি তবোপভোক্তুং ষষ্ঠাংশমুর্ব্ব্যা ইব রক্ষিতায়াঃ ॥ ৬৬ ॥
ইত্থং ক্ষিতীশেন বশিষ্ঠধেনুর্বিজ্ঞাপিতা প্রীততরা বভূব।
তদন্বিতা হৈমবতাচ্চ কুক্ষেঃ প্রত্যাযযাবাশ্রমমশ্রমেণ ॥ ৬৭ ॥
তস্যাঃ প্রসন্নেন্দুমুখঃ প্রসাদং গুরুর্নৃপাণাং গুরবে নিবেদ্য।
প্রহর্ষচিহ্নানুমিতং প্রিয়ায়ৈ শশংস বাচা পুনরুক্তয়েব ॥ ৬৮ ॥

পরে অনিন্দিতস্বভাব সজ্জনানুরাগী রাজা দিলীপ তৃষ্ণার্ত্ত হইয়া বশিষ্ঠদেবের অনুজ্ঞা লাভ পূর্ব্বক শুভ্রবর্ণ মূর্ত্তিমান যশের ন্যায় বৎসের পান ও হোমের অবশিষ্ট দুগ্ধ পান করিলেন। অনন্তর জিতেন্দ্রিয় মহর্ষি বশিষ্ঠ প্রাতঃকালে গোসেবাব্রতের পারণান্তে প্রস্থানকালোচিত আশীর্ব্বাদ প্রয়োগ করিয়া রাজদম্পতিকে নিজ রাজধানী প্রস্থান করিতে আদেশ দিলেন। ব্রতদুঃখসহিষ্ণু রাজা দিলীপ হুত হুতাশন, গুরু বশিষ্ঠ, দেবী অরুন্ধতী ও সবৎসা ধেনুকে আনুপূর্ব্বিক প্রদক্ষিণ পূর্ব্বক পরিবর্দ্ধিত প্রভাব হইয়া প্রস্থানের আয়োজন করিতে লাগিলেন। পরে তিনি স্বীয় পূর্ণ মনোরথ সদৃশ শ্রবণাহ্লাদকর ধ্বনিসম্পন্ন পাষাণাদিপ্রতিঘাতশূন্য সুখকর রথে আরোহণ করিয়া আশ্রম হইতে প্রস্থান করিলেন। প্রজারা সন্তানার্থ ব্রতানুষ্ঠানে ক্ষীণকলেবর প্রবাসজনিত উৎকণ্ঠাকুল ভূপতিকে নবোদিত নিশানাথের ন্যায় অতৃপ্ত লোচনে অবলোকন করিতে লাগিল। এই রূপে পুরন্দর সদৃশ শ্রীসম্পন্ন রাজা দিলীপ পৌরজন কর্ত্তৃক অভিনন্দিত হইয়া পতাকাপরিশোভিত

স নন্দিনীস্তন্যমনিন্দিতাত্মা সদ্বৎসলো বৎসহুতাবশেষম্ ।
পপৌ বশিষ্ঠেন কৃতাভ্যনুজ্ঞঃ শুভ্রং যশো মূর্ত্তমিবাতিতৃষ্ণঃ ॥ ৬৯ ॥
প্রাতর্যথোক্তব্রতপারণান্তে প্রাস্থানিকং স্বস্ত্যয়নং প্রযুজ্য ।
তৌ দম্পতী স্বাং প্রতি রাজধানীং প্রস্থাপয়ামাস বশী বশিষ্ঠঃ ॥ ৭০॥
প্রদক্ষিণীকৃত্য হুতং হুতাশমনন্তরং ভর্ত্তুররুন্ধতীঞ্চ ।
ধেনুং সবৎসাঞ্চ নৃপঃ প্রতস্থে সন্মঙ্গলোদগ্রতরপ্রভাবঃ ॥ ৭১ ॥
শ্রোত্রাভিরামধ্বনিনা রথেন স ধর্ম্মপত্নীসহিতঃ সহিষ্ণুঃ ।
যযাবনুদ্ঘাতসুখেন মার্গং স্বেনেব পূর্ণেন মনোরথেন ॥ ৭২ ॥
তমাহিতৌৎসুক্যমদর্শনেন প্রজাঃ প্রজার্থব্রতকর্শিতাঙ্গম্ ।
নেত্রৈঃ পপুস্তৃপ্তিমনাপ্নুবদ্ভির্নবোদয়ং নাথমিবৌষধীনাম্ ॥ ৭৩ ॥

পুরমধ্যে প্রবেশ করিয়া ভুজগরাজ বাসুকির তুল্য বলশালী ভুজযুগলে পুনরায় ভূভার ধারণ করিলেন।

অনন্তর যেমন নভোমণ্ডল মহর্ষি অত্রির নেত্রসমুত্থিত জ্যোতি সুধাংশুকে ধারণ করে, এবং সুরনদী গঙ্গা যেমন বহ্নিপরিত্যক্ত শঙ্করতেজ কার্ত্তিকেয়কে ধারণ করেন, তদ্রূপ রাজমহিষী সুদক্ষিণা নরপতিকুলের অভ্যুদয়ের নিমিত্ত লোকপালগণের মহাতেজে আবির্ভূত গর্ভ ধারণ করিলেন।

পুরন্দরশ্রীঃ পুরমুৎপতাকং প্রবিশ্য পৌরৈরভিনন্দ্যমানঃ।
ভুজে ভুজঙ্গেন্দ্রসমানসারে ভূয়ঃ স ভূমের্দ্ধুরমাসসঞ্জ ॥ ৭৪ ॥

অথ নয়নসমুত্থং জ্যোতিরত্রেরিব দ্যৌঃ
সুরসরিদিব তেজো বহ্নিনিষ্ঠ্যূতমৈশম্‌।
নরপতিকুলভূত্যৈ গর্ভমাধত্ত রাজ্ঞী
গুরুভিরভিনিবিষ্টং লোকপালানুভাবৈঃ ॥ ৭৫ ॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ নন্দিনীবরপ্রদানো নাম দ্বিতীয়ঃ সর্গঃ।

# তৃতীয় সর্গ।

অনন্তর রাজমহিষী সুদক্ষিণা দিলীপের সমুদিত মনোরথ স্বরূপ, সখীগণের নেত্রানন্দকর চন্দ্রিকা প্রাদুর্ভাব স্বরূপ, ইক্ষ্বাকুকুলসন্ততির নিদানভূত গর্ভলক্ষণ ধারণ করিলেন। তাঁহার অঙ্গযষ্টি নিতান্ত অবসন্ন হইতে লাগিল, তৎকালে তিনি আর সমগ্র অলঙ্কার ধারণ করিতে পারিলেন না। তাঁহার মুখমণ্ডল লোধ্রপুষ্পের ন্যায় পাণ্ডুবর্ণ হওয়াতে তিনি বিরলনক্ষত্র, ক্ষীণকান্তি শশধর সুশোভিত প্রভাতপ্রায় শর্ব্বরীর ন্যায় লক্ষিত হইতে লাগিলেন। দেবরাজ ইন্দ্রের স্বর্গভোগের ন্যায় আমার আত্মজ চক্রবর্ত্তী হইয়া পৃথিবী ভোগ করিবে এই বলিয়া সুদক্ষিণা অন্য রস পরিত্যাগ পূর্ব্বক প্রথমত মৃত্তিকাভক্ষণে অভিলাষ করিয়াছিলেন। মাতঙ্গ যেমন গ্রীষ্মাবসানে বারিধারাসংসিক্ত কাননমধ্যগত পল্বল আঘ্রাণ করিয়া পরিতৃপ্ত হয় না, তদ্রূপ রাজা দিলীপ নির্জ্জনে প্রিয়তমা সুদক্ষিণার মৃত্তিকাসুরভি আনন আঘ্রাণ করিয়া তৃপ্তি লাভ করিতে সমর্থ হইলেন না। প্রেয়সী লজ্জাপরবশ হইয়া আমার নিকট কোন অভিলাষই প্রকাশ করেন না এই বলিয়া

অথেপ্সিতং ভর্ত্তুরুপস্থিতোদয়ং সখীজনোদ্বীক্ষণকৌমুদীমুখম্।
নিদানমিক্ষ্বাকুকুলস্য সন্ততেঃ সুদক্ষিণা দৌর্হৃদলক্ষণং দধৌ॥ ১॥
শরীরসাদাদসমগ্রভূষণা মুখেন সালক্ষ্যত লোধ্রপাণ্ডুনা।
তনুপ্রকাশেন বিচেয়তারকা প্রভাতকল্পা শশিনেব শর্ব্বরী॥ ২॥
দিবং মরুত্বানিব ভোক্ষ্যতে ভুবং দিগন্তবিশ্রান্তরথোহি তৎসুতঃ।
অতোঽভিলাষে প্রথমং তথাবিধে মনো ববন্ধান্যরসান্ বিলঙ্ঘ্য সা॥৩॥
তদাননং মৃৎসুরভি ক্ষিতীশ্বরো রহস্যুপাঘ্রায় ন তৃপ্তিমাযযৌ।
করীব সিক্তং পৃষতৈঃ পয়োমুচাং শুচিব্যপায়ে বনরাজিপল্বলম্॥ ৪॥

কোশলাধিপতি দিলীপ তাঁহার সহচরীদিগকে মগধরাজ-কুমারী সুদক্ষিণা কোন্ কোন্ দ্রব্য ভক্ষণে বাঞ্ছা করেন এই কথা আদর সহকারে বারংবার জিজ্ঞাসা করিতেন। এই রূপে সুদক্ষিণা গর্ভিণীমনোরথসুলভ স্বাভাবিক দুঃখ প্রাপ্ত হইয়া যে বস্তু প্রার্থনা করিতেন, দেখিতেন তাহাই আনীত হইয়াছে; ফলত অবিজ্য শরাসনধারী ভূপাল দিলীপের অভিলষিত স্বর্গীয় বস্তুও অসুলভ ছিল না।

রাজমহিষী ক্রমে ক্রমে দোহদদুঃখ হইতে উত্তীর্ণ হইলে, তাঁহার অবয়ব সকল পরিপুষ্ট হইতে লাগিল। তখন তিনি পুরাতন পত্রের অপগমের পর সঞ্জাত মনোহর পল্লব সম্পন্ন বল্লীর ন্যায় অপূর্ব্ব শোভা ধারণ করিলেন। কতিপয় দিবস অতীত হইলে তাঁহার স্তনযুগল নিতান্ত স্থূল ও চুচুক সম্পূর্ণ নীলবর্ণ হইয়া উঠিল; তখন ভ্রমর-সংসক্ত সুজাত পঙ্কজমুকুলের কান্তি উহার নিকট নিকৃষ্ট বোধ হইতে লাগিল। মহারাজ দিলীপ গর্ভবতী মহিষীকে নিধিপূর্ণ বসুন্ধরার ন্যায়, অন্তর্ব্বিলীনহুতাশন শমীবৃক্ষের ন্যায়, অন্তঃসলিলা সরস্বতীর ন্যায় বোধ করিলেন। অনন্তর

ন মে হ্রিয়া শংসতি কিঞ্চিদীপ্সিতং স্পৃহাবতী বস্তুষু কেষু মাগধী।
ইতি স্ম পৃচ্ছত্যনুবেলমাদৃতঃ প্রিয়াসখীরুত্তরকোশলেশ্বরঃ॥ ৫॥
উপেত্য সা দোহদদুঃখশীলতাং যদেব বব্রে তদপশ্যদাহৃতম্।
ন হীষ্টমস্য ত্রিদিবেঽপি ভূপতেরভূদনাসাদ্যমধিজ্যধন্বনঃ॥ ৬॥
ক্রমেণ নিস্তীর্য্য চ দোহদব্যথাং প্রচীয়মানাবয়বা ররাজ সা।
পুরাণপত্রাপগমাদনন্তরং লতেব সন্নদ্ধমনোজ্ঞপল্লবা॥ ৭॥
দিনেষু গচ্ছৎসু নিতান্তপীবরং তদীয়মানীলমুখং স্তনদ্বয়ম্।
তিরশ্চকার ভ্রমরাভিলীনয়োঃ সুজাতয়োঃ পঙ্কজকোশয়োঃ শ্রিয়ম্॥৮॥
নিধানগর্ভামিব সাগরাম্বরাং শমীমিবাভ্যন্তরলীনপাবকাম্।
নদীমিবান্তঃসলিলাং সরস্বতীং নৃপঃ সসত্ত্বাং মহিষীমমন্যত॥ ৯॥

তিনি প্রিয়ানুরাগের সদৃশ, উদার ভাব তুল্য, স্বভুজোপার্জ্জিত দিগন্তানীত সম্পত্তির উপযুক্ত ও সন্তোষের অনুরূপ পুংসবন প্রভৃতি ক্রিয়া কলাপ আনুপূর্ব্বিক অনুষ্ঠান করিলেন।

নৃপতি দিলীপ বাসগৃহে প্রবেশ করিলে চঞ্চললোচনা সুদক্ষিণা লোকপালগণের অংশসমাশ্রিত গর্ভের গুরুত্ব-বশত যত্ন সহকারে আসন হইতে উত্থিত হইয়া অতি ক্লেশে তাঁহার সম্মানার্থ অঞ্জলি বন্ধন করিতেন। তদ্দর্শনে রাজার আনন্দের আর পরিসীমা থাকিত না। পরে শিশুচিকিৎসায় সুনিপুণ হিতকারী বৈদ্যেরা গর্ভপোষণ সমাধান করিলে রাজা হৃষ্টমনে গ্রীষ্মাবসানে জলদজাল সমাচ্ছন্ন নভোমণ্ডলের ন্যায় দশম মাসে প্রিয়তমাকে প্রসবোন্মুখী নিরীক্ষণ করিলেন। অনন্তর যেমন প্রভাব, মন্ত্র ও উৎসাহ জনিত শক্তি অক্ষয় অর্থ প্রসব করিয়া থাকে, তদ্রূপ শচীসমা রাজমহিষী সুদক্ষিণা যথাকালে এক পুত্ররত্ন প্রসব করিলেন। উচ্চ স্থানস্থিত অনস্তমিত পাঁচটী গ্রহ কর্ত্তৃক তাঁহার সৌভাগ্য সম্পদ সূচিত হইল। তৎকালে দিঙ্মণ্ডল প্রসন্ন হইল; সুখস্পর্শ সমীরণ বহিতে লাগিল।

প্রিয়ানুরাগস্য মনঃসমুন্নতের্ভুজার্জ্জিতানাঞ্চ দিগন্তসম্পদাম্।
যথাক্রমং পুংসবনাদিকাঃ ক্রিয়াঃ ধৃতেশ্চ ধীরঃ সদৃশীর্ব্যধত্ত সঃ ॥১০॥
সুরেন্দ্রমাত্রাশ্রিতগর্ভগৌরবাৎ প্রযত্নমুক্তাসনয়া গৃহাগতঃ।
তয়োপচারাঞ্জলিখিন্নহস্তয়া ননন্দ পারিপ্লবনেত্রয়া নৃপঃ ॥ ১১ ॥
কুমারভৃত্যাকুশলৈরনুষ্ঠিতে ভিষগ্‌ভিরাপ্তৈরথ গর্ভভর্ম্মণি।
পতিঃ প্রতীতঃ প্রসবোন্মুখীং প্রিয়াং দদর্শ কালে দিবমভ্রিতামিব ॥১২॥
গ্রহৈস্ততঃ পঞ্চভিরুচ্চসংশ্রয়ৈরসূর্য্যগৈঃ সূচিতভাগ্যসম্পদম্।
অসূত পুত্রং সময়ে শচীসমা ত্রিসাধনা শক্তিরিবার্থমক্ষয়ম্ ॥ ১৩ ॥
দিশঃ প্রসেদুর্ম্মরুতো ববুঃ সুখাঃ প্রদক্ষিণার্চ্চির্হবিরগ্নিরাদদে।
বভূব সর্ব্বং শুভশংসি তৎক্ষণং ভবো হি লোকাভ্যুদয়ায় তাদৃশাম্ ॥১৪

হুতাশন দক্ষিণাবর্ত্ত হইয়া আহুতি গ্রহণ করিতে লাগিলেন; সকল বস্তুই শুভসূচক হইয়া উঠিল; ফলত তাদৃশ ব্যক্তির জন্ম লোকের অভ্যুদয়ের নিমিত্তই হইয়া থাকে। সূতিকা গৃহস্থ সেই সুজন্মা শিশুর শয্যার চারি দিকে বিস্তীর্ণ স্বাভাবিক তেজপ্রভাবে সহসা ক্ষীণকান্তি নিশীথপ্রদীপ সকল চিত্রার্পিতের ন্যায় প্রতীয়মান হইতে লাগিল। অনন্তর অন্তঃপুরচারী লোকেরা রাজাকে অমৃততুল্য পুত্রজন্ম-সংবাদ প্রদান করিলে, রাজা তাহাদিগকে সকল বস্তুই প্রদান করিলেন, কেবল শশিপ্রভ ছত্র ও দুইটী চামর অদেয় রহিল।

যখন তিনি নির্ব্বাত প্রদেশ স্থিত পদ্মের ন্যায় স্থির নয়নে আত্মজের কমনীয় মুখচন্দ্র নিরীক্ষণ করিতেন, তখন ইন্দু সন্দর্শনে মহাসাগরের সলিল রাশির ন্যায় তাঁহার অন্তঃকরণে প্রভূত হর্ষ উচ্ছ্বসিত হইয়া উঠিত।

অনন্তর কুলপুরোহিত মহর্ষি বশিষ্ঠ তপোবন হইতে আগমন করিয়া সমগ্র জাতকর্ম্ম অনুষ্ঠান করিলে, মহারাজ দিলীপের আত্মজ কৃতসংস্কার আকরজাত মণির ন্যায় সমধিক শোভা প্রাপ্ত হইলেন। তৎকালে কেবল ভূপাল

অরিষ্টশয্যাং পরিতো বিসারিণা সুজন্মনস্তস্য নিজেন তেজসা।
নিশীথদীপাঃ সহসা হতত্বিষো বভূবুরালেখ্যসমর্পিতা ইব ॥ ১৫ ॥
জনায় শুদ্ধান্তচরায় শংসতে কুমারজন্মামৃতসংমিতাক্ষরম্।
অদেয়মাসীত্ত্রয়মেব ভূপতেঃ শশিপ্রভং ছত্রমুভে চ চামরে ॥ ১৬ ॥
নিবাতপদ্মস্তিমিতেন চক্ষুষা নৃপস্য কান্তং পিবতঃ সুতাননম্।
মহোদধেঃ পূর ইবেন্দুদর্শনাৎ গুরুঃ প্রহর্ষঃ প্রবভূব নাত্মনি ॥ ১৭ ॥
স জাতকর্ম্মণ্যখিলে তপস্বিনা তপোবনাদেত্য পুরোধসা কৃতে।
দিলীপসূনুর্ম্মণিরাকরোদ্ভবঃ প্রযুক্তসংস্কার ইবাধিকং বভৌ ॥ ১৮ ॥
সুখশ্রবা মঙ্গলতূর্য্যনিস্বনাঃ প্রমোদনৃত্যৈঃ সহ বারযোষিতাম্।
ন কেবলং সদ্মনি মাগধীপতেঃ পথি ব্যজৃম্ভন্ত দিবৌকসামপি ॥ ১৯ ॥

দিলীপের আলয়ে শ্রুতিসুখকর মাঙ্গলিক তূর্য্যনিনাদ ও বারবিলাসিনীগণের প্রমোদনৃত্য আরম্ভ হয় নাই, গগন-মণ্ডলেও দুন্দুভিধ্বনি হইতে লাগিল। শাসনকর্ত্তা রাজা দিলীপের রাজ্যে এক ব্যক্তিও কারাবদ্ধ ছিল না; অতএব তিনি পুত্রজন্ম জনিত হর্ষে নিতান্ত হৃষ্ট হইয়া আর কাহাকে বন্ধন হইতে বিমুক্ত করিবেন, কেবল আপনি পিতৃঋণ স্বরূপ বন্ধন হইতে মুক্তিলাভ করিলেন।

শব্দার্থবেত্তা দিলীপ, এই বালক শাস্ত্রের ও সমরের পারগামী হইবে বলিয়া রঘ ধাতুর গমনার্থ পর্য্যালোচনা করত তাঁহার নাম রঘু রাখিলেন। রঘু সম্পূর্ণ সম্পদ-শালী পিতা দিলীপের প্রযত্নাতিশয় সহকারে সূর্য্যরশ্মির প্রবেশে নবোদিত নিশাকরের ন্যায় প্রতিদিন পরিবর্দ্ধিত হইতে লাগিলেন। কার্ত্তিকেয় দ্বারা পার্ব্বতী ও শঙ্করের ন্যায় এবং জয়ন্ত দ্বারা শচী ও পুরন্দরের ন্যায় রাজা ও রাজ-মহিষী সেই আত্মজ দ্বারা আনন্দিত হইলেন। তাঁহারা রূপ ও গুণে শচী পুরন্দর ও পার্ব্বতী শঙ্করের সদৃশ ছিলেন; বালকও রূপগুণে কার্ত্তিকেয় ও জয়ন্তের তুল্য হইয়াছিলেন। চক্রবাক্‌মিথুনের ন্যায় সেই নৃপদম্পতির পরস্পরাশ্রিত

ন সংযতস্তস্য বভূব রক্ষিতুঃ বিসর্জ্জয়েদ্যং সুতজন্মহর্ষিতঃ।
ঋণাভিধানাৎ স্বয়মেব কেবলং তদা পিতৃণাং মুমুচে স বন্ধনাৎ ॥ ২০ ॥
শ্রুতস্য যায়াদয়মন্তমর্ভক স্তথা পরেষাং যুধি চেতি পার্থিবঃ।
অবেক্ষ্য ধাতোর্গমনার্থমর্থবিৎ চকার নাম্না রঘুমাত্মসম্ভবম্ ॥ ২১ ॥
পিতুঃ প্রযত্নাৎ স সমগ্রসম্পদঃ শুভৈঃ শরীরাবয়বৈর্দ্দিনে দিনে।
পুপোষ বৃদ্ধিং হরিদশ্বদীধিতেরনুপ্রবেশাদিববালচন্দ্রমাঃ ॥ ২২ ॥
উমাবৃষাঙ্কৌ শরজন্মনা যথা যথা জয়ন্তেন শচীপুরন্দরৌ।
তথা নৃপঃ সা চ সুতেন মাগধী ননন্দতুস্তৎসদৃশেন তৎসমৌ ॥ ২৩ ॥
রথাঙ্গনাম্নোরিব ভাববন্ধনং বভূব যৎ প্রেম পরস্পরাশ্রয়ম্।
বিভক্তমপ্যেকসুতেন তত্তয়োঃ পরস্পরস্যোপরি পর্য্যচীয়ত ॥ ২৪ ॥

হৃদয়াকর্ষক যে প্রেম সঞ্জাত হইয়াছিল, উহা সেই একমাত্র পুত্র কর্ত্তৃক বিভক্ত হইলেও তাঁহাদের পরস্পরের প্রতি কিছুমাত্র ন্যূন হয় নাই, প্রত্যুত পরিবর্দ্ধিত হইতে লাগিল। সেই বালক ধাত্রী কর্ত্তৃক প্রথমোপদিষ্ট বাক্য উচ্চারণ ও তাহার অঙ্গুলি অবলম্বন পূর্ব্বক যে গমন করিতেন এবং প্রণিপাতের উপদেশে যে প্রণত হইতেন, তাহাতেই তাঁহার পিতার প্রমোদের আর পরিসীমা থাকিত না। রাজা দীলীপ রঘুকে অঙ্কে আরোপিত করিয়া তাঁহার শরীরসংযোগ জনিত সুখ দ্বারা যেন গাত্রে অমৃত সেক হইতেছে বোধ করিতেন এবং নয়নযুগল সঙ্কুচিত করিয়া বহুক্ষণ পুত্রস্পর্শ জনিত সুখাস্বাদ করিতেন। যেমন প্রজাপতি ব্রহ্মা সত্ত্বগুণপ্রধান মূর্ত্তিবিশেষ বিষ্ণু দ্বারা আপনার সৃষ্টি স্থিতিশীল বোধ করিয়াছিলেন, তদ্রূপ মর্য্যাদাপালক ভূপাল দিলীপ উৎকৃষ্টজন্মা রঘু দ্বারা আপনার বংশ স্থিরতর বোধ করিলেন।

অনন্তর কুমার রঘুর চূড়াকর্ম্ম সম্পন্ন হইল। তিনি চঞ্চল কাকপক্ষশোভী সমবয়স্ক অমাত্যপুত্র গণের সহিত মিলিত হইয়া মকরাদির নদীমুখ দ্বারা সাগরপ্রবেশের ন্যায় সম্যক্‌রূপ বর্ণ পরিচয় পূর্ব্বক সমস্ত শব্দশাস্ত্রে অবগত

উবাচ ধাত্র্যা প্রথমোদিতং বচো যযৌ তদীয়ামবলম্ব্য চাঙ্গুলিম্।
অভূচ্চ নম্রঃ প্রণিপাতশিক্ষয়া পিতুর্মুদং তেন ততান সোঽর্ভকঃ ॥ ২৫ ॥
তমঙ্কমারোপ্য শরীরযোগজৈঃ সুখৈর্নিষিঞ্চন্তমিবামৃতং ত্বচি।
উপান্তসম্মিলিতলোচনো নৃপশ্চিরাৎ সুতস্পর্শরসজ্ঞতাং যযৌ ॥ ২৬॥
অমংস্ত চানেন পরার্দ্ধ্যজন্মনা স্থিতেরভেত্তা স্থিতিমন্তমন্বয়ম্।
স্বমূর্ত্তিভেদেন গুণাগ্র্যবর্ত্তিনা পতিঃ প্রজানামিব সর্গমাত্মনঃ ॥ ২৭ ॥
নিবৃত্তচূলশ্চলকাকপক্ষকৈরমাত্যপুত্রৈঃ সবয়োভিরন্বিতঃ।
লিপের্যথাবদ্গ্রহণেন বাঙ্ময়ং নদীমুখেনেব সমুদ্রমাবিশৎ ॥ ২৮ ॥

হইলেন। পরে বিধানানুসারে তাঁহার উপনয়ন সম্পাদিত হইল। বিদ্বান্ শিক্ষকেরা প্রিয়তম রঘুকে শিক্ষা প্রদান করিতে লাগিলেন। শিক্ষা উপযুক্ত পাত্রে প্রযুক্ত হইলে নিশ্চয়ই ফলোপধায়ক হইয়া থাকে; অতএব রঘুর প্রতি শিক্ষকদিগের সমুদায় যত্নই সফল হইয়াছিল। যেমন দিবাকর বায়ু অপেক্ষা বেগগামী অশ্ব দ্বারা দিঙ্মণ্ডল উত্তীর্ণ হইয়া থাকেন, তদ্রূপ উদারবুদ্ধি রঘু সমগ্র ধীশক্তি দ্বারা অর্ণব চতুষ্টয় সদৃশ চারি বিদ্যা অধ্যয়ন করিলেন। অনন্তর তিনি পবিত্র রৌরব চর্ম্ম পরিধান করিয়া পিতার নিকট মন্ত্রযুক্ত অস্ত্র সকল শিক্ষা করিতে লাগিলেন। তাঁহার পিতা কেবল এই পৃথিবীর অদ্বিতীয় অধিপতি ছিলেন, এমন নয়, ভূমণ্ডল মধ্যে অদ্বিতীয় ধনুর্দ্ধর বলিয়াও প্রসিদ্ধ ছিলেন।

ক্রমে ক্রমে যৌবন প্রভাবে শিশুভাব নিরস্ত হইলে, দিলীপতনয় রঘু বৃষত্ব প্রাপ্ত বৎসের ন্যায়, দ্বিপেন্দ্র-ভাব প্রাপ্ত করিশাবকের ন্যায়, মনোহর কলেবর ধারণ করিলেন। অনন্তর মহারাজ দিলীপ গোদানবিধি সমাধান পূর্ব্বক তাঁহার বিবাহ সংস্কার নির্ব্বাহ করিলেন।

অথোপনীতং বিধিবদ্বিপশ্চিতো বিনিন্যুরেনং গুরবো গুরুপ্রিয়ম্ ।
অবন্ধ্যযত্নাশ্চ বভূবুরত্র তে ক্রিয়া হি বস্তূপহিতা প্রসাদতি ॥ ২৯ ॥
ধিয়ঃ সমগ্রৈঃ স গুণৈরুদারধীঃ ক্রমাচ্চতস্রশ্চতুরর্ণবোপমাঃ ।
ততার বিদ্যাঃ পবনাতিপাতিভির্দিশো হরিদ্ভির্হরিতামিবেশ্বরঃ ॥ ৩০
ত্বচং স মেধ্যাং পরিধায় রৌরবীমশিক্ষতাস্ত্রং পিতুরেব মন্ত্রবৎ ।
ন কেবলং তদ্গুরুরেকপার্থিবঃ ক্ষিতাবভূদেকধনুর্দ্ধরোঽপি সঃ ॥ ৩১॥
মহোক্ষতাং বৎসতরঃ স্পৃশন্নিব দ্বিপেন্দ্রভাবং কলভঃ শ্রয়ন্নিব ।
রঘুঃ ক্রমাদ্যৌবনভিন্নশৈশবঃ পুপোষ গাম্ভীর্য্যমনোহরং বপুঃ ॥ ৩২॥
অথাস্য গোদানবিধেরনন্তরং বিবাহদীক্ষাং নিরবর্ত্তয়দ্গুরুঃ ।
নরেন্দ্রকন্যাস্তমবাপ্য সৎপতিং তমোনুদং দক্ষসুতা ইবাবভুঃ ॥ ৩৩ ॥

যেমন দক্ষদুহিতারা কুমুদবান্ধবকে প্রাপ্ত হইয়া সাতিশয় শোভিত হইয়াছিলেন, তদ্রূপ রাজকুমারীরা সৎপতি রঘুকে লাভ করিয়া সুশোভিত হইলেন। মহাবল পরাক্রান্ত যুবা রঘুর বাহুযুগল যুগকাষ্ঠের ন্যায় আয়ত, বক্ষঃস্থল কপাটের ন্যায় বিস্তীর্ণ এবং গ্রীবাদেশ অতিবিশাল। তিনি শারীরিক উৎকর্ষে পিতা দিলীপকে পরাজয় করিয়াছিলেন বটে, কিন্তু বিনয়হেতু সর্ব্বদা ক্ষুদ্র বলিয়া পরিদৃশ্যমান হইতেন।

রাজা দিলীপ চিরাবলম্বিত নিতান্তগুরু প্রজাদিগের ভার লঘু করিবার অভিলাষে শাস্ত্রসংস্কার ও স্বভাববশত বিনয়শালী রঘুকে যৌবরাজ্যে অভিষেক করিলেন। গুণাভিলাষিণী লক্ষ্মী পূর্ব্ববিকসিত কমলহইতে অচিরোৎপন্ন কমলান্তরের ন্যায় দিলীপরূপ প্রধান আয়তনহইতে যুবরাজনাম স্থানে অংশানুসারে গমন করিলেন। সমীরণ সহায় হইলে হুতাশন, বর্ষার অবসান হইলে দিবাকর ও মদস্রব হইলে মাতঙ্গ যেমন সাতিশয় দুঃসহ হইয়া উঠে, ভূপাল দিলীপ নিজ আত্মজ রঘুদ্বারা তদ্রূপ একান্ত দুর্ব্বিষহ হইয়া উঠিলেন।

যুবা যুগব্যায়তবাহুরংসলঃ কপাটবক্ষাঃ পরিণদ্ধকন্ধরঃ।
বপুঃপ্রকর্ষাদজয়দ্গুরুং রঘুস্তথাপি নীচৈর্বিনয়াদদৃশ্যত॥ ৩৪॥
ততঃ প্রজানাং চিরমাত্মনা ধৃতাং নিতান্তগুর্ব্বীং লঘয়িষ্যতা ধুরম্।
নিসর্গসংস্কারবিনীতইত্যসৌ নৃপেণ চক্রে যুবরাজশব্দভাক্॥ ৩৫॥
নরেন্দ্রমূলায়তনাদনন্তরং তদাস্পদং শ্রীর্যুবরাজসংজ্ঞিতম্।
অগচ্ছদংশেন গুণাভিলাষিণী নবাবতারং কমলাদিবোৎপলম্॥ ৩৬॥
বিভাবসুঃ সারথিনেব বায়ুনা ঘনব্যপায়েন গভস্তিমানিব।
বভূব তেনাতিতরাং সুদুঃসহঃ কটপ্রভেদেন করীব পার্থিবঃ॥ ৩৭॥

অনন্তর দেবরাজসদৃশ রাজা দিলীপ কতকগুলি রাজকুমারকর্ত্তৃক অনুগত ধনুর্দ্ধারী রঘুকে হোমতুরঙ্গরক্ষণে নিযুক্ত করিয়া একোনশত অশ্বমেধ যজ্ঞ নির্ব্বিঘ্নে সম্পাদন করিলেন। দেবরাজ ইন্দ্র গূঢ়কলেবর হইয়া রক্ষক ধনুর্দ্ধরদিগের সমক্ষেই পুনরায় বিধিবিহিত যাগশীল দিলীপের যজ্ঞসম্পাদনার্থ উৎসৃষ্ট অপ্রতিহতগতি অশ্ব হরণ করিলেন। রাজকুমার রঘুর সৈন্যগণ তৎক্ষণাৎ অশ্ববিনাশজনিতবিষাদে কিংকর্ত্তব্যবিমূঢ় ও একান্তবিস্মিত হইয়া দণ্ডায়মান রহিল। ইত্যবসরে বশিষ্ঠধেনু নন্দিনী যদৃচ্ছাক্রমে সেই স্থানে আগমন করিলেন। সাধুজনসৎকৃত দিলীপনন্দন রঘু পূর্ব্বে তাঁহার প্রভাব অবগত ছিলেন, এক্ষণে তাঁহাকে দেখিবামাত্র অতিপবিত্র তদীয় অঙ্গনিস্যন্দিত সলিলে স্বীয় লোচনযুগল ধৌত করিয়া অতীন্দ্রিয় পদার্থসকল অবলোকন করিতে সমর্থ হইলেন। তখন তিনি পূর্ব্বদিকে পর্ব্বতপক্ষছেদী দেব পুরন্দরকে বারংবার সারথি মাতলির প্রযত্নে নিবারিতচাপল্য রথরশ্মিসংযত অশ্ব হরণ করিতে নিরীক্ষণ করিলেন।

নিযুজ্য তং হোমতুরঙ্গরক্ষণে ধনুর্দ্ধরং রাজসুতৈরনুদ্রুতম্।
অপূর্ণমেকেন শতক্রতূপমঃ শতং ক্রতূনামপবিঘ্নমাপ সঃ॥ ৩৮॥
ততঃ পরং তেন মখায় যজ্বনাং তুরঙ্গমুৎসৃষ্টমনর্গলং পুনঃ।
ধনুর্ভৃতামগ্রত এব রক্ষিণাং জহার শক্রঃ কিল গূঢ়বিগ্রহঃ॥ ৩৯॥
বিষাদলুপ্তপ্রতিপত্তিবিস্মিতং কুমারসৈন্যং সপদি স্থিতঞ্চ তৎ।
বশিষ্ঠধেনুশ্চ যদৃচ্ছয়াগতা শ্রুতপ্রভাবা দদৃশেঽথ নন্দিনী॥ ৪০॥
তদঙ্গনিস্যন্দজলেন লোচনে প্রমৃজ্য পুণ্যেন পুরস্কৃতঃ সতাম্।
অতীন্দ্রিয়েষ্বপ্যুপপন্নদর্শনো বভূব ভাবেষু দিলীপনন্দনঃ॥ ৪১॥
স পূর্ব্বতঃ পর্ব্বতপক্ষশাতনং দদর্শ দেবং নরদেবসম্ভবঃ।
পুনঃ পুনঃ সূতনিষিদ্ধচাপলং হরন্তমশ্বং রথরশ্মিসংযতম্॥ ৪২॥

অনন্তর রঘু নির্নিমেষ লোচনশত ও হরিদ্বর্ণ অশ্বদ্বারা তাঁহাকে ইন্দ্র বোধ করিয়া গগনস্পর্শী অতিগম্ভীর স্বরে নিবর্ত্তিত করিয়াই যেন কহিতে লাগিলেন, হে দেবেন্দ্র! মনীষিগণ আপনাকে যজ্ঞাংশভোজীদিগের অগ্রগণ্য বলিয়া কীর্ত্তন করিয়া থাকেন, তবে কেন আপনি নিরন্তর যাগনিরত আমার পিতার যজ্ঞবিনাশের নিমিত্ত প্রবৃত্ত হইতেছেন। আপনি ত্রিলোকনাথ ও অতীন্দ্রিয়বিষয়দর্শী; আপনি যজ্ঞবিঘাতকদিগকে সর্ব্বদা দমন করিবেন; কিন্তু ধার্ম্মিকদিগের কর্ম্মে যদি এক্ষণে আপনা হইতেই বিঘ্ন জন্মে, তাহা হইলে একবারে সৎকার্য্যের অনুষ্ঠান বিলুপ্ত হইয়া যায়। অতএব হে দেবরাজ! অশ্বমেধ যজ্ঞের প্রধান অঙ্গ এই তুরঙ্গকে পরিত্যাগ করা আপনার উচিত। শ্রুতিপথপ্রদর্শক মহাশয় লোকেরা কদাচ মলিন পথ অবলম্বন করেন না। তখন ত্রিদশাধিপতি ইন্দ্র দিলীপনন্দন রঘুর এইরূপ প্রগল্‌ভ বাক্য শ্রবণ পূর্ব্বক বিস্ময়সহকারে রথ নিবর্ত্তিত করিয়া উত্তর করিতে লাগিলেন, হে ক্ষত্রিয় কুমার! তুমি আমারে যে কথা কহিতেছ তাহা

শতৈস্তমক্ষ্ণামনিমেষবৃত্তিভির্হরিং বিদিত্বা হরিভিশ্চ বাজিভিঃ।
অবোচদেনং গগনস্পৃশা রঘুঃ স্বরেণ ধীরেণ নিবর্ত্তয়ন্নিব ॥ ৪৩ ॥
মখাংশভাজাং প্রথমোমনীষিভিস্ত্বমেব দেবেন্দ্র সদা নিগদ্যসে।
অজস্রদীক্ষাপ্রযতস্য মদ্গুরোঃ ক্রিয়াবিঘাতায় কথং প্রবর্ত্তসে ॥ ৪৪ ॥
ত্রিলোকনাথেন সদা মখদ্বিষস্ত্বয়া নিয়ম্যানন্নু দিব্যচক্ষুষা।
সচেৎ স্বয়ং কর্ম্মসু ধর্ম্মচারিণাং ত্বমন্তরায়োভবসি চ্যুতোবিধিঃ ॥ ৪৫
তদঙ্গমগ্র্যং মঘবন্‌ মহাক্রতোরমুং তুরঙ্গং প্রতিমোক্তুমর্হসি।
পথঃ শ্রুতের্দর্শয়িতারঈশ্বরাঃ মলীমসামাদদতে ন পদ্ধতিম্‌ ॥ ৪৬ ॥
ইতি প্রগল্‌ভং রঘুণা সমীরিতং বচোনিশম্যাধিপতির্দ্দিবৌকসাম্‌।
নিবর্ত্তয়ামাস রথং সবিস্ময়ঃ প্রচক্রমে চ প্রতিবক্তুমুত্তরম্‌ ॥ ৪৭॥

যথার্থ বটে ; কিন্তু শক্রহইতে যশোরক্ষা করা যশোস্বীদিগের নিতান্ত কর্ত্তব্য। এক্ষণে তোমার পিতা যাগদ্বারা আমার লোকপ্রসিদ্ধ অশেষ যশঃ অতিক্রম করিবার উপক্রম করিয়াছেন। যেমন একমাত্র বিষ্ণুই পুরুষোত্তম ও একমাত্র ত্র্যম্বকই মহেশ্বর বলিয়া অভিহিত হইয়া থাকেন, তদ্রূপ মুনিগণ কেবল আমাকেই শতক্রতু বলিয়া বিদিত আছেন, এই শব্দও দ্বিতীয় পুরুষগামী নয়। সুতরাং আমি মহর্ষি কপিলের অনুকরণে প্রবৃত্ত হইয়া তোমার পিতার এই অশ্ব অপহরণ করিয়াছি, এক্ষণে এই অশ্বমোচনে তোমার যত্ন করিবার আবশ্যকতা নাই, তুমি সগরসন্ততির পদবীতে পদার্পণ করিও না।

অনন্তর অশ্বরক্ষক রঘু হাস্য করিয়া নির্ভয়হৃদয়ে পুনরায় পুরন্দরকে কহিলেন, হে দেবরাজ ! যদি আপনার এইরূপ নিশ্চয়ই হইয়া থাকে তবে এখন শস্ত্র গ্রহণ করুন ; রঘুকে পরাজয় না করিয়া কদাচ কৃতকার্য্য হইতে পারিবেন না। তিনি ঊর্দ্ধমুখে ইন্দ্রকে এই বলিয়া শরাসনে শরসন্ধান করিবার অভিলাষে আলীঢ়নামক ভঙ্গি দ্বারা সাতিশয়

যদাত্থ রাজন্যকুমার তত্তথা যশস্তু রক্ষ্যং পরতোযশোধনৈঃ।
জগৎপ্রকাশং তদশেষমিজ্যয়া ভবদ্গুরুর্লঙ্ঘয়িতুং মমোদ্যতঃ ॥ ৪৮॥
হরির্যথৈকঃ পুরুষোত্তমঃ স্মৃতো মহেশ্বরস্ত্র্যম্বকএব নাপরঃ।
তথা বিদুর্মাং মুনয়ঃ শতক্রতুং দ্বিতীয়গামী ন হি শব্দএব নঃ ॥ ৪৯ ॥
অতোঽয়মশ্বঃ কপিলানুকারিণা পিতুস্তদীযস্য ময়াপহারিতঃ।
অলং প্রযত্নেন তবাত্র মা নিধাঃ পদং পদব্যাং সগরস্য সন্ততেঃ ॥ ৫০
ততঃ প্রহস্যাপভয়ঃ পুরন্দরং পুনর্ব্বভাষে তুরগস্য রক্ষিতা।
গৃহাণ শস্ত্রং যদি সর্গ এষ তে ন খল্বনির্জ্জিত্য রঘুং কৃতী ভবান্ ॥ ৫১
স এবমুক্ত্বা মঘবন্তমুন্মুখঃ করিষ্যমাণঃ সশরং শরাসনম্।
অতিষ্ঠদালীঢ়বিশেষশোভিনা বপুঃপ্রকর্ষেণ বিড়ম্বিতেশ্বরঃ ॥ ৫২ ॥

হৃশোভিত শরীরের উন্নতিবশত দেবাদিদেব মহাদেবের অনুকারী হইয়া অবস্থান করিতে লাগিলেন। দেবরাজ ইন্দ্রও রঘুর স্তম্ভরূপ বাণে হৃদয়দেশে বিদ্ধ ও নিতান্তক্রুদ্ধ হইয়া নবজলধরজালের মুহূর্ত্ত লাঞ্ছনভূত দিব্য কার্ম্মুকে অব্যর্থ সায়ক সন্ধান করিলেন। তখন ভয়ঙ্কর অসুরগণের রুধিরপানে চিরপরিচিত সেই সায়ক দিলীপতনয় রঘুর বিশালবক্ষঃস্থলে প্রবেশ করিয়া যেন কুতূহলসহকারে অনাস্বাদিতপূর্ব্ব মনুষ্যশোণিত পান করিতে লাগিল। কুমারবিক্রম রঘু দেবহস্তী ঐরাবতের তাড়নবশত কর্কশ করশাখাসম্পন্ন, শচীর পত্ররচনায় অঙ্কিত তদীয় ভুজদণ্ডে স্বনামচিহ্নিত সায়ক নিখাত করিয়া অন্য এক ময়ূরপত্রালঙ্কৃত শরে বলপূর্ব্বক সুররাজের অশনিধ্বজ ছেদন করিলেন। তখন সুরশ্রীর কেশচ্ছেদনসদৃশ এই ব্যাপার অবলোকনে সুররাজ ইন্দ্র রঘুর প্রতি সাতিশয় রোষাবিষ্ট হইলেন।

এইরূপে বিজয়াভিলাষী সেই বীরদ্বয়ের স্বপক্ষ আশীবিষের ন্যায় নিতান্তভীমদর্শন অধোমুখ ও ঊর্দ্ধমুখ শরনিকরদ্বারা ঘোরতর সংগ্রাম হইতে লাগিল। দেব ও মানুষ সেনাসকল সমরের উপান্তবর্ত্তী হইয়া রহিল।

রঘোরবষ্টম্ভময়েন পত্রিণা হৃদি ক্ষতোগোত্রভিদপ্যমর্ষণঃ।
নবাম্বুদানীকমুহূর্ত্তলাঞ্ছনে ধনুষ্যমোঘং সমধত্ত সায়কম্ ॥ ৫৩ ॥
দিলীপসূনোঃ স বৃহদ্ভুজান্তরং প্রবিশ্য ভীমাসুরশোণিতোচিতঃ।
পপাবনাস্বাদিতপূর্ব্বমাশুগঃ কুতূহলেনেব মনুষ্যশোণিতম্ ॥ ৫৪ ॥
হরেঃ কুমারোপি কুমারবিক্রমঃ সুরদ্বিপাস্ফালনকর্কশাঙ্গুলৌ।
ভুজে শচীপত্রবিশেষকাঙ্কিতে স্বনামচিহ্নং নিচখান সায়কম্ ॥ ৫৫ ॥
জহার চান্যেন ময়ূরপত্রিণা শরেণ শক্রস্য মহাশনিধ্বজম্।
চুকোপ তস্মৈ স ভৃশং সুরশ্রিয়ঃ প্রসহ্য কেশব্যপরোপণাদিব ॥ ৫৬ ॥
তয়োরুপান্তস্থিতসিদ্ধসৈনিকং গরুত্মদাশীবিষভীমদর্শনৈঃ।
বভূব যুদ্ধং তুমুলং জয়ৈষিণোরধোমুখৈরূর্দ্ধমুখৈশ্চ পত্রিভিঃ ॥ ৫৭ ॥

যেমন অম্বুদ আত্মনির্গত বহ্নিকে নির্ব্বাণ করিতে সমর্থ হয় না তদ্রূপ দেবরাজ ইন্দ্র অনবরত শরবৃষ্টিবর্ষণ করিয়াও সেই দুঃসহ তেজের আধার রঘুকে শান্ত করিতে পারিলেন না। অনন্তর রঘু অর্দ্ধচন্দ্রাকার শরদ্বারা তেজঃপুঞ্জকলেবর ইন্দ্রের হরিচন্দনচর্চ্চিত প্রকোষ্ঠদেশে প্রমথ্যমান অর্ণবের ন্যায় অতিগভীরনাদিনী শরাসনমৌর্ব্বীকে ক্রোধভরে ছেদন করিয়া ফেলিলেন। তখন ইন্দ্র, চাপ পরিত্যাগ পূর্ব্বক পর্ব্বতপক্ষচ্ছেদী প্রভাজালজড়িত অস্ত্র গ্রহণ করিলেন। রঘু সেই অস্ত্রদ্বারা বক্ষঃস্থলে সাতিশয় প্রহৃত হইয়া সেনাগণের অশ্রুধারার সহিত সহসা ভূতলে নিপতিত হইলেন। পরে তিনি নিমেষমাত্রেই বজ্রাঘাতজনিত দুঃখ অপনীত করিয়া সৈনিকপুরুষের হর্ষজনিত সিংহনাদসহকারে তৎক্ষণাৎ গাত্রোত্থান করিলেন।

গুণ সর্ব্বত্রই আস্পদলাভে সমর্থ হয়; দেবরাজ ইন্দ্র আয়ুধ ব্যবহারবশত অতিনিষ্ঠুর বিপক্ষভাব অবলম্বন করিলেও বলবীর্য্যাতিশয় সন্দর্শনে রঘুর প্রতি সাতিশয় সন্তুষ্ট হইলেন এবং তাঁহাকে সম্বোধনপূর্ব্বক স্পষ্টাভিধানে কহিলেন, হে বীর! আমার এই আয়ুধ সারবত্তাপ্রযুক্ত পর্ব্ব-

অতিপ্রবন্ধপ্রহিতাস্ত্রবৃষ্টিভি স্তমাশ্রয়ং দুষ্প্রসহস্য তেজসঃ।
শশাক নির্ব্বাপয়িতুং ন বাসবঃ স্বতশ্চ্যুতং বহ্নিমিবাদ্ভিরম্বুদঃ ॥ ৫৮
ততঃ প্রকোষ্ঠে হরিচন্দনাঙ্কিতে প্রমথ্যমানার্ণবধীরনাদিনীম্।
রঘুঃ শশাঙ্কার্দ্ধমুখেন পত্রিণা শরাসনজ্যামলুনাদ্বিড়ৌজসঃ ॥ ৫৯ ॥
স চাপমুৎসৃজ্য বিবৃদ্ধমৎসরঃ প্রণাশনায় প্রবলস্য বিদ্বিষঃ।
মহীধ্রপক্ষব্যপরোপণোচিতং স্ফুরৎপ্রভামণ্ডলমস্ত্রমাদদে ॥ ৬০ ॥
রঘুর্ভৃশং বক্ষসি তেন তাড়িতঃ পপাত ভূমৌ সহ সৈনিকাশ্রুভিঃ।
নিমেষমাত্রাদবধূয় তদ্ব্যথাং সহোত্থিতঃ সৈনিকহর্ষনিস্বনৈঃ ॥ ৬১ ॥
তথাপি শস্ত্রব্যবহারনিষ্ঠুরে বিপক্ষভাবে চিরমস্য তস্থুষঃ।
তুতোষ বীর্য্যাতিশয়েন বৃত্রহা পদং হি সর্ব্বত্র গুণৈর্নিধীয়তে ॥ ৬২ ॥

তেও অপ্রতিহতপ্রসর হইয়া আসিয়াছে; তোমাভিন্ন অদ্যাবধি আর কেহই ইহা সহ্য করিতে পারে নাই; এই নিমিত্ত আমি তোমার প্রতি অতিমাত্র প্রীত ও প্রসন্ন হইলাম; এক্ষণে তুমি আমার নিকট এই অশ্বব্যতিরেকে কি অভিলাষ কর।

অনন্তর প্রিয়ম্বদ রঘু তূণীরহইতে অসম্পূর্ণউদ্ধৃত স্বর্ণপুঙ্খরাগে রঞ্জিতাঙ্গুলি শর প্রতিসংহার করিয়া সুরেশ্বরকে কহিলেন, হে প্রভো! যদি আপনি নিতান্তই অশ্বকে পরিত্যাগ না করেন, তবে নিরন্তর যাগনিরত আমার পিতা যাহাতে বিধিবিহিত অশ্বমেধের অখণ্ডফললাভ করিতে সমর্থ হন এবং তিনি ত্রিলোচনের অংশ বলিয়া সামান্য লোকের নিতান্ত অনভিগম্য, সুতরাং যাহাতে সভামধ্যে এই বৃত্তান্ত তাঁহার কর্ণগোচর হয় আপনি আপনারই এই এক বার্ত্তাহারককে প্রেরণ করিয়া তাহার অনুষ্ঠান করুন।

মাতলিসারথি ইন্দ্র তথাস্তু বলিয়া তাঁহার বাক্য স্বীকার করিয়া স্বস্থানে প্রস্থান করিলেন। সুদক্ষিণাতনয় রঘুও অনতিহৃষ্টমনে নৃপতি দিলীপের সভাগৃহে সমুপস্থিত

অসঙ্গমদ্রিষ্বপি সারবত্তয়া ন মে ত্বদন্যেন বিসোঢ়মায়ুধম্।
অবেহি মাং প্রীতমৃতে তুরঙ্গমাৎ কিমিচ্ছসীতি স্ফুটমাহ বাসবঃ ॥৬৩
ততোনিষঙ্গাদসমগ্রমুদ্ধৃতং সুবর্ণপুঙ্খদ্যুতিরঞ্জিতাঙ্গুলিম্।
নরেন্দ্রসূনুঃ প্রতিসংহরন্নিষুং প্রিয়ম্বদঃ প্রত্যবদৎ সুরেশ্বরম্ ॥ ৬৪ ॥
অমোচ্যমশ্বং যদি মন্যসে প্রভো ততঃ সমাপ্তে বিধিনৈব কর্ম্মণি।
অজস্রদীক্ষাপ্রযতঃ স মদ্গুরুঃ ক্রতোরশেষেণ ফলেন যুজ্যতাম্ ॥৬৫॥
যথা চ বৃত্তান্তমিমং সদোগতস্ত্রিলোচনৈকাংশতয়া দুরাসদঃ।
তবৈব সন্দেশহরাদ্বিশাম্পতিঃ শৃণোতি লোকেশ তথা বিধীয়তাম্ ॥
তথেতি কামং প্রতিশুশ্রুবান্ রঘোর্যথাগতং মাতলিসারথির্যযৌ।
নৃপস্য নাতিপ্রমনাঃ সদোগৃহং সুদক্ষিণাসূনুরপি ন্যবর্ত্তত ॥ ৬৭ ॥

হইলেন। দিলীপ সুররাজ ইন্দ্রের বার্ত্তাহারকদ্বারা পূর্ব্বেই এই বৃত্তান্ত অবগত হইয়াছিলেন ; এক্ষণে তাঁহার কুলিশ-ব্রণাঙ্কিত কলেবরে হর্ষশীতল পাণিতল পরামর্ষণপূর্ব্বক অভিনন্দন করিতে লাগিলেন।

এইরূপে অপ্রতিহতশাসন নরনাথ দিলীপ আয়ুক্ষয় হইলে সুরলোকে আরোহণ করিবার বাসনায় সোপান পরম্পরার ন্যায় একোনশত অশ্বমেধ সম্পন্ন করিলেন। অনন্তর তিনি বিষয়বাসনা পরিত্যাগপূর্ব্বক শাস্ত্রানুসারে পুত্রকে রাজচিহ্ন শ্বেতছত্র প্রদান করিয়া দেবী সুদক্ষিণার সহিত তপোবনতরুচ্ছায়া আশ্রয় করিলেন ; ফলতঃ ইক্ষ্বাকুবংশীয়দিগের চরমকালে বাণপ্রস্থাশ্রম অবলম্বন করাই কুলব্রত বলিয়া প্রসিদ্ধ আছে।

তমভ্যনন্দৎ প্রথমং প্রবোধিতঃ প্রজেশ্বরঃ শাসনহারিণা হরেঃ।
পরামৃশন হর্ষজড়েন পাণিনা তদীয়মঙ্গং কুলিশব্রণাঙ্কিতম্ ॥ ৬৮ ॥
ইতি ক্ষিতীশোনবতিং নবাধিকাং মহাক্রতূনাং মহনীয়শাসনঃ।
সমারুরুক্ষুর্দিবমায়ুষঃ ক্ষয়ে ততান সোপানপরম্পরামিব ॥ ৬৯ ॥

অথ স বিষয়ব্যাবৃত্তাত্মা যথাবিধি সূনবে
নৃপতিককুদং দত্ত্বা যূনে সিতাতপবারণম্।
মুনিবনতরুচ্ছায়াং দেব্যা তয়া সহ শিশ্রিয়ে
গলিতবয়সামিক্ষ্বাকূণামিদং হি কুলব্রতম্ ॥ ৭০ ॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ রঘুরাজ্যাভিষেকো নাম তৃতীয়ঃ সর্গঃ।

---

# চতুর্থ সর্গ।

যেমন হুতাশন সায়ংকালে সূর্য্যনিহিত তেজ প্রাপ্ত হইয়া অপেক্ষাকৃত প্রদীপ্ত হইয়া উঠে, তদ্রূপ বীরবর রঘু পিতৃদত্ত সাম্রাজ্য লাভ করিয়া সমধিক শোভা প্রাপ্ত হইতে লাগিলেন। বিপক্ষ ভূপালগণের হৃদ্গত সন্তাপানল দিলীপের রাজ্যকালে প্রধূমিত হইয়াছিল না এক্ষণে রঘুকে সাম্রাজ্যে অভিষিক্ত শ্রবণ করিয়া এককালে প্রজ্বলিত হইয়া উঠিল। যেমন লোকে উন্নমিতনেত্রে শক্রধ্বজের অভ্যুত্থান দর্শন করিয়া থাকে, তদ্রূপ প্রজারা আনন্দসহকারে সন্তান সন্ততি সমভিব্যাহারে রঘুর অভিনব অভ্যুদয় অবলোকন করিতে লাগিল। দ্বিরদবরগামী রঘু পিতৃসিংহাসন ও সমগ্র অরিমণ্ডল এই দুইটি যুগপৎ আক্রমণ করিলেন। তৎকালে রাজলক্ষ্মী স্বয়ং প্রচ্ছন্নভাবে থাকিয়া কান্তিপুঞ্জানুমিত পদ্মরূপ আতপত্রদ্বারা সাম্রাজ্যে অভিষিক্ত রঘুর আরাধনা করিতে লাগিলেন। দেবী সরস্বতী যথাযোগ্য

স রাজ্যং গুরুণা দত্তং প্রতিপদ্যাধিকং বভৌ।
দিনান্তে নিহিতং তেজঃ সবিত্রেব হুতাশনঃ॥ ১॥
দিলীপানন্তরং রাজ্যে তং নিশম্য প্রতিষ্ঠিতম্।
পূর্ব্বং প্রধূমিতো রাজ্ঞাং হৃদয়েঽগ্নিরিবোত্থিতঃ॥ ২॥
পুরুহূতধ্বজস্যেব তস্যোন্নয়নপঙ্‌ক্তয়ঃ।
নবাভ্যুত্থানদর্শিন্যো ননন্দুঃ সপ্রজাঃ প্রজাঃ॥ ৩॥
সমমেব সমাক্রান্তং দ্বয়ং দ্বিরদগামিনা।
তেন সিংহাসনং পিত্র্যমখিলঞ্চারিমণ্ডলম্॥ ৪॥
ছায়ামণ্ডললক্ষ্যেণ তমদৃশ্যা কিল স্বয়ম্।
পদ্মা পদ্মাতপত্রেণ ভেজে সাম্রাজ্যদীক্ষিতম্॥ ৫॥

অবসরে বন্দিবর্গে আবির্ভূত হইয়া অর্থসঙ্গত স্তুতিবাদ দ্বারা স্তবনীয় রঘুর উপাসনায় প্রবৃত্ত হইলেন। যদিও বসুমতী মাননীয় মনুপ্রভৃতি রাজগণে উপভুক্ত হইয়াছিলেন, তথাপি রাজা রঘুর নিকট অনন্যোপভুক্তার ন্যায় লক্ষিত হইতে লাগিলেন। রঘু অপরাধানুসারে দণ্ড প্রদান করিয়া নাতিশীতোষ্ণ দক্ষিণানিলের ন্যায় সকল লোকের মনোহরণ করিলেন। যেমন সহকার বৃক্ষের ফল হইলে লোকে পুষ্পোদ্গম বিস্মৃত হয়, তদ্রূপ রাজা রঘু সমধিক গুণবত্তা প্রযুক্ত দিলীপের প্রতি প্রজাদিগের ঔৎসুক্য হ্রাস করিয়া দিলেন।

নীতিশাস্ত্রবিশারদ সচিবেরা সেই নূতন নৃপতি রঘুর নিকট সৎ ও অসৎ উভয়বিধ বিষয়ই কীর্ত্তন করিতে লাগিলেন; কিন্তু রঘু অসৎ পক্ষ পরিত্যাগ করিয়া সৎপক্ষই অবলম্বন করিলেন। পৃথিব্যাদি পঞ্চ মহাভূতের গুণসমুদায় উৎকর্ষাতিশয় লাভ করিল; ফলত রঘু নূতন মহীপাল হইলে সকল বস্তুই অভিনব বলিয়া বোধ হইতে লাগিল।

পরিকল্পিতসান্নিধ্যা কালে কালে চ বন্দিষু।
স্তুত্যং স্তুতিভিরর্থ্যাভিরুপতস্থে সরস্বতী ॥ ৬ ॥
মনুপ্রভৃতিভির্মান্যৈর্ভুক্তা যদ্যপি রাজভিঃ।
তথাপ্যনন্যপূর্ব্বেব তস্মিন্নাসীদ্বসুন্ধরা ॥ ৭ ॥
স হি সর্ব্বস্য লোকস্য যুক্তদণ্ডতয়া মনঃ।
আদদে নাতিশীতোষ্ণো নভস্বানিব দক্ষিণঃ ॥ ৮ ॥
মন্দোৎকণ্ঠাঃ কৃতাস্তেন গুণাধিকতয়া গুরৌ।
ফলেন সহকারস্য পুষ্পোদ্গমইব প্রজাঃ ॥ ৯ ॥
নয়বিদ্ভির্নবে রাজ্ঞি সদসচ্চোপদর্শিতম্।
পূর্ব্ব এবাভবৎ পক্ষস্তস্মিন্নাভবদুত্তরঃ ॥ ১০ ॥
পঞ্চানামপি ভূতানামুৎকর্ষং পুপুষুর্গুণাঃ।
নবে তস্মিন্মহীপালে সর্ব্বং নবমিবাভবৎ ॥ ১১ ॥

যেমন আহ্লাদজনক বলিয়া চন্দ্রও তাপপ্রদান করেন বলিয়া তপন অন্বর্থনাম হইয়াছেন, তদ্রূপ রঘু প্রজারঞ্জন করিতেছেন বলিয়া রাজা এই শব্দের সার্থকতা সম্পাদন করিলেন। তাঁহার লোচনযুগল কর্ণান্ত পর্য্যন্ত বিস্তীর্ণ ছিল; কিন্তু তিনি সূক্ষ্মকার্য্যার্থদর্শি শাস্ত্রদ্বারাই নয়নবত্তার ফল লাভ করিয়াছিলেন। এই রূপে ভূপাল রঘুরাজ্যে শান্তিস্থাপন করিয়া সুস্থচিত্ত হইলে, পদ্মলক্ষণলাঞ্ছিত শরৎ দ্বিতীয় রাজলক্ষ্মীর ন্যায় রঘুর সমক্ষে প্রাদুর্ভূত হইল। জলদজাল বারিবিন্দুশূন্য ও একান্ত লঘু হইয়া উঠিল। সূর্য্যকিরণ ও ভূপতি রঘুর প্রতাপ অপ্রতিহতপ্রসর ও একান্ত দুঃসহ হইয়া এককালে দিঙ্মণ্ডল সমাচ্ছন্ন করিল। সুররাজ ইন্দ্র বর্ষাসম্ভূত শরাসন প্রতিসংহার করিলেন, এ দিকে রঘু জয়শীল ধনু ধারণ করিলেন। ফলত প্রজাদিগের প্রয়োজনসিদ্ধির নিমিত্ত পর্য্যায়ক্রমে শরাসন ধারণ করাই তাঁহাদিগের কার্য্য ছিল। শ্বেত শতপত্ররূপ আতপত্রসম্পন্ন বিকসিত কাশকুসুমরূপ চামরযুক্ত শরৎ সম্রাট্ রঘুর অনুকরণ করিল বটে, কিন্তু তাঁহার শ্রীলাভে সমর্থ হইল না।

যথা প্রহ্লাদনাচ্চন্দ্রঃ প্রতাপাত্তপনো যথা।
তথৈব সোঽভূদন্বর্থো রাজা প্রকৃতিরঞ্জনাৎ ॥ ১২ ॥
কামং কর্ণান্তবিশ্রান্তে বিশালে তস্য লোচনে।
চক্ষুষ্মত্তা তু শাস্ত্রেণ সূক্ষ্মকার্য্যার্থদর্শিনা ॥ ১৩ ॥
লব্ধপ্রশমনস্বস্থমথৈনং সমুপস্থিতা।
পার্থিবশ্রীর্দ্বিতীয়েব শরৎ পঙ্কজলক্ষণা ॥ ১৪ ॥
নির্বৃষ্টলঘুভির্মেঘৈর্মুক্তবর্ত্মা সুদুঃসহঃ।
প্রতাপস্তস্য ভানোশ্চ যুগপদ্ব্যানশে দিশঃ ॥ ১৫ ॥
বার্ষিকং সংজহারেন্দ্রো ধনুর্জৈত্রং রঘুর্দধৌ।
প্রজার্থসাধনে তৌ হি পর্য্যায়োদ্যতকার্ম্মুকৌ ॥ ১৬ ॥
পুণ্ডরীকাতপত্রস্তং বিকসৎকাশচামরঃ।
ঋতুর্বিড়ম্বয়ামাস ন পুনঃ প্রাপ তচ্ছ্রিয়ম্ ॥ ১৭ ॥

প্রসাদসুন্দরানন ভূপাল ও বিমলপ্রভাশালী শশধর, লোক-লোচনের তুল্যরূপ অনুরাগভাজন হইয়া উঠিলেন। হংস-শ্রেণী, নক্ষত্রমণ্ডল ও কুমুদবিরাজিত বারিমধ্যে রঘুর যশঃ-সম্পত্তি যেন প্রসারিত হইল। শস্যরক্ষক রমণীরা ইক্ষু-চ্ছায়ায় নিষণ্ণ হইয়া তাঁহার কৌমারাবস্থার কথা অবধি সমগ্র যশোগান করিতে লাগিল।

মহাতেজস্বী মহর্ষি অগস্ত্যের উদয়ে সলিলসকল স্বচ্ছ হইল; কিন্তু প্রতাপশালী রঘুর উদয়ে বিপক্ষগণের অন্তঃ-করণ পরাভবের আশঙ্কায় একান্ত কলুষিত হইতে লাগিল। বিশালককুদশালী বৃষভসকল নদীকূল উৎখাত করিয়া লীলাদ্বারা তাঁহার শৌর্য্যের অনুকরণ করিল। রঘুর মাতঙ্গ-গণ সপ্তপর্ণ বৃক্ষের মদগন্ধি কুসুমদ্বারা আহত ও অসূয়া-পরবশ হইয়াই যেন, সপ্তধা মদক্ষরণ করিতে লাগিল। নদী সকল গাধজল হইয়া উঠিল, পথের কর্দ্দম শুষ্ক হইয়া গেল।

অনন্তর শরৎ মহারাজ রঘুকে প্রথমে প্রোৎসাহিত

প্রসাদসুমুখে তস্মিন্ চন্দ্রে চ বিশদপ্রভে।
তদা চক্ষুষ্মতাং প্রীতিরাসীৎ সমরসা দ্বয়োঃ ॥ ১৮ ॥
হংসশ্রেণীষু তারাসু কুমুদ্বৎসু চ বারিষু।
বিভূতয়স্তদীয়ানাং পর্য্যস্তা যশসামিব ॥ ১৯ ॥
ইক্ষুচ্ছায়ানিষাদিন্যস্তস্য গোপ্তুর্গুণোদয়ম্।
আকুমারকথোদ্‌ঘাতং শালিগোপ্যো জগুর্যশঃ ॥ ২০ ॥
প্রসসাদোদয়াদম্ভঃ কুম্ভযোনের্ম্মহৌজসঃ।
রঘোরভিভবাশঙ্কি চুক্ষুভে দ্বিষতাং মনঃ ॥ ২১ ॥
মদোদগ্রাঃ ককুদ্মন্তঃ সরিতাং কূলমুদ্রুজাঃ।
লীলাখেলমনুপ্রাপুর্মহোক্ষাস্তস্য বিক্রমম্ ॥ ২২ ॥
প্রসবৈঃ সপ্তপর্ণানাং মদগন্ধিভিরাহতাঃ।
অসূয়য়েব তন্নাগাঃ সপ্তধৈব প্রসুস্রুবুঃ ॥ ২৩ ॥
সরিতঃ কুর্ব্বতী গাধাঃ পথশ্চাশ্যানকর্দ্দমান্।
যাত্রায়ৈ চোদয়ামাস তং শক্তেঃ প্রথমং শরৎ ॥ ২৪ ॥

করিয়া যুদ্ধযাত্রায় প্রবৃত্ত করিল। তখন অশ্বগণের নীরাজনারূপ শান্তিকার্য্যোদ্দেশে বিধিপূর্ব্বক হুত হুতাশন দক্ষিণাবর্ত্ত শিখা ব্যপদেশে যেন তাঁহাকে হস্ত দ্বারা জয় প্রদান করিতে লাগিলেন। মহারাজ রঘু স্বীয় নিবাসস্থানের ও প্রাপ্তদুর্গের রক্ষাবিধান এবং পৃষ্ঠশত্রুদিগকে উচ্ছেদ করিয়া অনুকূল দৈববলে মৌলভৃত্যপ্রভৃতি ষড়্বিধ সৈন্য সমভিব্যাহারে দিগ্বিজয় বাসনায় প্রস্থান করিলেন। যেমন ক্ষীরসাগরের তরঙ্গসকল মন্দরপর্ব্বতোদ্ধূত বারিবিন্দুদ্বারা বৈকুণ্ঠনাথ বিষ্ণুকে অভিষিক্ত করিয়াছিল, তদ্রূপ বয়োবৃদ্ধ পুরন্ধ্রীগণ রঘুর উপর লাজাঞ্জলি নিক্ষেপ করিতে লাগিলেন।

অনন্তর দেবরাজসদৃশ মহারাজ রঘু অনিলোদ্ধূত ধ্বজপটদ্বারা যেন বিপক্ষগণকে তর্জ্জন গর্জ্জন করিয়াই প্রথমে পূর্ব্বদিকে গমন করিলেন। রথচক্রক্ষুণ্ণ ধূলিপটল ও ঘনঘটাসদৃশ করিনিকর ভূতলকে নভোমণ্ডল ও নভোমণ্ডলকে ভূতলতুল্য করিয়া তাঁহার সমভিব্যাহারে চলিল। সর্ব্বাগ্রে প্রতাপ, তৎপরে সৈন্যগণের কলরব, তৎপরে ধূলিজাল,

তস্মৈ সম্যক্ হুতোবহ্নির্বাজিনীরাজনাবিধৌ।
প্রদক্ষিণার্চ্চির্ব্যাজেন হস্তেনেব জয়ং দদৌ ॥ ২৫ ॥
স গুপ্তমূলপ্রত্যন্তঃ শুদ্ধপার্ষ্ণিরয়ান্বিতঃ।
ষড়্বিধং বলমাদায় প্রতস্থে দিগ্জিগীষয়া ॥ ২৬ ॥
অবাকিরন্ বয়োবৃদ্ধা স্তং লাজৈঃ পৌরযোষিতঃ।
পৃষতৈর্মন্দরোদ্ধূতৈঃ ক্ষীরোর্ম্ময়ইবাচ্যুতম্ ॥ ২৭ ॥
স যযৌ প্রথমং প্রাচীং তুল্যঃ প্রাচীনবর্হিষা।
অহিতাননিলোদ্ধূতৈস্তর্জ্জয়ন্নিব কেতুভিঃ ॥ ২৮ ॥
রজোভিঃ স্যন্দনোদ্ধূতৈর্গজৈশ্চ ঘনসন্নিভৈঃ।
ভুবস্তলমিব ব্যোম কুর্ব্বন্ ব্যোমেব ভূতলম্ ॥ ২৯ ॥

তৎপরে রথ প্রভৃতি চতুরঙ্গিণী সেনা; এই রূপে সেই রঘুসৈন্য যেন চতুর্ব্যূহসম্পন্ন হইয়া গমন করিতে লাগিল। রাজা রঘু স্বশক্তিপ্রভাবে মরুভূমিসকল সলিলসম্পন্ন, অরণ্যসকল বৃক্ষশূন্য ও তরণী-সমুত্তরণযোগ্য তরঙ্গিণী-সকল সুখে পার হইবার উপযুক্ত করিয়া গমন করিতে লাগিলেন। যেমন ভগীরথ হরজটাপরিভ্রষ্ট গঙ্গাকে সঙ্গে লইয়া শোভাপ্রাপ্ত হইয়াছিলেন, তদ্রূপ তিনি পূর্ব্বসাগরগামিনী সেই অনীকিনী সমভিব্যাহারে লইয়া সাতিশয় সুশোভিত হইলেন। গজরাজ যেমন পাদপদল উন্মূলিত ও ফলপল্লবসকল ছিন্ন ভিন্ন করিয়া পথ পরিষ্কার করিয়া যায়, তদ্রূপ তিনি কোন রাজাকে রাজ্যের সত্ত্বভ্রষ্ট, কাহাকে সিংহাসনচ্যুত এবং কাহাকেও বা সমরে পরাজিত করিয়া গমন করিতে লাগিলেন।

জয়শীল রঘু এই রূপে পূর্ব্বদেশীয় সেই সমস্ত জনপদ আক্রমণ করিয়া মহাসাগরের তালীবনশ্যামল উপকূলে উপনীত হইলেন। সুহ্মদেশীয় ক্ষত্রিয়গণ বৈতসীবৃত্তি অবলম্বন পূর্ব্বক উদ্ধতস্বভাব ব্যক্তিগণের উন্মূলয়িতা

প্রতাপোঽগ্রে ততঃ শব্দঃ পরাগস্তদনন্তরম্।
যযৌ পশ্চাদ্রথাদীতি চতুস্কন্ধেব সা চমূঃ ॥ ৩০ ॥
মরুৎপৃষ্ঠান্যুদম্ভাংসি নাব্যাঃ সুপ্রতরা নদীঃ।
বিপিনানি প্রকাশানি শক্তিমত্ত্বাচ্চকার সঃ ॥ ৩১ ॥
স সেনাং মহতীং কর্ষন্ পূর্ব্বসাগরগামিনীম্।
বভৌ হরজটাভ্রষ্টাং গঙ্গামিব ভগীরথঃ ॥ ৩২ ॥
ত্যাজিতৈঃ ফলমুৎখাতৈর্ভগ্নৈশ্চ বহুধা নৃপৈঃ।
তস্যাসীদুল্বণো মার্গঃ পাদপৈরিব দন্তিনঃ ॥ ৩৩ ॥
পৌরস্ত্যানেবমাক্রামংস্তাংস্তান্ জনপদান্ জয়ী।
প্রাপ তালীবনশ্যামমুপকণ্ঠং মহোদধেঃ ॥ ৩৪ ॥

দিলীপাত্মজ রঘুর নিকট প্রণতিপরতন্ত্র হইয়া আত্মরক্ষা করিতে লাগিলেন। পরে তরণীরূপ সাধনসম্পন্ন সজ্জীভূত বঙ্গদেশীয় ভূপালগণকে বলপূর্ব্বক উন্মূলিত করিয়া গঙ্গাপ্রবাহমধ্যবর্ত্তি দ্বীপের উপর জয়স্তম্ভ সকল স্থাপন করিলেন। যেমন কলম ধান্য অগ্রে উৎখাত পশ্চাৎ প্রতিরোপিত হইয়া ফল প্রদান করিয়া থাকে, তদ্রূপ রঘুর পাদপদ্মে প্রণত অগ্রে রাজ্যচ্যুত পশ্চাৎ রাজপদে প্রতিষ্ঠাপিত বঙ্গভূপতিগণ ধন প্রদান করিয়া তাঁহার সম্বর্দ্ধনা করিতে লাগিলেন।

অনন্তর রঘু হস্তীদ্বারা সেতু প্রস্তুত করিয়া সৈন্যগণ সমভিব্যাহারে কপিশা নদী উত্তীর্ণ হইলেন এবং উৎকল দেশবাসি মহীপালগণের সাহায্যে গমনপথ সম্যক অবগত হইয়া কলিঙ্গদেশাভিমুখে প্রস্থান করিলেন। যেমন মহামাত্র গম্ভীরবেদী করীর কুম্ভদেশে অঙ্কুশ নিক্ষেপ করিয়া থাকে, তদ্রূপ মহারাজ রঘু মহেন্দ্র পর্ব্বতের মস্তকে উপস্থিত হইয়া স্বীয় দুঃসহ প্রতাপ সন্নিবেশিত করিলেন। পর্ব্বত যেমন শিলাবর্ষণপূর্ব্বক পক্ষচ্ছেদনে উদ্যত ইন্দ্রকে

অনম্রাণাং সমুদ্ধর্ত্তুস্তস্মাৎ সিন্ধুরয়াদিব।
আত্মা সংরক্ষিতঃ সুহ্মৈর্বৃত্তিমাশ্রিত্য বৈতসীম্ ॥ ৩৫ ॥
বঙ্গানুৎখায় তরসা নেতা নৌসাধনোদ্যতান্।
নিচখান জয়স্তম্ভান্ গঙ্গাস্রোতোহন্তরেষু সঃ ॥ ৩৬ ॥
আপাদপদ্মপ্রণতাঃ কলমাইব তে রঘুম্।
ফলৈঃ সম্বর্দ্ধয়ামাসুরুৎখাতপ্রতিরোপিতাঃ ॥ ৩৭ ॥
স তীর্ত্ত্বা কপিশাং সৈন্যৈ বর্দ্ধদ্বিরদসেতুভিঃ।
উৎকলাদর্শিতপথঃ কলিঙ্গাভিমুখোযযৌ ॥ ৩৮ ॥
স প্রতাপং মহেন্দ্রস্য মূর্দ্ধ্নি তীক্ষ্ণং ন্যবেশয়ৎ।
অঙ্কুশং দ্বিরদস্যেব যন্তা গম্ভীরবেদিনঃ ॥ ৩৯ ॥

প্রতিগ্রহ করিয়াছিল, মাতঙ্গবলসম্পন্ন কলিঙ্গরাজ সেই রূপ বিবিধ আয়ুধপ্রয়োগ পূর্ব্বক রঘুকে প্রতিগ্রহ করিলেন। রঘু সেই মহেন্দ্র পর্ব্বতে শত্রুগণের নারাচবর্ষণ সহ্য করিয়া বিজয়রূপ মঙ্গললাভার্থ অভিষিক্ত হইয়াই যেন জয়শ্রী প্রাপ্ত হইলেন। যোদ্ধারা বিপক্ষের যশোরাশি বিলুপ্ত করিয়া তথায় পানভূমি প্রস্তুত করত তাম্বূলীপত্রপুটে নারিকেলমদ্য পান করিতে লাগিল। ধর্ম্মবিজয়ী রাজা রঘু অগ্রে গৃহীত পশ্চাৎ প্রতিমুক্ত কলিঙ্গনাথের কেবল রাজশ্রী হরণ করিলেন, কিন্তু তাঁহার রাজ্যাপহরণ করিলেন না। অনন্তর তিনি ফলপরিপূর্ণ পূগশ্রেণীসমলঙ্কৃত অর্ণবতীর অবলম্বন পূর্ব্বক বিজয়লাভে অনভিলাষী হইয়া অগস্ত্যাধিষ্ঠিত দক্ষিণদিগ্বিভাগে যাত্রা করিলেন গমনকালে সৈন্যগণের উপভোগজনিত মদগন্ধে স্রোতস্বতীপতি সমুদ্রের মনে কাবেরী নদীর প্রতি যেন ব্যভিচারাশঙ্কা জন্মাইয়া দিলেন।

প্রতিজগ্রাহ কালিঙ্গস্তমস্ত্রৈর্গজসাধনঃ।
পক্ষচ্ছেদোদ্যতং শক্রং শিলাবর্ষীব পর্ব্বতঃ॥ ৪০॥
দ্বিষাং বিষহ্য কাকুৎস্থস্তত্র নারাচদুর্দ্দিনম্।
সন্মঙ্গলস্নাত ইব প্রতিপেদে জয়শ্রিয়ম্॥ ৪১॥
তাম্বূলীনাং দলৈস্তত্র রচিতাপানভূময়ঃ।
নারিকেলাসবং যোধাঃ শাত্রবঞ্চ পপুর্যশঃ॥ ৪২॥
গৃহীতপ্রতিমুক্তস্য স ধর্ম্মবিজয়ী নৃপঃ।
শ্রিয়ং মহেন্দ্রনাথস্য জহার ন তু মেদিনীম্॥ ৪৩॥
ততো বেলাতটেনৈব ফলবৎপূগমালিনা।
অগস্ত্যাচরিতামাশামনাশাস্যজয়ো যযৌ॥ ৪৪॥
স সৈন্যপরিভোগেন গজদানসুগন্ধিনা।
কাবেরীং সরিতাং পত্যুঃ শঙ্কনীয়ামিবাকরোৎ॥ ৪৫॥

এই রূপে তিনি অনেক পথ অতিক্রম করিয়া মলয় পর্ব্বতে সমুপস্থিত হইলেন; তাঁহার সৈন্যগণ উহার উপত্যকায় বাস করিতে লাগিল। তিনি তথায় দেখিলেন, হারীত পক্ষী সকল মরীচবনে ভ্রমণ করিতেছে; অশ্বখুরক্ষুণ্ণ এলালতার উৎপতনশীল ফলরেণু সকল মদমত্ত মাতঙ্গগণের তুল্য গন্ধসম্পন্ন গণ্ডদেশে সংসক্ত হইতেছে এবং ত্রিপদীচ্ছেদনশীল হস্তিগণের গ্রীবাবন্ধন রজ্জু চন্দনতরুর উরগবেষ্টন পথে সংসক্ত হইয়া কোন ক্রমেই শিথিল হইতেছে না।

দক্ষিণ দিকে সূর্য্যের তেজও মন্দ হইয়া থাকে, কিন্তু রঘুর প্রতাপ সমভাব ছিল; তখন পাণ্ড্য নৃপতিগণ তাঁহার সেই দুঃসহ প্রতাপ সহ্য করিতে একান্ত অসমর্থ হইয়া প্রণিপাত পূর্ব্বক তাম্রপর্ণীনদীসঙ্গত মহাসাগরের গর্ভসম্ভূত উৎকৃষ্ট মুক্তা সকল চিরসঞ্চিত স্বীয় যশের ন্যায় তাঁহারে প্রদান করিতে লাগিলেন। অনন্তর সেই দুঃসহবীর্য্য রাজা রঘু দক্ষিণাশার স্তনযুগলের ন্যায় তটান্তসঞ্জাতচন্দন, মলয় ও দর্দ্দুর পর্ব্বত স্বেচ্ছানুরূপ উপভোগ করিয়া সাগর কর্ত্তৃক সুদূরপরিহৃত মেদিনীর স্খলিতবসন নিতম্বদেশের

সসৈন্যৈরধ্যুষিতাস্তস্য বিজিগীষোর্গতাধ্বনঃ।
মারীচোদ্ভ্রান্তহারীতা মলয়াদ্রেরুপত্যকাঃ ॥ ৪৬ ॥
সসঞ্জুরশ্বক্ষুণ্ণানামেলানামুৎপতিষ্ণবঃ।
তুল্যগন্ধিষু মত্তেভকটেষু ফলরেণবঃ ॥ ৪৭ ॥
ভোগিবেষ্টনমার্গেষু চন্দনানাং সমর্পিতম্।
নাস্রসৎ করিণাং গ্রৈবং ত্রিপদীচ্ছেদিনামপি ॥ ৪৮ ॥
দিশি মন্দায়তে তেজো দক্ষিণস্যাং রবেরপি।
তস্যামেব রঘোঃ পাণ্ড্যাঃ প্রতাপং ন বিষেহিরে ॥ ৪৯ ॥
তাম্রপর্ণীসমেতস্য মুক্তাসারং মহোদধেঃ।
তে নিপত্য দদুস্তস্মৈ যশঃ স্বমিব সঞ্চিতম ॥ ৫০ ॥

ন্যায় সহ্য পর্ব্বত অতিক্রম করিলেন। যখন তাঁহার সৈন্যগণ পাশ্চাত্য ভূপালদিগকে পরাজয় করিতে উদ্যত হইয়া প্রস্থান করিতে লাগিল, তখন বোধ হইল যেন মহাসাগর জমদগ্নিনন্দন রামের অস্ত্র প্রভাবে সহ্য পর্ব্বত প্রান্ত হইতে অপসারিত হইলেও পুনরায় সংলগ্ন হইয়াছে।

কেরল দেশীয় মহিলারা মহীপাল রঘুর ভয়ে নিতান্ত ভীত হইয়া অলঙ্কার সমস্ত পরিত্যাগ করিল। সৈন্যগণের চরণসমুত্থিত ধূলিজাল উহাদের অলকে নিপতিত হইয়া কঙ্কুমাদি চূর্ণের প্রতিনিধি রূপে পরিকল্পিত হইল। কেতকী পুষ্পের পরাগ সকল মুরলা নদীর মারুতবেগে উত্থিত ও রঘুসৈন্যের কঞ্চুকসংলগ্ন হইয়া অযত্নসুলভ পটবাসের কার্য্য সম্পাদন করিতে লাগিল। অশ্বগণের গমনকালে দেহাবরণ বর্ম্ম শব্দায়মান হইয়া পবনকম্পিত তালীবনের মর্ম্মরধ্বনি অভিভূত করিল। অলিকুল নাগকেশর পুষ্প পরিত্যাগ পূর্ব্বক খর্জ্জূরবৃক্ষসংযত মাতঙ্গগণের মদস্রাবসুগন্ধী গণ্ডদেশে নিপতিত হইতে লাগিল। এই-

স নির্ব্বিশ্য যথাকামং তটেষ্বালীনচন্দনৌ।
স্তনাবিব দিশস্তস্যাঃ শৈলৌ মলয়দর্দ্দুরৌ ॥ ৫১ ॥
অসহ্যবিক্রমঃ সহ্যং দূরান্মুক্তমুদন্বতা।
নিতম্বমিব মেদিন্যাঃ স্রস্তাংশুকমলঙ্ঘয়ৎ ॥ ৫২ ॥
তস্যানীকৈর্ব্বিসর্পদ্ভিরপরান্তজয়োদ্যতৈঃ।
রামাস্ত্রোৎসারিতোঽপ্যাসীৎ সহ্যলগ্ন ইবার্ণবঃ ॥ ৫৩ ॥
ভয়োৎসৃষ্টবিভূষাণাং তেন কেরলযোষিতাম্।
অলকেষু চমূরেণুশ্চূর্ণপ্রতিনিধীকৃতঃ ॥ ৫৪ ॥
মুরলামারুতোদ্ধূতমগমৎ কৈতকং রজঃ।
তদ্যোধবারবাণানামযত্নপটবাসতাম্ ॥ ৫৫ ॥
অভ্যভূয়ত বাহানাং চরতাং গাত্রশিঞ্জিতৈঃ।
বর্ম্মভিঃ পবনোদ্ধূতরাজতালীবনধ্বনিঃ ॥ ৫৬ ॥

রূপ এক কিংবদন্তী আছে যে, রত্নাকর জামদগ্ন্যকে প্রার্থনা-পরতন্ত্র দেখিয়া স্থান প্রদান করিয়াছিলেন; কিন্তু দিলীপাত্মজ রঘুকে পাশ্চাত্য মহীপালের ছলে যেন স্বয়ংই কর প্রদান করিলেন। তখন উন্নত ত্রিকূট পর্ব্বত রাজা রঘুর জয়স্তম্ভ রূপে অবধারিত হইল এবং উহাতে তাঁহার মাতঙ্গগণের দশনক্ষত স্বরূপ বিজয় বর্ণাবলি স্পষ্ট লক্ষিত হইতে লাগিল।

অনন্তর যেমন যোগী তত্ত্বজ্ঞান প্রভাবে ইন্দ্রিয়াখ্য রিপুগণকে পরাজয় করেন, তদ্রূপ তিনি পারসীকদিগকে জয় করিবার নিমিত্ত স্থল পথে প্রস্থান করিলেন। যেমন অকালোদিত জলধর পদ্মের অভিনব আতপ সহ্য করিতে সমর্থ হয় না, তদ্রূপ রঘু যবনীগণের বদনকমলের মদরাগ সহ্য করিতে পারিলেন না। তখন অশ্বসৈন্যসম্পন্ন যবনদিগের সহিত তাঁহার ঘোরতর সংগ্রাম সমুপস্থিত হইল; রজোরাশি রণস্থল সমাচ্ছন্ন করিল; তৎকালে একমাত্র শরাসনের টঙ্কারশব্দে প্রতিযোদ্ধাগণ অনুমিত হইতে লাগিল।

খর্জ্জূরীস্কন্ধনদ্ধানাং মদোদ্গারসুগন্ধিষু।
কটেষু করিণাং পেতুঃ পুন্নাগেভ্যঃ শিলীমুখাঃ ॥ ৫৭ ॥
অবকাশং কিলোদন্বান্ রামায়াভ্যর্থিতো দদৌ।
অপরান্তমহীপালব্যাজেন রঘবে করম্ ॥ ৫৮ ॥
মত্তেভরদনোৎকীর্ণব্যক্তবিক্রমলক্ষণম্ ।
ত্রিকূটমেব তত্রোচ্চৈর্জয়স্তম্ভং চকার সঃ ॥ ৫৯ ॥
পারসীকাংস্ততোজেতুং প্রতস্থে স্থলবর্ত্মনা।
ইন্দ্রিয়াখ্যানিব রিপূংস্তত্ত্বজ্ঞানেন সংযমী ॥ ৬০ ॥
যবনীমুখপদ্মানাং সেহে মধুমদং ন সঃ।
বালাতপমিবাব্জানামকালজলদোদয়ঃ ॥ ৬১ ॥
সংগ্রামস্তুমুলস্তস্য পাশ্চাত্যৈরশ্বসাধনৈঃ।
শার্ঙ্গকূজিতবিজ্ঞেয়প্রতিযোধে রজস্যভূৎ ॥ ৬২ ॥

অনন্তর মহাবীর রঘু যবনদিগের মধুমক্ষিকা পরিব্যাপ্ত মধুচক্র সদৃশ শ্মশ্রুরাজি বিরাজিত শিরঃসমূহ ভল্লাস্ত্রে ছেদন করিয়া রণস্থল সমাচ্ছন্ন করিলেন। তখন অবশিষ্ট যবনেরা শিরস্ত্রাণ অপনীত করিয়া তাঁহার শরণাপন্ন হইল। মহাত্মাদিগের ক্রোধ প্রণতিদ্বারাই উপশমিত হইয়া থাকে; অতএব রঘুও ক্রোধ সংবরণ করিলেন। যোদ্ধাগণ দ্রাক্ষালতা বেষ্টিত ভূভাগে উৎকৃষ্ট চর্ম্ম আস্তীর্ণ করিয়া মধুপানে বিজয়শ্রম অপনয়ন করিতে লাগিল।

অনন্তর যেমন দিবাকর করনিকরে রস আকর্ষণ করিয়া থাকেন, তদ্রূপ মহারাজ রঘু শরসমূহে উত্তরদেশীয় মহীপালগণকে উন্মূলিত করিবার নিমিত্ত উত্তরাভিমুখে যাত্রা করিলেন। তাঁহার অশ্বগণ সিন্ধুনদের তীরে লুণ্ঠন দ্বারা অধ্বখেদ অপনীত করিয়া কুঙ্কুমকেসরসংসক্ত স্কন্ধদেশ কম্পিত করিতে লাগিল।

রঘুর পরাক্রম হূণজনপদবাসী ক্ষত্রিয়গণের প্রতি এই রূপে প্রকাশিত হইয়াছিল যে, তাহা উহাদিগের অন্তপুর-

ভল্লাপবর্জ্জিতৈস্তেষাং শিরোভিঃ শ্মশ্রুলৈর্ম্মহীম।
তস্তার সরঘাব্যাপ্তৈঃ স ক্ষৌদ্রপটলৈরিব ॥ ৬৩ ॥
অপনীতশিরস্ত্রাণাঃ শেষাস্তং শরণং যযুঃ।
প্রণিপাতপ্রতীকারঃ সংরম্ভো হি মহাত্মনাম ॥ ৬৪ ॥
বিনয়ন্তে স্ম তদ্যোধা মধুভির্ব্বিজয়শ্রমম্।
আস্তীর্ণাজিনরত্নাসু দ্রাক্ষাবলয়ভূমিষু ॥ ৬৫ ॥
ততঃ প্রতস্থে কৌবেরীং ভাস্বানিব রঘুর্দ্দিশম্।
শরৈরুস্রৈরিবোদীচ্যানুদ্ধরিষ্যন্ রসানিব ॥ ৬৬ ॥
বিনীতাধ্বশ্রমাস্তস্য সিন্ধুতীরবিচেষ্টনৈঃ।
দুধুবুর্ব্বাজিনঃ স্কন্ধান্ লগ্নকুঙ্কুমকেসরান্ ॥ ৬৭ ॥
তত্র হূণাবরোধানাং ভর্ত্তৃষু ব্যক্তবিক্রমম্।
কপোলপাটলাদেশি বভূব রঘুচেষ্টিতম্ ॥ ৬৮ ॥

চারিণী রমণীগণের কপোলদেশে করাঘাতজনিত পাটলিমার কারণ হইয়া উঠিল। কাম্বোজ দেশীয় রাজগণ সমরে মহাবীর রঘুর বলবীর্য্য সহ্য করিতে একান্ত অসমর্থ হইয়া দ্বিরদবন্ধন-শৃঙ্খলে পরিক্ষত অক্ষোট বৃক্ষের সহিত তাঁহার নিকট প্রণত হইলেন এবং উৎকৃষ্টঅশ্ববহুল, রাশীকৃত হিরণ্য তাঁহারে নিরন্তর উপঢৌকন প্রদান করিতে লাগিলেন; তথাপি তৎকালে তাঁহার অন্তঃকরণে কিছুমাত্র অহঙ্কারের উদয় হইল না।

অনন্তর রঘু অশ্ব সাহায্যে গৌরীগুরু ভূধরে আরোহণ করিলেন। তুরগখুরক্ষুণ্ণ গৈরিকাদি ধাতুরেণু সকল সমীরণ সহকারে উড্ডীন হইয়া যেন সেই শৈলশিখর পরিবর্দ্ধিত করিয়া তুলিল। তুল্য বলশালী গিরিগহ্বরশায়ী সিংহ সকল সেনাগণের কলরব উপস্থিত হইলেও গ্রীবা পরিবর্ত্তন পূর্ব্বক সহজভাবে অবলোকন করিয়া স্বীয় গম্ভীর ভাব ব্যক্ত করিতে লাগিল। কীচকের ধ্বনিসাধন সমীরণ ভূর্জ্জপত্রের মর্ম্মর শব্দ সহকারে গঙ্গাসলিলশীকর বহন করিয়া পথিমধ্যে রঘুর শুশ্রূষায় প্রবৃত্ত হইল। সৈন্যেরা নিষণ্ণ মৃগগণের

কাম্বোজাঃ সমরে সোঢ়ুং তস্য বীর্য্যমনীশ্বরাঃ।
গজালানপরিক্লিষ্টৈরক্ষোটৈঃ সার্দ্ধমানতাঃ ॥ ৬৯ ॥
তেষাং সদশ্বভূয়িষ্ঠা স্তুঙ্গা দ্রবিণরাশয়ঃ।
উপদা বিবিশুঃ শশ্বন্নোৎসেকাঃ কোশলেশ্বরম্ ॥ ৭০ ॥
ততো গৌরীগুরুং শৈলমারুরোহাশ্বসাধনঃ।
বর্দ্ধয়ন্নিব তৎকূটানুদ্ধূতৈর্ধাতুরেণুভিঃ ॥ ৭১ ॥
শশংস তুল্যসত্ত্বানাং সৈন্যঘোষেঽপ্যসম্ভ্রমম্।
গুহাশয়ানাং সিংহানাং পরিবৃত্ত্যাবলোকিতম্ ॥ ৭২ ॥
ভূর্জেষু মর্ম্মরীভূতাঃ কীচকধ্বনিহেতবঃ।
গঙ্গাশীকরিণো মার্গে মরুতস্তং সিষেবিরে ॥ ৭৩ ॥

কস্তূরীগন্ধে সুবাসিত শিলাতলে উপবিষ্ট হইয়া সুরপুন্নাগ বৃক্ষের ছায়ায় বিশ্রাম করিতে লাগিল। ওষধি সকল নৃপবর রঘুর তৈলসম্পর্কশূন্য প্রদীপ হইল এবং যামিনীযোগে দেবদারুবৃক্ষে নিবদ্ধ মাতঙ্গগণের কণ্ঠশৃঙ্খলে প্রতিফলিত হইয়া সমধিক শোভমান হইতে লাগিল। পরে তিনি তথা হইতে প্রস্থান করিলে কিরাতগণ সেনানিবেশে প্রবেশ করিয়া গ্রীবাবন্ধন রজ্জু দ্বারা দেবদারু বৃক্ষের ত্বক্ সংঘর্ষিত নিরীক্ষণ করত করিনিকরের দেহ পরিমাণ অবগত হইল।

অনন্তর হিমালয়ে উৎসবসঙ্কেত নামক পার্ব্বতীয়গণের সহিত রঘুর ঘোরতর সমর সমুপস্থিত হইল। নারাচ, ভিন্দিপাল ও শিলানিচয়ের সঙ্ঘর্ষণে সমরাঙ্গনে অগ্নি প্রজ্ব-লিত হইয়া উঠিল। পরে রাজা রঘু শরনিকরে উৎসব-সঙ্কেত নামক গণকে উৎসবশূন্য করিয়া কিন্নরদিগকে স্বীয় ভুজযুগলের জয়সূচক প্রবন্ধ গান করাইতে লাগিলেন। অনন্তর সেই সমস্ত পার্ব্বতীয়েরা উপঢৌকনহস্তে উপস্থিত হইলে মহারাজ রঘু হিমাচলের ধনরূপ সার ও হিমাচল

বিশশ্রমুর্নমেরূণাং ছায়াস্বধ্যাস্য সৈনিকাঃ।
দৃষদোবাসিতোৎসঙ্গা নিষণ্ণমৃগনাভিভিঃ॥ ৭৪॥
সরলাসক্তমাতঙ্গগ্রৈবেয়স্ফুরিতত্বিষঃ।
আসন্নোষধয়োনেতুর্নক্তমস্নেহদীপিকাঃ॥ ৭৫॥
তস্যোৎসৃষ্টনিবাসেষু কণ্ঠরজ্জুক্ষতত্বচঃ।
গজবর্ষ্ম কিরাতেভ্যঃ শশংসুর্দেবদারবঃ॥ ৭৬॥
তত্র জন্যং রঘোর্ঘোরং পার্ব্বতীয়ৈর্গণৈরভূৎ।
নারাচক্ষেপণীয়াশ্মনিষ্পেষোৎপতিতানলম্॥ ৭৭॥
শরৈরুৎসবসঙ্কেতান্ স কৃত্বা বিরতোৎসবান্।
জয়োদাহরণং বাহ্বোর্গাপয়ামাস কিন্নরান্॥ ৭৮॥
পরস্পরেণ বিজ্ঞাতস্তেষূপায়নপাণিষু।
রাজ্ঞা হিমবতঃ সারো রাজ্ঞঃ সারো হিমাদ্রিণা॥ ৭৯॥

রঘুর বলরূপ সার সম্যক্ অবগত হইলেন। এই রূপে তিনি তথায় দুরধিগম্য যশোরাশি সন্নিবেশিত করিয়া পুলস্তনন্দন রাবণ কর্ত্তৃক সঞ্চালিত কৈলাস পর্ব্বত আক্রমণ করিতে উপেক্ষা প্রদর্শন পূর্ব্বক উহার লজ্জা উৎপাদন করিয়াই যেন হিমাচল হইতে অবতীর্ণ হইলেন।

অনন্তর মহারাজ রঘু লৌহিত্যা নদী পার হইলে প্রাগ্জ্যোতিষেশ্বর তাঁহার কুঞ্জরগণের বন্ধনস্তম্ভভূত কৃষ্ণাগুরুবৃক্ষের সহিত কম্পিত হইতে লাগিলেন। সেনাগণের কথা দূরে থাকুক, কামরূপেশ্বর তাঁহার রথরজোরাশিও সহ্য করিতে সমর্থ হইলেন না। ধূলিপটলে দিবাকর প্রচ্ছন্ন হইয়া গেলেন এবং সেই সময় বারিবর্ষণবিহীন দুর্দ্দিনের ন্যায় লক্ষিত হইতে লাগিল। তখন কামরূপেশ্বর অন্য ভূপালগণের আক্রমণে লব্ধপ্রতিষ্ঠ প্রভিন্নগণ্ড হস্তী সকল লইয়া দেবরাজবিজয়ী রঘুর শরণাপন্ন হইলেন এবং সুবর্ণময় পীঠের অধিষ্ঠাত্রী দেবতা স্বরূপ তাঁহার চরণকমলচ্ছায়ায় রত্নরূপ পুষ্পোপহার প্রদান করিলেন। এই

তত্রাক্ষোভ্যং যশোরাশিং নিবেশ্যাবরুরোহ সঃ।
পৌলস্ত্যতুলিতস্যাদ্রেরাদধান ইব হ্রিয়ম্॥ ৮০॥
চকম্পে তীর্ণলৌহিত্যে তস্মিন্ প্রাগ্জ্যোতিষেশ্বরঃ।
তদ্গজালানতাং প্রাপ্তৈঃ সহকালাগুরুদ্রুমৈঃ॥ ৮১॥
ন প্রসেহে স রুদ্ধার্কমধারাবর্ষদুর্দ্দিনম্।
রথবর্ত্মরজোঽপ্যস্য কুতএব পতাকিনীম্॥ ৮২॥
তমীশঃ কামরূপাণামত্যাখণ্ডলবিক্রমম্।
ভেজে ভিন্নকটৈর্নাগৈরন্যানুপরুরোধ যৈঃ॥ ৮৩॥
কামরূপেশ্বরস্তস্য হেমপীঠাধিদেবতাম্।
রত্নপুষ্পোপহারেণ ছায়ামানর্চ্চ পাদয়োঃ॥ ৮৪॥
ইতি জিত্বা দিশোজিষ্ণুর্ন্যবর্ত্তত রথোদ্ধতম্।
রজো বিশ্রাময়ন্ রাজ্ঞাং ছত্রশূন্যেষু মৌলিষু॥ ৮৫॥

রূপে মহারাজ রঘু দিগ্বিজয় করিয়া রথোদ্ধূত ধূলিজাল ভূপালগণের ছত্রশূন্য কিরীটে সংক্রামিত করত প্রতিনিবৃত্ত হইলেন। বর্ষণশীল জলধরের ন্যায় সাধুগণের উপার্জ্জন বিতরণ করিবার নিমিত্তই হইয়া থাকে। মহারাজ রঘু দিগিজয় করিয়া সর্ব্বস্বদক্ষিণ বিশ্বজিৎ নামে যজ্ঞ সম্পন্ন করিলেন।

অনন্তর সচিবগণের সখা মহারাজ রঘু প্রভূত পুরস্কার প্রদানে ভূপালগণের পরাজয় দুঃখ অপনীত করিয়া স্ব স্ব রাজধানী প্রতিগমনে অনুমতি করিলেন। নৃপতিগণ প্রস্থান সময়ে প্রণতিপরতন্ত্র হইয়া মৌলিমালাপরিচ্যুত মকরন্দবিন্দু দ্বারা সম্রাট রঘুর রেখা ধ্বজ, বজ্র ও আতপত্রলাঞ্ছিত অনুগ্রহলভ্য চরণযুগলের অঙ্গুলিশ্রেণী গৌরবর্ণ করিলেন। অনন্তর তাঁহারা স্ব স্ব রাজধানীতে সমুপস্থিত হইয়া চিরবিরহে উৎকণ্ঠিত অন্তঃপুরচারিণী রমণীগণের উৎকণ্ঠা দূর করিতে লাগিলেন।

স বিশ্বজিতমাজহ্রে যজ্ঞং সর্ব্বস্বদক্ষিণম্।
আদানং হি বিসর্গায় সতাং বারিমুচামিব ॥ ৮৬ ॥

সত্রান্তে সচিবসখঃ পুরস্ক্রিয়াভি-
র্গুর্ব্বীভিঃ শমিতপরাজয়ব্যলীকান্
কাকুৎস্থশ্চিরবিরহোৎসুকাবরোধান্।
রাজন্যান্ স্বপুরনিবৃত্তয়েঽনুমেনে ॥ ৮৭ ॥

তে রেখাধ্বজকুলিশাতপত্রচিহ্নং
সম্রাজশ্চরণযুগং প্রসাদলভ্যম্।
প্রস্থানপ্রণতিভিরঙ্গুলীষু চক্রু-
র্মৌলিস্রক্‌চ্যুতমকরন্দরেণুগৌরম্ ॥ ৮৮ ॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ রঘুদিগ্বিজয়ো নাম চতুর্থঃ সর্গঃ।

# পঞ্চম সর্গ।

মহারাজ রঘু বিশ্বজিৎ যজ্ঞে সমগ্র অর্থরাশি পাত্রসাৎ করিয়াছেন, এমন সময় বরতন্তু মুনির শিষ্য কৌৎস পাঠ-সমাপনান্তে গুরুদক্ষিণা সংগ্রহ করিবার নিমিত্ত তাঁহা-নিকট সমুপস্থিত হইলেন। শাস্ত্রজ্ঞানসম্পন্ন, কার্য্যজ্ঞ, অতিথি-প্রিয়, অমূল্যস্বভাব, প্রখ্যাতযশস্বী রাজা রঘু সুবর্ণময় পাত্রের অভাবে মৃণ্ময় পাত্রে অর্ঘ্য সংস্থাপন ও বেদশাস্ত্রে প্রসিদ্ধ অভ্যাগত কৌৎসের প্রত্যুদ্গমন করিয়া বিধানাস নুসারে তাঁহারে সৎকার করিলেন। অনন্তর তপোধন কৌৎর মানধনাগ্রগণ্য ভূপতির সন্নিহিত আসনে উপবিষ্ট হইলে ভূপাল কৃতাঞ্জলিপুটে তাঁহাকে কহিতে লাগিলেন, হে কুশাগ্রবুদ্ধে! মন্ত্রস্রষ্টা মহর্ষিগণের শ্রেষ্ঠ আপনার গুরুদেবের ত কুশল? যেমন সূর্য্য হইতে সকলে প্রবোধ লাভ করিয়া থাকে, তদ্রূপ আপনি তাঁহারই প্রভাবে অশেষ জ্ঞানো-পদেশ প্রাপ্ত হইয়াছেন। তাঁহার নিরন্তর কায়মনোবাক্যে সঞ্চিত বাসবধৈর্য্যধ্বংসী, ত্রিবিধ তপস্যার ত কোন বিঘ্ন জন্মে নাই? আপনাদের আলবাল নির্ম্মাণ প্রভৃতি প্রযত্ন-

তমধ্বরে বিশ্বজিতি ক্ষিতীশং নিঃশেষবিশ্রাণিতকোষজাতম্।
উপাত্তবিদ্যো গুরুদক্ষিণার্থী কৌৎসঃ প্রপেদে বরতন্তুশিষ্যঃ ॥ ১॥
স মৃণ্ময়ে বীতহিরণ্ময়ত্বাৎ পাত্রে নিধায়ার্ঘ্যমনর্ঘশীলঃ ॥
শ্রুতপ্রকাশং যশসা প্রকাশঃ প্রত্যুজ্জগামাতিথিমাতিথেয়ঃ ॥ ২ ॥
তমর্চয়িত্বা বিধিবদ্বিধিজ্ঞস্তপোধনং মানধনাগ্রযায়ী।
বিশাম্পতির্বিষ্টরভাজমারাৎ কৃতাঞ্জলিঃ কৃত্যবিদিত্যুবাচ ॥ ৩ ॥
অপ্যগ্রণীর্মন্ত্রকৃতামৃষীণাং কুশাগ্রবুদ্ধে কুশলী গুরুস্তে।
যতস্ত্বয়া জ্ঞানমশেষমাপ্তং লোকেন চৈতন্যমিবোষ্ণরশ্মেঃ ॥ ৪ ॥
কায়েন বাচা মনসাপি শশ্বৎ যৎ সম্ভৃতং বাসবধৈর্য্যলোপি।
আপাদ্যতে ন ব্যয়মন্তরায়ৈঃ কচ্চিন্মহর্ষেস্ত্রিবিধং তপস্তৎ ॥ ৫ ॥

সহকারে সুতনির্ব্বিশেষে পরিবর্দ্ধিত শ্রমাপহারী আশ্রম-বৃক্ষের ত কোন উপদ্রব উপস্থিত হয় নাই? মহর্ষিগণ যাহাদিগকে কার্য্যসাধনার্থ সমাহৃত কুশমুষ্টিভক্ষণে একান্ত লোলুপ দেখিয়া স্নেহবশত নিবারণ করেন না এবং যাহাদিগের নাভিনাল তাঁহাদের অঙ্কশয্যায় নিপতিত হইয়া থাকে, সেই সমস্ত মৃগশাবকের ত মঙ্গল? যদ্দ্বারা আপনাদিগের নিত্য স্নান সম্পন্ন এবং পিতৃলোকের তর্পণাঞ্জলি সমর্পিত হয়, উঞ্ছ ধান্যের ষষ্ঠাংশে লাঞ্ছিতপুলিন সেই সমস্ত তীর্থ-সলিলের ত কুশল? জনপদাগত গো মহিষ প্রভৃতি জন্তুগণ যথাকালে উপস্থিত অতিথিগণের নিমিত্ত নির্দ্দিষ্টভাগ, আপনাদিগের শরীরের স্থিতিসাধন, বনজাত সেই সমস্ত নীবার ধান্য ত ভক্ষণ করে না? হে তপোধন! আপনার সর্ব্বোপকারক্ষম গৃহস্থাশ্রমে প্রবেশ করিবার এই সময়; এক্ষণে মহর্ষি প্রসন্নমনে আপনাকে বিদ্যা দান করিয়া তদ্বিষয়ে কি অনুমতি প্রদান করিয়াছেন? আপনি পূজনীয়; আপনার আগমনমাত্রেই আমার মনোবৃত্তি পরিতৃপ্ত হয় নাই; প্রত্যুত কোন কার্য্যবিশেষে আদেশলাভার্থ একান্ত

আধারবন্ধপ্রমুখৈঃ প্রযত্নৈঃ সংবর্দ্ধিতানাং সুতনির্ব্বিশেষম্।
কচ্চিন্ন বায়্বাদিরুপপ্লবো বঃ শ্রমচ্ছিদামাশ্রমপাদপানাম্॥ ৬॥
ক্রিয়ানিমিত্তেষ্বপি বৎসলত্বাদভগ্নকামা মুনিভিঃ কুশেষু।
তদঙ্কশয্যাচ্যুতনাভিনালা কচ্চিন্মৃগীণামনঘা প্রসূতিঃ॥ ৭॥
নির্ব্বর্ত্ত্যতে যৈর্নিয়মাভিষেকো যেভ্যো নিবাপাঞ্জলয়ঃ পিতৄণাম্।
তান্যুঞ্ছষষ্ঠাঙ্কিতসৈকতানি শিবানি বস্তীর্থজলানি কচ্চিৎ॥ ৮॥
নীবারপাকাদি কড়ঙ্গরীয়ৈরামৃশ্যতে জানপদৈর্ন কচ্চিৎ।
কালোপপন্নাতিথিকল্প্যভাগং বন্যং শরীরস্থিতিসাধনং বঃ॥ ৯॥
অপি প্রসন্নেন মহর্ষিণা ত্বং সম্যগ্বিনীয়ানুমতো গৃহায়।
কালো হ্যয়ং সংক্রমিতুং দ্বিতীয়ং সর্ব্বোপকারক্ষমমাশ্রমং তে॥ ১০॥

সমুৎসুক হইতেছে। এক্ষণে বোধ হয়, আপনি গুরুর আজ্ঞা বা স্বীয় ইচ্ছানুসারেই হউক বন হইতে আমারে বহুমান করিবার নিমিত্ত আগমন করিয়াছেন।

অনন্তর বরতন্তুশিষ্য কৌৎস মৃণ্ময় অর্ঘ্যপাত্রে রঘুর সর্ব্বস্বদান অনুমান ও পূর্ব্বোক্ত অতি উদার বাক্য শ্রবণ-গোচর করিয়া স্বার্থসিদ্ধিবিষয়ে নিতান্ত ভগ্নমনোরথ হইয়া কহিলেন, মহারাজ! আমাদের সকল বিষয়েরই মঙ্গল; আপনি অধীশ্বর থাকিতে প্রজাগণের অশুভ সমাগমের সম্ভাবনা কি! দেখুন, সূর্য্যদেব উত্তাপ দানে প্রবৃত্ত হইলে, অন্ধকার কিছুতেই দর্শনশক্তির প্রতিবন্ধকতাচরণ করিতে সমর্থ হয় না। পূজ্য ব্যক্তির প্রতি ভক্তি প্রদর্শন করা আপনার কুলোচিত; কিন্তু আপনি সেই ভক্তি প্রভাবে পূর্ব্বপুরুষগণকেও অতিক্রম করিয়াছেন। আমি কালাতি-পাত করিয়া আপনার নিকট অর্থিভাবে উপস্থিত হইয়াছি, আমার অন্তঃকরণে এক্ষণে এই এক বিষাদ জন্মিতেছে। হে নরনাথ! আপনি সৎপাত্রে সমস্ত সম্পদ প্রদান করিয়া কলেবরমাত্র ধারণ পূর্ব্বক অরণ্যবাসী মহর্ষিগণ কর্ত্তৃক

তবার্হতো নাভিগমেন তৃপ্তং মনোনিয়োগক্রিয়য়োৎসুকং মে।
অপ্যাজ্ঞয়া শাসিতুরাত্মনা বা প্রাপ্তোঽসি সম্ভাবয়িতুং বনান্মাম্॥ ১১
ইত্যর্ঘ্যপাত্রানুমিতব্যয়স্য রঘোরুদারামপি গাং নিশম্য।
স্বার্থোপপত্তিং প্রতি দুর্ব্বলাশস্তমিত্যবোচদ্বরতন্তুশিষ্যঃ॥ ১২॥
সর্ব্বত্র নো বার্ত্তমবেহি রাজন্ নাথে কুতস্ত্বয্যশুভং প্রজানাম্।
সূর্য্যে তপত্যাবরণায দৃষ্টেঃ কল্পেত লোকস্য কথং তমিস্রা॥ ১৩॥
ভক্তিঃ প্রতীক্ষ্যেষু কুলোচিতা তে পূর্ব্বান্ মহাভাগ তয়াতিশেষে।
ব্যতীতকালস্ত্বহমভ্যুপেতস্ত্বামর্থিভাবাদিতি মে বিষাদঃ॥ ১৪॥
শরীরমাত্রেণ নরেন্দ্র তিষ্ঠন্ আভাসি তীর্থপ্রতিপাদিতর্দ্ধিঃ।
আরণ্যকোপাত্তফলপ্রসূতিঃ স্তম্বেন নীবার ইবাবশিষ্টঃ॥ ১৫॥

গৃহীতফল, স্তম্বমাত্রাবশিষ্ট নীবারের ন্যায় শোভমান হই-তেছেন। আপনি সার্ব্বভৌম হইয়া যজ্ঞানুষ্ঠান জনিত যে নির্ধনভাব প্রকাশ করিতেছেন, ইহা আপনার সমুচিত। সুরগণ পর্য্যায়ক্রমে চন্দ্রের কলা পান করিলে যে ক্ষয় হয়, সে বৃদ্ধি অপেক্ষাও সমধিক শ্লাঘনায় হইয়া থাকে। হে মহারাজ! এক্ষণে আপনার মঙ্গল হউক; চাতক জলবিন্দু-শূন্য শারদীয় নীরদের নিকট কদাচ যাচ্ঞা করে না; অতএব আমি অনন্যকর্ম্মা হইয়া অন্য ব্যক্তির নিকট গিয়া গুরুদক্ষিণা আহরণ করিবার চেষ্টা করি।

বরতন্তুশিষ্য কৌৎস এই বলিয়া প্রস্থানের উপক্রম করিলে মহারাজ রঘু তাঁহারে নিবারণ করিয়া কহিলেন, হে বিদ্বন্! আপনি গুরুদেবকে কোন্ বস্তু কি পরিমাণে প্রদান করিবেন? বিচক্ষণ ব্রহ্মচারী কৌৎস এই কথা শ্রবণ করিয়া বিধিপূর্ব্বক বিহিত যজ্ঞ, গর্ব্বাভিনিবেশশূন্য, ব্রহ্ম-চর্য্য প্রমুখ আশ্রমচতুষ্টয়ের নিয়ন্তা নৃপতিকে প্রকৃত বিষয় কহিলেন; মহারাজ! আমি বেদাধ্যয়ন সমাধান করিয়া মহর্ষিকে, গুরুদক্ষিণা গ্রহণে অনুরোধ করিলে তিনি প্রথমত আমার সেই চিরাচরিত অস্খলিত ভক্তিকেই দক্ষিণা

স্থানে ভবানেকনরাধিপঃ সন্ অকিঞ্চনত্বং মখজং ব্যনক্তি।
পর্য্যায়পীতস্য সুরৈর্হিমাংশোঃ কলাক্ষয়ঃ শ্লাঘ্যতরো হি বৃদ্ধেঃ ॥১৬॥
তদন্যতস্তাবদনন্যকার্য্যো গুর্ব্বর্থমাহর্ত্তুমহং যতিষ্যে।
স্বস্ত্যস্তু তে নির্গলিতাম্বুগর্ভং শরদ্ঘনং নার্দ্দতি চাতকোঽপি ॥ ১৭ ॥
এতাবদুক্ত্বা প্রতিযাতুকামং শিষ্যং মহর্ষের্নৃপতির্নিষিধ্য।
কিং বস্তু বিদ্বন্ গুরবে প্রদেয়ং ত্বয়া কিয়দ্বেতি তমন্বযুঙ্‌ক্ত ॥ ১৮ ॥
ততো যথাবদ্বিহিতাধ্বরায় তস্মৈ স্ময়াবেশবিবর্জ্জিতায়।
বর্ণাশ্রমাণাং গুরবে স বর্ণী বিচক্ষণঃ প্রস্তুতমাচচক্ষে ॥ ১৯ ॥
সমাপ্তবিদ্যেন ময়া মহর্ষি র্বিজ্ঞাপিতোঽভূদ্গুরুদক্ষিণায়ৈ।
স মে চিরায়াস্খলিতোপচারাং তাং ভক্তিমেবাগণয়ৎ পুরস্তাৎ ॥২০॥

বলিয়া স্বীকার করেন। পরে আমার নির্বন্ধাতিশয় সন্দর্শনে সাতিশয় রোষাবিষ্ট হইয়া আমার দারিদ্র্যদশা পর্য্যালোচনা না করিয়াই কহিলেন, "তুমি বিদ্যার সংখ্যানুসারে চতুর্দ্দশ কোটি সুবর্ণ মুদ্রা আমার নিকট আনয়ন কর।" হে মহারাজ! আমি এক্ষণে অর্ঘ্যপাত্র দর্শনে আপনাকে প্রভু শব্দ মাত্র অবশিষ্ট বোধ করিয়া প্রভূত বিত্ত নিষ্ক্রয়ের নিমিত্ত কিছুতেই অনুরোধ করিতে সমর্থ হইতেছি না।

অনন্তর শশাঙ্ককান্তি পাপপরাঙ্মুখ জগতের অদ্বিতীয় অধীশ্বর রঘু বেদবিদগ্রগণ্য ব্রাহ্মণ কর্ত্তৃক এইরূপ অভিহিত হইয়া পুনরায় কহিলেন, ভগবন্! শাস্ত্রের পারদর্শী গুরুদক্ষিণার্থী অর্থী রঘুর নিকট সফলমনোরথ না হইয়া অন্য বদান্য সন্নিধানে গমন করিয়াছেন, এই অপবাদের অভিনব আবির্ভাব আমার কিছুতেই সহ্য হইবে না; অতএব আপনি আমার এই সৎকৃত সুপ্রসিদ্ধ অগ্ন্যাগারে চতুর্থ অগ্নির ন্যায় বাস করিয়া দুই বা তিন দিবস অপেক্ষা করুন, আমিও এই অবসরে আপনার কার্য্য সংসাধনার্থ যত্নবান হইলাম।

নির্বন্ধসঞ্জাতরুষার্থকার্শ্যমচিন্তয়িত্বা গুরুণাহমুক্তঃ।
বিত্তস্য বিদ্যাপরিসংখ্যয়া মে কোটীশ্চতস্রো দশ চাহরেতি॥২১॥
সোহহং সপর্য্যাবিধিভাজনেন মত্বা ভবন্তং প্রভুশব্দশেষম্।
অভ্যুৎসহে সম্প্রতি নোপরোদ্ধুমল্পেতরত্বাচ্ছ্রুতনিষ্ক্রয়স্য॥২২॥
ইত্থং দ্বিজেন দ্বিজরাজকান্তিরাবেদিতো বেদবিদাং বরেণ্যঃ।
এনোনিবৃত্তেন্দ্রিয়বৃত্তিরেনং জগাদ ভূয়ো জগদেকনাথঃ॥২৩॥
গুর্ব্বর্থমর্থী শ্রুতপারদৃশ্বা রঘোঃ সকাশাদনবাপ্য কামম্।
গতো বদান্যান্তরমিত্যয়ং মে মাভূৎ পরীবাদনবাবতারঃ॥২৪॥
স ত্বং প্রশস্তে মহিতে মদীয়ে বসংশ্চতুর্থোহগ্নিরিবাগ্ন্যগারে।
দ্বিত্রাণ্যহান্যর্হসি সোঢ়ুমর্হন্ যাবদ্যতে সাধয়িতুং ত্বদর্থম্॥২৫॥

তখন কৌৎস হৃষ্টমনে তথাস্তু বলিয়া তৎক্ষণাৎ তাঁহার অমোঘ অঙ্গীকার বাক্য স্বীকার করিলেন। মহর্ষি বশিষ্ঠের মন্ত্রপূত অভিষেক প্রভাবে বায়ুসহায় বলাহকের ন্যায় সাগর; মহীধর ও নভোমণ্ডলেও অযোধ্যানাথ রঘুর রথের গতি অপ্রতিহত ছিল। তখন তিনি পৃথিবীর সমস্ত ধন গৃহীত হইয়াছে ইহা পর্য্যালোচনা করিয়া ধনাধিপতি কুবেরের নিকট অর্থ আহরণ করিতে অভিলাষী হইলেন।

অনন্তর ধীরস্বভাব মহারাজ রঘু সামান্য সামন্তবোধে কৈলাসনাথ কুবেরকে বলপূর্ব্বক পরাজয় করিবার অভিলাষ করিয়া প্রদোষ কালে বিশুদ্ধচিত্তে অস্ত্রশস্ত্রে সুসজ্জিত এক রথের অভ্যন্তরে শয়ন করিয়া রহিলেন এবং রজনী প্রভাত হইবামাত্র যুদ্ধযাত্রা করিবার নিমিত্ত প্রস্তুত হইলেন। ইত্যবসরে কোষাধ্যক্ষ পুরুষেরা একান্ত বিস্মিত হইয়া তাঁহার নিকট আসিয়া কহিল, মহারাজ! আপনার ধনাগারে গগনমণ্ডল হইতে সুবর্ণ বৃষ্টি নিপতিত হইয়াছে। মহারাজ রঘু এই কথা শ্রবণ করিয়া যুদ্ধার্থ অভিগম্যমান

তথেতি তস্যাবিতথং প্রতীতঃ প্রত্যগ্রহীৎ সঙ্গরমগ্রজন্মা।
গামাত্তসারাং রঘুরপ্যবেক্ষ্য নিষ্ক্রষ্টুমর্থং চকমে কুবেরাৎ ॥ ২৬॥
বশিষ্ঠমন্ত্রোক্ষণজাৎ প্রভাবাদুদন্বদাকাশমহীধরেষু।
মরুৎসখস্যেব বলাহকস্য গতির্বিজঘ্নে নহি তদ্রথস্য ॥ ২৭॥
অথাধিশিশ্যে প্রযতঃ প্রদোষে রথং রঘুঃ কল্পিতশস্ত্রগর্ভম্।
সামন্তসম্ভাবনয়ৈব ধীরঃ কৈলাসনাথং তরসা জিগীষুঃ ॥ ২৮॥
প্রাতঃ প্রযাণাভিমুখায় তস্মৈ সবিস্ময়াঃ কোষগৃহে নিযুক্তাঃ।
হিরণ্ময়ীং কোষগৃহস্য মধ্যে বৃষ্টিং শশংসুঃ পতিতাং নভস্তঃ ॥ ২৯॥
তং ভূপতির্ভাসুরহেমরাশিং লব্ধং কুবেরাদভিযাস্যমানাৎ।
দিদেশ কৌৎসায় সমস্তমেব পাদং সুমেরোরিব বজ্রভিন্নম্ ॥ ৩০॥

যক্ষেশ্বর কুবের হইতে লব্ধ সুমেরু গিরির কুলিশবিদলিত প্রত্যন্ত পর্ব্বতের ন্যায় অতি ভাস্বর সেই সমস্ত সুবর্ণ রাশি কৌৎসকে প্রদান করিলেন। তখন কৌৎস গুরুদক্ষিণার অতিরিক্ত ধন গ্রহণে কিছুতেই ইচ্ছা করিলেন না; কিন্তু রঘু তাঁহারে প্রার্থনাধিক অর্থদানে আগ্রহাতিশয় প্রদর্শন করিতে লাগিলেন। তদ্দর্শনে অযোধ্যাবাসীরা তাঁহাদিগের ভূয়সী প্রশংসা করিতে লাগিল।

অনন্তর রাজা রঘু উষ্ট্র ও বড়বা পৃষ্ঠে সেই সমস্ত অর্থ বিন্যস্ত করিয়া লইয়া যাইবার আদেশ করিলেন। মহর্ষি কৌৎস প্রসন্নমনে প্রস্থানের উপক্রম করিয়া বিনয়নম্র নৃপতির কলেবরে করস্পর্শ পূর্ব্বক কহিলেন, মহারাজ! ন্যায়োপার্জ্জিত বিত্তের বর্দ্ধন প্রভৃতি চতুর্বিধ বৃত্তির প্রতিপালক মহীপালের নিকট অবনী যে অভীষ্ট ফল প্রসবিনী হয়, ইহাতে বিচিত্র কি? কিন্তু আপনার প্রভাব অচিন্তনীয়; আপনি স্বর্গ হইতেও অভিলষিত দ্রব্য দোহন করিলেন। হে নরনাথ! আপনি সকল মঙ্গলেরই ভাজন; সুতরাং অন্য আশীর্ব্বাদ আপনার পক্ষে কেবল পুনরুক্তিমাত্র হইবে; অতএব এক্ষণে আপনার পিতা যেমন আপনারে লাভ করিয়াছেন, তদ্রূপ আপনিও আত্মগুণানুরূপ এক পুত্র

জনস্য সাকেতনিবাসিনস্তৌ দ্বাবপ্যভূতামভিনন্দ্যসত্ত্বৌ।
গুরুপ্রদেয়াধিকনিস্পৃহোঽর্থী নৃপোঽর্থিকামাদধিকপ্রদশ্চ॥ ৩১॥
অথোষ্ট্রবামীশতবাহিতার্থং প্রজেশ্বরং প্রীতমনা মহর্ষিঃ।
স্পৃশন্ করেণানতপূর্ব্বকায়ং সংপ্রস্থিতো বাচমুবাচ কৌৎসঃ॥ ৩২॥
কিমত্র চিত্রং যদি কামসূর্ভূর্বৃত্তে স্থিতস্যাধিপতেঃ প্রজানাম্।
অচিন্তনীয়স্তু তব প্রভাবো মনীষিতং দ্যৌরপি যেন দুগ্ধা॥ ৩৩॥
আশাস্যমন্যৎ পুনরুক্তভূতং শ্রেয়াংসি সর্ব্বাণ্যধিজগ্মুষস্তে।
পুত্রং লভস্বাত্মগুণানুরূপং ভবন্তমীড্যং ভবতঃ পিতেব॥ ৩৪॥

লাভ করুন। এইরূপে দ্বিজবর কৌৎস রঘুকে আশীর্ব্বাদ করিয়া গুরুসন্নিধানে প্রস্থান করিলেন।

অনন্তর মহারাজ রঘু যেমন জীবলোক দিবাকর হইতে আলোক লাভ করিয়া থাকে, তদ্রূপ সেই মহর্ষির প্রভাবে অবিলম্বে এক পুত্র লাভ করিলেন। তাঁহার মহিষী ব্রাহ্ম-মুহূর্ত্তে কুমারসদৃশ এক কুমার প্রসব করেন ; এই নিমিত্ত তিনি ব্রহ্মার নামানুসারেই আপনার আত্মজের অজ এই নাম নির্দ্দেশ করিলেন। অজের ওজস্বিতা, বীর্য্যবত্তা, স্বাভাবিক উন্নতি ও রূপ তাঁহারই অনুরূপ হইল ; ফলত অজ তৎকালে প্রদীপ হইতে প্রজ্জ্বালিত প্রদীপের ন্যায় নিজ পিতা রঘু হইতে অণুমাত্রও বিভিন্ন লক্ষিত হইলেন না।

অনন্তর তিনি বিধানানুসারে গুরু হইতে বিদ্যা লাভ করিলেন। তাঁহার কলেবর যৌবনাবেশ প্রভাবে সবিশেষ কমনীয় হইয়া উঠিল। তদ্দর্শনে রাজলক্ষ্মী তাঁহার প্রতি একান্ত অভিলাষিণী হইলেও ধীরস্বভাব কন্যা যেমন পিতার অনুমতি প্রতীক্ষা করে তদ্রূপ মহারাজ রঘুর আদেশ অপেক্ষা করিতে লাগিলেন।

ইত্থং প্রযুজ্যাশিষম গ্রজন্মা রাজ্ঞে প্রতীয়ায় গুরোঃ সকাশম্।
রাজাঽপি লেভে সুতমাশু তস্মাদালোকমর্কাদিব জীবলোকঃ ॥ ৩৫ ॥
ব্রাহ্মে মুহূর্ত্তে কিল তস্য দেবী কুমারকল্পং সুষুবে কুমারম্।
অতঃ পিতা ব্রহ্মণএব নাম্না তমাত্মজন্মানমজং চকার ॥ ৩৬॥
রূপং তদোজস্বি তদেব বীর্য্যং তদেব নৈসর্গিকমুন্নতত্বম্।
ন কারণাৎ স্বাদ্বিভিদে কুমারঃ প্রবর্ত্তিতো দীপ ইব প্রদীপাৎ ॥৩৭।
উপাত্তবিদ্যং বিধিবদ্গুরুভ্যস্তং যৌবনোদ্ভেদবিশেষকান্তম্।
শ্রীঃ সাভিলাষাপি গুরোরনুজ্ঞাং ধীরেব কন্যা পিতুরাচকাঙ্ক্ষ ॥ ৩৮।

অনন্তর বিদর্ভদেশের অধিপতি ভোজ নিজভগিনী ইন্দুমতীর স্বয়ংবরসমাধানার্থ কুমার অজকে আনয়ন করিতে একান্ত সমুৎসুক হইয়া মহারাজ রঘুর নিকট এক বিশ্বস্ত দূত প্রেরণ করিলেন। মহারাজ রঘু ভোজরাজের সহিত সম্বন্ধ নিতান্ত স্পৃহনীয় এবং আত্মজেরও পরিণয়-কাল সম্যক্ সমুপস্থিত ইহা পর্য্যালোচনা করিয়া অজকে সৈন্যগণ সমভিব্যাহারে অতিসমৃদ্ধ বিদর্ভদেশে প্রেরণ করিলেন। গমনকালে পথিমধ্যে অধিকৃত ভৃত্যেরা কুমার অজের নিমিত্ত পটমণ্ডপ প্রস্তুত করিয়া তন্মধ্যে শয্যা-প্রভৃতি ব্যবহার্য্য দ্রব্যসমুদায় সন্নিবেশিত করিয়া দিল। প্রজারা জনপদহইতে তথায় আগমন করিয়া তাঁহারে গ্রাম-জাত দ্রব্যসামগ্রী উপঢৌকন প্রদান করিতে লাগিল। তখন তাঁহার সেই বাসনিকা উদ্যানবিহারস্থানের অনুরূপ হইয়া উঠিল।

এইরূপে অজ অনেক পথ অতিক্রম করিয়া নর্ম্মদা নদীতীরে ধূলিধূসর ধ্বজসম্পন্ন স্বীয় সৈন্যগণকে সন্নিবেশিত করিলেন। সমীরণ সলিলশীকরসংসিক্ত হইয়া নক্তমাল বৃক্ষ মন্দ মন্দ বিকম্পিত করিতে লাগিল।

ইত্যবসরে এক বন্য মাতঙ্গ সহসা সেই জলপ্রবাহ-

অথেশ্বরেণ ক্রথকৈশিকানাং স্বয়ংবরার্থং স্বসুরিন্দুমত্যাঃ।
আপ্তঃ কুমারানয়নোৎসুকেন ভোজেন দূতো রঘবে বিসৃষ্টঃ ॥ ৩৯ ॥
তং শ্লাঘ্যসম্বন্ধমসৌ বিচিন্ত্য দারক্রিয়াযোগ্যদশঞ্চ পুত্রম্।
প্রস্থাপয়ামাস সসৈন্যমেনমৃদ্ধাং বিদর্ভাধিপরাজধানীম্ ॥ ৪০ ॥
তস্যোপকার্য্যারচিতোপচারা বন্যেতরা জানপদোপদাভিঃ।
মার্গে নিবাসা মনুজেন্দ্রসূনোর্বভূবুরুদ্যানবিহারকল্পাঃ ॥ ৪১ ॥
স নর্ম্মদারোধসি শীকরার্দ্রৈর্মরুদ্ভিরানর্ত্তিতনক্তমালে।
নিবেশয়ামাস বিলঙ্ঘিতাধ্বা ক্লান্তং রজোধূসরকেতু সৈন্যম্ ॥ ৪২ ॥

হইতে সমুত্থিত হইল। উত্থানবেগে উহার মদধারা ক্ষালিত ও গণ্ডযুগল একান্ত সুনির্ম্মল হইয়া গেল; নীলবর্ণ ঊর্দ্ধরেখা-সমলঙ্কৃত পাষাণবিকুণ্ঠিত দশনদ্বয়ের ধাতুরাগ নিঃশেষে ধৌত হইলেও ঋক্ষবান্ পর্ব্বতের তটপ্রদেশে উৎখাত কেলি অনুমিত হইতে লাগিল। ঐ মাতঙ্গ যখন জলমধ্যে নিমগ্ন ছিল তৎকালে ভ্রমরপংক্তি উহার উপরিভাগে পরিভ্রমণ করিয়া পূর্ব্বেই সলিলপ্রবেশ সুপ্রকাশিত করিতেছিল।

অনন্তর সেই শৈলসদৃশ কুঞ্জর শুণ্ডদণ্ড অনবরত সঙ্কোচন ও প্রসারণ পূর্ব্বক উত্তুঙ্গ তরঙ্গনিকর ভেদ করিয়া বন্ধনস্থানের অর্গলাভঙ্গে প্রবৃত্ত হইয়াই যেন সশব্দে তীরাভিমুখে আগমন করিতে লাগিল এবং আগমনবেগে শৈবালমঞ্জরীজাল বক্ষঃস্থলদ্বারা আকর্ষণপূর্ব্বক অগ্রে তটপ্রদেশে একান্ত উৎপীড়িত সলিলপ্রবাহ উত্থাপিত করিয়া পশ্চাৎ স্বয়ং উত্থিত হইল। পরে সে যুবরাজ অজের গ্রাম্য করিনিকর নিরীক্ষণ করিয়া পুনর্ব্বার গণ্ডস্থল হইতে জলাবগাহনে ক্ষণমাত্রনিবৃত্ত মদধারা অনবরত ক্ষরণ করিতে লাগিল। অজের গজসৈন্য সেই মাতঙ্গের সপ্তচ্ছদ বৃক্ষের

অথোপরিষ্টাদ্ভ্রমরৈর্ভ্রমদ্ভিঃ প্রাক্সূচিতান্তঃসলিলপ্রবেশঃ।
নির্ধৌতদানামলগণ্ডভিত্তি র্বন্যঃ সরিত্তোগজ উন্মমজ্জ ॥ ৪৩ ॥
নিঃশেষবিক্ষালিতধাতুনাপি বপ্রক্রিয়ামৃক্ষবতস্তটেষু।
নীলোর্দ্ধরেখাশবলেন শংসন্ দন্তদ্বয়েনাশ্মবিকুণ্ঠিতেন ॥ ৪৪ ॥
সংহারবিক্ষেপলঘুক্রিয়েণ হস্তেন তীরাভিমুখঃ সশব্দম্।
বভৌ স ভিন্দন্ বৃহতস্তরঙ্গান্ বার্য্যর্গলাভঙ্গইব প্রবৃত্তঃ ॥ ৪৫ ॥
শৈলোপমঃ শৈবলমঞ্জরীণাং জালানি কর্ষন্নুরসা স পশ্চাৎ।
পূর্ব্বং তদুৎপীড়িতবারিরাশিঃ সরিৎপ্রবাহস্তটমুৎসসর্প ॥ ৪৬ ॥
তস্যৈকনাগস্য কপোলভিত্ত্যো র্জলাবগাহক্ষণমাত্রশান্তা।
বন্যেতরানেকপদর্শনেন পুনর্দিদীপে মদদুর্দ্দিনশ্রীঃ ॥ ৪৭ ॥

ক্ষীরের ন্যায় নিতান্ত কটু দুর্বিষহ মদগন্ধ আঘ্রাণ পূর্ব্বক মহামাত্রগণের অতিমাত্র গ্রহণপ্রযত্ন সম্যক্ নিষ্ফল করিয়া পরাঙ্মুখ হইতে প্রবৃত্ত হইল। অশ্বগণ বন্ধনচ্ছেদনপূর্ব্বক পলায়ন করিতে লাগিল। রথসকল ভগ্নাক্ষ ও ভূতলে নিপতিত হইয়া গেল। যোদ্ধারা অবলাগণের পরিত্রাণার্থ একান্ত বিহস্ত হইতে লাগিল। এইরূপে সেই সেনানিবেশ ক্ষণকালমধ্যে সাতিশয় তুমুল হইয়া উঠিল।

অনন্তর কুমার অজ শাস্ত্রজ্ঞানপ্রভাবে বন্য গজরাজাদিগের অবধ্য বোধ করিয়া ঐ করিবরকে নিবর্ত্তিত করিবার মানসে শরাসন ঈষৎ আকর্ষণপূর্ব্বক উহার কুম্ভদেশে এক শরাঘাত করিলেন। তখন সেই কুঞ্জর শরবিদ্ধ হইবামাত্র মাতঙ্গরূপ পরিত্যাগপূর্ব্বক প্রভাজালজড়িত রমণীয় ব্যোমচরকলেবর পরিগ্রহ করিল। তদ্দর্শনে অজের সৈন্যগণ সাতিশয় বিস্মিত হইয়া রহিল।

অনন্তর সেই বাক্যবিন্যাসকুশল দিব্য পুরুষ স্বপ্রভাবলব্ধ কল্পবৃক্ষোৎপন্ন কুসুমসমূহ অজের মস্তকে বর্ষণ করিয়া ধবলদশনপ্রভায় বক্ষঃস্থলের স্থূলমুক্তাহার পরিবর্দ্ধিত করত কহিতে লাগিলেন, হে যুবরাজ! আমি গন্ধর্ব্বরাজ

সপ্তচ্ছদক্ষীরকটুপ্রবাহমসহ্যমাঘ্রায় মদং তদীয়ম্।
বিলঙ্ঘিতাধোরণতীব্রযত্নাঃ সেনাগজেন্দ্রা বিমুখা বভূবুঃ ॥ ৪৮ ॥
স চ্ছিন্নবন্ধদ্রুতযুগ্যশূন্যং ভগ্নাক্ষপর্য্যস্তরথং ক্ষণেন।
রামাপরিত্রাণবিহস্তযোধং সেনানিবেশং তুমুলং চকার ॥ ৪৯ ॥
তমাপতন্তং নৃপতেরবধ্যো বন্যঃ করীতি শ্রুতবান্ কুমারঃ।
নিবর্ত্তয়িষ্যন্ বিশিখেন কুম্ভে জঘান নাত্যায়তকৃষ্টশার্ঙ্গঃ ॥ ৫০ ॥
স বিদ্ধমাত্রঃ কিল নাগরূপমুৎসৃজ্য তদ্বিস্মিতসৈন্যদৃষ্টঃ।
স্ফুরৎপ্রভামণ্ডলমধ্যবর্ত্তি কান্তং বপুর্ব্যোমচরং প্রপেদে ॥ ৫১ ॥
অথ প্রভাবোপনতৈঃ কুমারং কল্পদ্রুমোত্থৈরবকীর্য্য পুষ্পৈঃ।
উবাচ বাগ্মী দশনপ্রভাভিঃ সংবর্দ্ধিতোরঃস্থলতারহারঃ ॥ ৫২ ॥

প্রিয়দর্শনের পুত্র, আমার নাম প্রিয়ম্বদ। আমি স্বীয় অহঙ্কারদোষেই মহর্ষি মতঙ্গের অভিশাপে এই মাতঙ্গ-যোনি প্রাপ্ত হইয়াছিলাম। সলিলের শীতলত্বই স্বাভাবিক গুণ; অগ্নি ও আতপের উত্তাপে উহার উষ্ণতা সম্পাদিত হইয়া থাকে। তখন আমি প্রণতিপরতন্ত্র হইয়া অনুনয় বিনয় প্রদর্শন করিলে সেই তপোধন ক্রোধ সম্বরণ করিয়া আমাকে কহিলেন, যখন ইক্ষ্বাকুবংশসম্ভূত অজ শরদ্বারা তোমার কুম্ভ ভেদ করিবেন তখন তুমি পুনরায় স্বীয় দিব্য কলেবর লাভ করিবে। হে মহাবল! আমি সেই মহর্ষির অভিশাপবলে বহুকাল তোমার দর্শনলাভপ্রত্যাশা করিতেছি। এক্ষণে তুমিই আমার সেই শাপশান্তি করিয়া দিলে। সুতরাং আমি যদি তোমার কিছুমাত্র প্রত্যুপকার না করি তাহা হইলে আমার এই স্বপদলাভ নিতান্ত নিষ্ফল হইবে।

হে সখে! সংমোহননামে আমার এক অস্ত্র আছে; প্রয়োগ ও সংহার বিষয়ে উহার মন্ত্র বিভিন্ন। ঐ গন্ধর্ব্ব অস্ত্র প্রয়োগ করিলে শত্রুহিংসা করা হয় না, অথচ জয়শ্রী হস্তগত হইয়া থাকে; অতএব তুমি এক্ষণে আমার নিকট

মতঙ্গশাপাদবলেপমূলাদবাপ্তবানস্মি মতঙ্গজত্বম্।
অবেহি গন্ধর্ব্বপতেস্তনূজং প্রিয়ংবদং মাং প্রিয়দর্শনস্য ॥ ৫৩ ॥
স চানুনীতঃ প্রণতেন পশ্চাৎ ময়া মহর্ষির্মৃদুতামগচ্ছৎ।
উষ্ণত্বমগ্ন্যাতপসংপ্রয়োগাৎ শৈত্যং হি যৎ সা প্রকৃতির্জলস্য ॥ ৫৪ ॥
ইক্ষ্বাকুবংশপ্রভবো যদা তে ভেৎস্যত্যজঃ কুম্ভময়োমুখেন।
সংযোক্ষ্যসে স্বেন বপুর্মহিম্না তদেত্যবোচৎ স তপোনিধির্মাম্ ॥৫৫
সংমোচিতঃ সত্ত্ববতা ত্বয়াহং শাপাচ্চিরপ্রার্থিতদর্শনেন।
প্রতিপ্রিয়ং চেদ্ভবতো ন কুর্য্যাং বৃথা হি মে স্যাৎ স্বপদোপলব্ধিঃ॥৫৬॥
সংমোহনং নাম সখে মমাস্ত্রং প্রয়োগসংহারবিভক্তমন্ত্রম্।
গান্ধর্ব্বমাদৎস্ব যতঃ প্রযোক্তুর্ন চারিহিংসা বিজয়শ্চ হস্তে ॥ ৫৭ ॥

ঐ অস্ত্র গ্রহণ কর। হে রাজকুমার! তুমি আমারে প্রহার করিয়াছ বলিয়া কিছুমাত্র লজ্জিত হইও না। দেখ তুমি মুহূর্ত্তকাল প্রহার করিয়াও আমার প্রতি যথেষ্ট দয়া প্রকাশ করিয়াছ। এক্ষণে আমি তোমারে ঐ অস্ত্র গ্রহণ করিতে অনুরোধ করিতেছি; সুতরাং আমার বাক্য পরিহার করিয়া রুক্ষতা প্রকাশ করা তোমার কর্ত্তব্য হইতেছে না।

অনন্তর পুরুষশ্রেষ্ঠ অস্ত্রবেত্তা অজ তথাস্তু বলিয়া সেই শাপবিমুক্ত গন্ধর্ব্বরাজতনয় প্রিয়ম্বদের বাক্যে অঙ্গীকার করত নর্ম্মদার সলিলে আচমন পূর্ব্বক উত্তরাভিমুখ হইয়া গান্ধর্ব্ব অস্ত্রের মন্ত্র গ্রহণ করিলেন। এইরূপে পথিমধ্যে দৈবযোগে যুবরাজ অজ ও গন্ধর্ব্বরাজকুমার প্রিয়ম্বদের অচিন্ত্যহেতু সখ্যভাব সঞ্জাত হইল। অনন্তর প্রিয়ম্বদ চৈত্ররথের প্রদেশে প্রস্থান করিলেন। যুবরাজ অজও সৌরাজ্যরমণীয় বিদর্ভদেশে সমুপস্থিত হইলেন।

বিদর্ভাধিপতি ভোজ, রাজকুমার অজ নগরের উপকণ্ঠে উপস্থিত হইয়াছেন, ইহা শ্রবণ করিয়া তাঁহার আগমনজনিত গুরুতর হর্ষভরে মহাসাগর যেমন তরঙ্গমালা বিস্তার পূর্ব্বক শশাঙ্কের প্রত্যুদ্গমন করিয়া থাকে তদ্রূপ তাঁহার প্রত্যুদ্গমন করিলেন এবং অজের অগ্রে অগ্রে নম্রভাবে গমন

অলং হ্রিয়া মাং প্রতি যন্মুহূর্ত্তং দয়াপরোঽভূঃ প্রহরন্নপি ত্বম্।
তস্মাদুপচ্ছন্দয়তি প্রযোজ্যং ময়ি ত্বয়া ন প্রতিষেধরৌক্ষম্ ॥ ৫৮ ॥
তথেত্যুপস্পৃশ্য পয়ঃ পবিত্রং সোমোদ্ভবায়াঃ সরিতো নৃসোমঃ।
উদঙ্মুখঃ সোঽস্ত্রবিদস্ত্রমন্ত্রং জগ্রাহ তস্মান্নিগৃহীতশাপাৎ ॥ ৫৯ ॥
এবং তয়োরধ্বনি দৈবযোগাদাসেদুষোঃ সখ্যমচিন্ত্যহেতু।
একো যযৌ চৈত্ররথপ্রদেশান্ সৌরাজ্যরম্যানপরো বিদর্ভান্ ॥ ৬০॥
তং তস্থিবাংসং নগরোপকণ্ঠে তদাগমারূঢ়গুরুপ্রহর্ষঃ।
প্রত্যুজ্জগাম ক্রথকৈশিকেন্দ্রশ্চন্দ্রং প্রবৃদ্ধোর্ম্মিরিবোর্ম্মিমালী ॥ ৬১ ॥

পূর্ব্বক তাঁহারে পুরমধ্যে প্রবেশ করাইয়া প্রীতমনে ছত্রচামর প্রভৃতি রাজশ্রী সমর্পণ করত তাঁহার পরিচর্য্যা করিতে লাগিলেন। উপস্থিত দর্শকেরা তৎকালে ভোজরাজকে আগন্তুক ও অজকে গৃহস্বামী বলিয়া অনুমান করিতে লাগিল।

অনন্তর যেমন অনঙ্গদেব বাল্যাবস্থার পর যৌবনদশায় অধিষ্ঠান করিয়া থাকেন তদ্রূপ রঘুর অনুরূপ যুবরাজ অজ ভোজরাজের অধিকৃত প্রণত ব্যক্তিকর্ত্তৃক নির্দ্দিষ্ট প্রথমদ্বারবেদিমধ্যে সন্নিবেশিতপূর্ণকুম্ভ সুরম্য অভিনব রাজভবনে অধিবাস করিলেন। তখন যুবরাজ অজও সেই কমনীয় রমণীরত্নলাভার্থ সাতিশয় সমুৎসুক হইয়া উঠিলেন। অনন্তর নিশাকাল উপস্থিত হইল। নিদ্রা পুরুষের অভিপ্রায় পরিজ্ঞানে অসমর্থা প্রমদার ন্যায় বহুবিলম্বে অজের নয়নাভিমুখী হইল। তখন তাঁহার নিতান্তস্থূল স্কন্ধযুগল নিদ্রাবেশপ্রভাবে কর্ণভূষণদ্বারা একান্ত নিপী-

প্রবেশ্য চৈনং পুরমগ্রযায়ী নীচৈস্তথোপাচরদর্পিতশ্রীঃ।
মেনে যথা তত্র জনঃ সমেতো বৈদর্ভমাগন্তুমজং গৃহেশম্ ॥ ৬২ ॥

তস্যাধিকারপুরুষৈঃ প্রণতৈঃ প্রদিষ্টাং
প্রাগ্দ্বারবেদিবিনিবেশিতপূর্ণকুম্ভাম্।
রম্যাং রঘুপ্রতিনিধিঃ স নবোপকার্য্যাং
বাল্যাৎ পরামিব দশাং মদনোঽধ্যুবাস ॥ ৬৩ ॥

তত্র স্বয়ংবরসমাহৃতরাজলোকং
কন্যাললাম কমনীয়মজস্য লিপ্সোঃ।
ভাবাববোধকলুষা দয়িতেব রাত্রৌ
নিদ্রা চিরেণ নয়নাভিমুখী বভূব ॥ ৬৪ ॥

তং কর্ণভূষণনিপীড়িতপীবরাংসং
শয্যোত্তরচ্ছদবিমর্দ্দকৃশাঙ্গরাগম্।
সূতাত্মজাঃ সবয়সঃ প্রথিতপ্রবোধং
প্রাবোধয়ন্নুষসি বাগ্ভিরুদারবাচঃ ॥ ৬৫ ॥

ড়িত হইতে লাগিল এবং শয্যার আস্তরণবস্ত্রের সঙ্ঘর্ষণে অঙ্গরাগ অতিবিরল হইয়া গেল। অনন্তর প্রভাতকালে সমবয়স্ক· উদারবাক্যপ্রয়োগে সুনিপুণ বৈতালিকতনয়েরা সেই প্রকৃষ্টজ্ঞানসম্পন্ন অজকে স্তুতিবাদদ্বারা প্রবোধিত করিতে প্রবৃত্ত হইল; হে সুধীবর! রজনী অতিবাহিত হইয়াছে, এক্ষণে আপনি শয্যা পরিত্যাগ করুন; বিধাতা জগতের ভার দুইভাগে বিভক্ত করিয়া দিয়াছেন। তন্মধ্যে আপনার পিতা রঘু নিদ্রাপরিহারপূর্ব্বক এক ভার ধারণ করিতেছেন; এক্ষণে আপনিও অপর ধুরন্ধরের পদ অবলম্বন করুন। আপনি নিশাকালে নিদ্রাপরবশ হইয়া নিতান্ত অনুরক্তা লক্ষ্মীর প্রতি উপেক্ষা প্রদর্শন করিয়াছেন, এক্ষণে তিনি স্বামীর অন্য রমণীসহযোগে একান্ত কলুষিতা অবলার ন্যায় যে চন্দ্রের সহবাসে বিরহবেদনা অপনোদন করিতেছিলেন, সেই কুমুদিনীনায়কও পশ্চিম দিকের প্রান্তভাগ অবলম্বন পূর্ব্বক আপনার আননসাদৃশ্য পরিত্যাগ করিতেছেন; অতএব আপনি সেই অশরণা লক্ষ্মীকে আশ্রয়

রাত্রির্গতা মতিমতাংবর মুঞ্চ শয্যাং
ধাত্রা দ্বিধৈব ননু ধূর্জ্জগতো বিভক্তা।
তামেকতস্তব বিভর্ত্তি গুরুর্বিনিদ্র
স্তস্যা ভবানপরধূর্য্যপদাবলম্বী॥ ৬৬॥
নিদ্রাবশেন ভবতাপ্যনপেক্ষমাণা
পর্য্যুৎসুকত্বমবলা নিশি খণ্ডিতেব।
লক্ষ্মীর্বিনোদয়তি যেন দিগন্তলম্বী
সোঽপি ত্বদাননরুচিং বিজহাতি চন্দ্রঃ॥ ৬৭॥
তদ্বল্গুনা যুগপদুন্মিষিতেন তাবৎ
সদ্যঃ পরস্পরতুলামধিরোহতাং দ্বে।
প্রস্পন্দমানপরুষেতরতারমন্ত
শ্চক্ষুস্তব প্রচলিতভ্রমরঞ্চ পদ্মম্॥ ৬৮॥

প্রদান করুন। হে রাজকুমার! আপনার অন্তঃপ্রচলিত স্নিগ্ধ-তারকাসম্পন্ন লোচন এবং অভ্যন্তরে উদ্ভ্রান্ত ভ্রমরসনাথ পদ্ম এই দুইটি যুগপৎ মনোহর উন্মেষদ্বারা অবিলম্বে পরস্পর সাদৃশ্য অধিকার করুক। প্রভাতসমীরণ পাদপদলের শিথিল কুসুমসকল বৃন্ত হইতে অপহরণ করিতেছে এবং অরুণকরদলিত কমলদলের সহিত সংসক্ত হইতেছে; এইরূপে সে আপনার স্বাভাবিক মুখমারুতের অনুরূপ সৌগন্ধ্য লাভ করিবার অভিলাষেই যেন পরগুণগ্রহণে একান্ত লোলুপ হইয়া উঠিয়াছে। জলক্ষালিত মুক্তাহারের ন্যায় নিতান্ত স্বচ্ছ তুষারসলিল অভ্যন্তরে তাম্রের ন্যায় পাটল তরুপল্লবে নিপতিত হইয়া গুণোৎকর্ষতা লাভ পূর্ব্বক আপনার অধরোষ্ঠে দশনকান্তিসহকৃত লীলাজনিত হাস্যের ন্যায় শোভা ধারণ করিতেছে। তেজের আধার দিবাকর উদিত না হইতেই অরুণ সহসা অন্ধকার নিরাস করিল, হে বীর! আপনিও সমরে অগ্রসর হইলে আপনার পিতা রঘু কি স্বয়ং আর শত্রুসংহারে

বৃন্তাচ্ছ্লথং হরতি পুষ্পমনোকহানাং
সংসৃজ্যতে সরসিজৈররুণাংশুভিন্নৈঃ
স্বাভাবিকং পরগুণেন বিভাতবায়ুঃ
সৌরভ্যমীপ্সুরিব তে মুখমারুতস্য ॥ ৬৯ ॥
তাম্রোদরেষু পতিতং তরুপল্লবেষু
নির্দ্ধৌতহারগুলিকাবিশদং হিমাম্ভঃ।
আভাতি লব্ধপরভাগতয়াধরোষ্ঠে
লীলাস্মিতং সদশনার্চ্চিরিব ত্বদীয়ম ॥ ৭০ ॥
যাবৎ প্রতাপনিধিরাক্রমতে ন ভানু
রহ্নায় তাবদরুণেন তমোনিরস্তম্।
আয়োধনাগ্রসরতাং ত্বয়ি বীর যাতে
কিংবা রিপূংস্তব গুরুঃ স্বয়মুচ্ছিনত্তি ॥ ৭১ ॥

প্রবৃত্ত হইবেন? আপনার মাতঙ্গগণ উভয়পার্শ্বপরিবর্ত্তনপূর্ব্বক নিদ্রা অপনোদন ও মুখর শৃঙ্খল আকর্ষণ করিয়া শয্যা পরিত্যাগ করিতেছে এবং উহাদিগের দশনকোরক তরুণ অরুণরাগসংযোগে পর্ব্বতের গৈরিকতট বিপাটিত করিয়াই যেন সুশোভিত হইতেছে। হে কমললোচন! সুপ্রশস্ত পটমণ্ডপে সংযত পারসীকদেশীয় এই সমস্ত অশ্ব নিদ্রাপরিহারপূর্ব্বক সম্মুখে লেহনার্থ প্রদত্ত সৈন্ধবশিলাখণ্ডসকল মুখোষ্মাদ্বারা একান্ত মলিন করিতেছে। কুসুমোপহারসকল ম্লান ও বিরলরচনাসম্পন্ন হইতেছে। প্রদীপসমুদায় স্বীয় প্রভাপুঞ্জের পরিবেষশূন্য হইয়াছে; আর এক্ষণে এই পঞ্জরস্থ মধুরবচন শুকও আপনার বোধনসাধনার্থ আমাদিগের প্রযুক্ত বাক্যের অনুকরণ করিতেছে।

শয্যাং জহত্যুভয়পক্ষবিনীতনিদ্রাঃ
স্তম্বেরমা মুখরশৃঙ্খলকর্ষিণস্তে।
যেষাং বিভান্তি তরুণারুণরাগযোগাৎ
ভিন্নাদ্রিগৈরিকতটা ইব দন্তকোশাঃ॥ ৭২॥
দীর্ঘেষমী নিয়মিতাঃ পটমণ্ডপেষু
নিদ্রাং বিহায় বনজাক্ষ বনায়ুদেশ্যাঃ।
বক্ত্রোষ্মণা মলিনয়ন্তি পুরোগতানি
লেহ্যানি সৈন্ধবশিলাশকলানি বাহাঃ॥ ৭৩॥
ভবতি বিরলভক্তির্ম্লানপুষ্পোপহারঃ
স্বকিরণপরিবেষোদ্ভেদশূন্যাঃ প্রদীপাঃ।
অয়মপি চ গিরং নস্ত্বৎপ্রবোধপ্রযুক্তা
মনুবদতি শুকস্তে মঞ্জুবাক্ পঞ্জরস্থঃ॥ ৭৪॥

এইরূপে রাজকুমার অজ সুরগজ সুপ্রতীক যেমন রাজহংসগণের মদমধুর কোলাহলে প্রবোধিত হইয়া সুরতরঙ্গিণী গঙ্গার সৈকতদেশ পরিত্যাগ করে তদ্রূপ বৈতালিকতনয়গণের বাক্যে প্রবুদ্ধ হইয়া তৎক্ষণাৎ শয়নতল পরিত্যাগ করিলেন।

অনন্তর মনোহর অক্ষিপক্ষ্মসম্পন্ন অজ শাস্ত্রানুসারে প্রাতঃকালোচিত ক্রিয়াকলাপ নির্ব্বাহ করিয়া প্রসাধনদক্ষ ভৃত্যবর্গের সাহায্যে অনুকূল বেশরচনা করত স্বয়ংবরস্থ ভূপালগণের সহিত সমাগত হইলেন।

ইতি বিরচিতবাগ্ভির্বন্দিপুত্রৈঃ কুমারঃ
সপদি বিগতনিদ্রস্তল্পমুজ্‌ঝাঞ্চকার।
মদপটু নিনদদ্ভির্বোধিতো রাজহংসৈঃ
সুরগজইব গাঙ্গং সৈকতং সুপ্রতীকঃ ॥ ৭৫ ॥
অথ বিধিমবসায্য শাস্ত্রদৃষ্টং
দিবসমুখোচিতমঞ্চিতাক্ষিপক্ষ্মা।
কুশলবিরচিতানুকূলবেষঃ
ক্ষিতিপসমাজমগাৎ স্বয়ংবরস্থম্ ॥ ৭৬ ॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ অজস্বয়ংবরাভিগমনো

নাম পঞ্চমঃ সর্গঃ।

# ষষ্ঠ সর্গ।

---

যুবরাজ অজ সেই স্বয়ংবর সভায় মনোহর বেশধারী মহীপালগণকে বিমানচারী দেবগণের সৌভাগ্য লক্ষ্মী অবলম্বন পূর্ব্বক ভূপাল-যোগ্য দ্রব্য সমুদায় সম্পন্ন মঞ্চমধ্যে সিংহাসনে নিষণ্ণ অবলোকন করিলেন। রঘুরাজকুমারকে দেখিলে বোধ হয় যেন ভগবান্ উমাপতি রতির অনুনয়-পরতন্ত্র হইয়া অনঙ্গদেবকে পুনরায় অঙ্গ প্রত্যঙ্গ প্রত্যর্পণ করিয়াছেন; তখন অবনিপালগণ তাঁহাকে অবলোকন করিয়া ভোজভগিনী ইন্দুমতী লাভে একান্ত নিরাশ হইলেন। অনন্তর সিংহশিশু যেমন শিলাভঙ্গী দ্বারা উত্তুঙ্গ শৈল-শিখরে আরোহণ করিয়া থাকে, তদ্রূপ রাজকুমার অজ সুরচিত সোপান পরম্পরা দ্বারা বিদর্ভরাজ প্রদর্শিত পর্য্যঙ্কে সমুত্থিত হইয়া উৎকৃষ্ট নীল পীতাদি রাগ রঞ্জিত আস্তরণে অলঙ্কৃত রত্ন খচিত সিংহাসনে উপবেশন করিলেন। তাঁহার

সতত্র মঞ্চেষু মনোজ্ঞবেষান্ সিংহাসনস্থানুপচারবৎসু।
বৈমানিকানাং মরুতামপশ্যদাকৃষ্টলীলান্নরলোকপালান্॥ ১॥
রতেগৃহীতানুনয়েন কামং প্রত্যর্পিতস্বাঙ্গমিবেশ্বরেণ।
কাকুৎস্থমালোকয়তাং নৃপাণাং মনোবভূবেন্দুমতীনিরাশম্॥ ২॥
বৈদর্ভনির্দিষ্টমসৌ কুমারঃ কৢপ্তেন সোপানপথেন মঞ্চম্।
শিলাবিভঙ্গৈর্মৃগরাজশাবস্তুঙ্গং নগোৎসঙ্গমিবারুরোহ॥ ৩॥
পরার্দ্ধ্যবর্ণাস্তরণোপপন্নমাসেদিবান্ রত্নবদাসনং সঃ।
ভূয়িষ্ঠমাসীদুপমেয়কান্তির্ময়ূরপৃষ্ঠাশ্রয়িণা গুহেন॥ ৪॥

সৌন্দর্য্য ময়ূর পৃষ্ঠে অধিষ্ঠিত কার্ত্তিকেয়ের সুসদৃশ হইয়া উঠিল। শোভা দেবী জলদজাল মধ্যে বিদ্যুতের ন্যায় প্রভা বিশেষের আবির্ভাবে নিতান্ত দুর্নিরীক্ষ্য ও ভূপাল পরম্পারায় সহস্রধা বিভক্ত হইয়া সমুদ্ভাসিত হইতে লাগিলেন তৎকালে উজ্জ্বল বেশধারী মহামূল্য সিংহাসনে আসীন অবনিপালগণ মধ্যে কল্পদ্রুম সমবায়ে পারিজাতের ন্যায় একমাত্র রঘুরাজ পুত্র অজই সর্ব্বাপেক্ষা স্বীয় তেজ প্রভাবে সমধিক শোভা প্রাপ্ত হইলেন। তখন অলিকুল যেমন পুষ্পবৃক্ষ পরিহার পূর্ব্বক মদস্রাবী বন্য গন্ধগজে নিপতিত হইয়া থাকে, তদ্রূপ বিদর্ভ জনপদবাসিদিগের নয়ন পংক্তি অন্যান্য মহীপালগণকে পরিত্যাগ করিয়া সেই অজের প্রতি নিক্ষিপ্ত হইল।

অনন্তর রাজবংশবেত্তা স্তুতিপাঠকেরা সূর্য্য ও চন্দ্রবংশীয় ভূপালগণের স্তুতিবাদে প্রবৃত্ত হইল; অগুরুসার সমুৎপন্ন ধূপের ধূম পতাকা পর্য্যন্ত উৎসর্পিত হইতে লাগিল; শঙ্খধ্বনি ও মাঙ্গলিক তূর্য্যঘোষে দিগন্ত পরিপূর্ণ হইয়া গেল।

তাসু শ্রিয়া রাজপরম্পরাসু প্রভাবিশেষোদয়দুর্নিরীক্ষ্যঃ।
সহস্রধাত্মা ব্যরুচদ্বিভক্তঃ পয়োমুচাং পংক্তিষু বিদ্যুতেব॥ ৫॥
তেষাং মহার্হাসনসংস্থিতানামুদারনেপথ্যভৃতাং স মধ্যে।
ররাজ ধাম্না রঘুসূনুরেব কল্পদ্রুমাণামিব পারিজাতঃ॥ ৬॥
নেত্রব্রজাঃ পৌরজনস্য তস্মিন্ বিহায় সর্ব্বান্ নৃপতীন্নিপেতুঃ।
মদোৎকটে রেচিতপুষ্পবৃক্ষাঃ গন্ধদ্বিপে বন্যইব দ্বিরেফাঃ॥ ৭॥
অথ স্তুতে বন্দিভিরন্বয়জ্ঞৈঃ সোমার্কবংশে নরদেবলোকে।
সঞ্চারিতে চাগুরুসারযোনৌ ধূপে সমুৎসর্পতি বৈজয়ন্তীঃ॥ ৮॥

রাজভবনের সন্নিহিত উপবনে শিখিকুল সেই শঙ্খ ও তূর্য্য নিনাদ শ্রবণ করিয়া মেঘধ্বনিবোধে উদ্ধতরূপে নৃত্য করিতে লাগিল; ইত্যবসরে ইন্দুমতী বিবাহযোগ্য বেশে স্বয়ংবরা হইবার অভিলাষে পরিজনপরিবেষ্টিত মনুষ্যবাহ্য শিবিকায় আরোহণ পূর্ব্বক মঞ্চশ্রেণীর অন্তর্দ্দেশস্থিত রাজপথে প্রবেশ করিলেন। তখন নৃপতিগণের অন্তঃকরণ শত শত নেত্রের একমাত্র লক্ষ্য সেই কন্যারূপ বিধাতার সৃষ্টিবিশেষে নিক্ষিপ্ত হইল; সিংহাসনে কেবল তাঁহাদিগের কলেবর নিপতিত হইয়া রহিল।

অনন্তর ইন্দুমতীলাভে সঞ্জাতমনোরথ ভূপালগণের প্রীতির প্রথম দূতী স্বরূপ বিবিধ শৃঙ্গারবিকার পাদপদলের পল্লবসম্পত্তির ন্যায় প্রাদুর্ভূত হইতে লাগিল। কোন মহীপাল করযুগল দ্বারা মৃণালদণ্ড অবলম্বন করিয়া বিলাসার্থ গৃহীত অরবিন্দ অনবরত ভ্রমণ করাইতে লাগিলেন; ভ্রমণবেগে উহার অভ্যন্তরে পরাগসমূহ দ্বারা একটি মণ্ডল প্রস্তুত হইল, এবং চঞ্চল পলাশ সকল ভ্রমরদিগকে অভিহত করিতে

প্রুরোপকণ্ঠোপবনাশ্রয়াণাং কলাপিনামুদ্ধতনৃত্যহেতৌ।
প্রধ্মাতশঙ্খে পরিতোদিগন্তান্ তূর্য্যস্বনে মূর্চ্ছতি মঙ্গলার্থে॥ ৯॥
মনুষ্যবাহ্যং চতুরস্রযানমধ্যাস্য কন্যা পরিবারশোভি।
বিবেশ মঞ্চান্তররাজমার্গং পতিংবরা কৢপ্তবিবাহবেষা॥ ১০॥
তস্মিন্ বিধানাতিশয়ে বিধাতুঃ কন্যাময়ে নেত্রশতৈকলক্ষ্যে।
নিপেতুরন্তঃকরণৈর্নরেন্দ্রাঃ দেহৈঃ স্থিতাঃ কেবলমাসনেষু॥ ১১॥
তাং প্রত্যভিব্যক্তমনোরথানাং মহীপতীনাং প্রণয়াগ্রদূত্যঃ।
প্রবালশোভা ইব পাদপানাং শৃঙ্গারচেষ্টা বিবিধা বভূবুঃ॥ ১২॥
কশ্চিৎকরাভ্যামুপগূঢ়নালমালোলপত্রাভিহতদ্বিরেফম্।
রজোভিরন্তঃপরিবেষবন্ধি লীলারবিন্দং ভ্রময়াঞ্চকার॥ ১৩॥

লাগিল। কোন বিলাসশালী নরবর মনোহর বদনমণ্ডল ঈষৎ বক্রীকৃত করিয়া স্কন্ধ হইতে স্খলিত রত্নখচিত কেয়ূরের কোটিদেশসংলগ্ন মাল্যদাম উদ্ধৃত করত যথাস্থানে সন্নিবেশিত করিয়া দিলেন। কোন রাজা স্বীয় নয়নযুগল ঈষৎ অবনত করিয়া আকুঞ্চিত পদাঙ্গুলি দ্বারা সুবর্ণময় পাদপীঠ বিলেখন করিতে লাগিলেন; তখন তাঁহার নখরপ্রভা তির্য্যক্‌ভাবে প্রসৃত হইতে লাগিল। কোন মহীপাল সিংহাসনের এক দেশে বাম বাহু সংস্থাপন পূর্ব্বক বামপার্শ্বস্থ মিত্রের সহিত কথোপকথন করিতে লাগিলেন; তদ্দ্বারা তাঁহার বাম স্কন্ধ সমধিক উন্নত হইয়া উঠিল এবং বিবৃত্ত পৃষ্ঠবংশে হারযষ্টি বিলুণ্ঠিত হইতে লাগিল। কোন যুবা যদ্দ্বারা প্রিয়তমার নিতম্বদেশ ক্ষতবিক্ষত করিয়া থাকেন, সেই নখাগ্র দ্বারা রমণীগণের বিলাসকুণ্ডলভূত ঈষৎ পাণ্ডুবর্ণ কেতকীদল খণ্ড খণ্ড করিতে লাগিলেন। কোন অবনিপাল রক্তোৎপলের ন্যায় অল্প পাটলবর্ণ ধ্বজরেখালাঞ্ছিত করতল দ্বারা রত্নাঙ্গুরীয়-

বিস্রস্তমংসাদপরো বিলাসী রত্নানুবিদ্ধাঙ্গদকোটিলগ্নম্।
প্রালম্বমুৎকৃষ্য যথাবকাশং নিনায় সাচীকৃতচারুবক্ত্রঃ॥ ১৪॥
আকুঞ্চিতাগ্রাঙ্গুলিনা ততোঽন্যঃ কিঞ্চিৎসমাবর্জ্জিতনেত্রশোভঃ।
তির্য্যগ্বিসংসর্পিনখপ্রভেণ পাদেন হৈমং বিলিলেখ পীঠম্॥ ১৫॥
নিবেশ্য বামং ভুজমাসনার্দ্ধে তৎসন্নিবেশাদধিকোন্নতাংসঃ।
কশ্চিদ্বিবৃত্তত্রিকভিন্নহারঃ সুহৃৎসমাভাষণতৎপরোঽভূৎ॥ ১৬।
বিলাসিনীবিভ্রমদন্তপত্রমাপাণ্ডুরং কেতকবর্হমন্যঃ।
প্রিয়ানিতম্বোচিতসন্নিবেশৈর্ব্বিপাটয়ামাস যুবা নখাগ্রৈঃ॥ ১৭॥
কুশেশয়াতাম্রতলেন কশ্চিৎ করেণ রেখাধ্বজলাঞ্ছনেন।
রত্নাঙ্গুলীয়প্রভয়ানুবিদ্ধানুদীরয়ামাস সলীলমক্ষান্॥ ১৮॥

প্রভা সমুদ্ভাসিত অক্ষ সকল লীলাসহকারে নিক্ষেপ করিতে প্রবৃত্ত হইলেন। কোন মহীপালের কিরীট যথাস্থানে সংস্থাপিত হইলেও যেন স্বসন্নিবেশ স্থান হইতে কিঞ্চিৎ স্খলিত হইয়াছে এইরূপ ব্যপদেশে তিনি উহাতে একটি হস্ত প্রত্যর্পণ করিলেন; তৎকালে কিরীটনিহিত হীরকের কিরণচ্ছটায় তাঁহার অঙ্গুলিরন্ধ্র সকল রঞ্জিত হইয়া উঠিল।

অনন্তর ভূপালগণের কুলশীলজ্ঞা নিতান্ত প্রগল্‌ভা সুনন্দা নাম্নী প্রতিহারী ইন্দুমতীকে সর্ব্ব প্রথমে মগধরাজের সন্নিধানে উপনীত করিয়া পুরুষের ন্যায় কহিতে লাগিল, হে রাজকুমারি! এই রাজা প্রজারঞ্জন বিষয়ে বিচক্ষণ, শরণার্থিদিগের শরণ্য ও গম্ভীরস্বভাব। মগধদেশ ইহাঁর নিবাসস্থান, ইহাঁর নাম পরন্তপ; ইনি শক্রগণকে সন্তপ্ত করেন এই নিমিত্ত ইহাঁর পরন্তপ এই নাম সার্থক হইয়াছে। অন্যান্য অসংখ্য অবনিপাল বিদ্যমান থাকিলেও বসুমতী একমাত্র এই মগধাধিপতি দ্বারাই রাজন্বতী বলিয়া নির্দ্দিষ্ট হইয়া থাকে; রজনী নক্ষত্র, তারা ও গ্রহগণ সমাকীর্ণ হইলেও কেবল কুমুদিনীনাথ দ্বারাই জ্যোতিষ্মতী

কশ্চিদ্যথাভাগমবস্থিতেঽপি স্বসন্নিবেশাৎ ব্যতিলঙ্ঘিনীব।
বজ্রাংশুগর্ভাঙ্গুলিরন্ধ্রমেকং ব্যাপারয়ামাস করং কিরীটে॥ ১৯॥
ততোনৃপাণাং শ্রুতবৃত্তবংশা পুংবৎ প্রগল্‌ভা প্রতিহাররক্ষী।
প্রাক্ সন্নিকর্ষং মগধেশ্বরস্য নীত্বা কুমারীমবদৎ সুনন্দা॥ ২০॥
অসৌ শরণ্যঃ শরণোন্মুখানা মগাধসত্ত্বো মগধপ্রতিষ্ঠঃ।
রাজা প্রজারঞ্জনলব্ধবর্ণঃ পরন্তপো নাম যথার্থনামা॥ ২১॥
কামং নৃপাঃ সন্তু সহস্রশোঽন্যে রাজন্বতীমাহুরনেন ভূমিম্।
নক্ষত্রতারাগ্রহসঙ্কুলাপি জ্যোতিষ্মতী চন্দ্রমসৈব রাত্রিঃ॥ ২২॥

বলিয়া পরিগণিত হইয়াছেন। এই মগধরাজ নিরন্তর যাগ যজ্ঞ অনুষ্ঠান পূর্ব্বক প্রতিনিয়ত সুররাজ ইন্দ্রকে আহ্বান করিয়া থাকেন; এই নিমিত্ত শচী দেবী বহুকাল মন্দার কুসুম দ্বারা পাণ্ডুবর্ণ গণ্ডযুগলে নিপতিত অলকাবলীর আর সংস্কার সম্পাদন করেন না। এই বরণীয় রাজা যদি তোমার পাণিগ্রহণ করেন, তাহা হইলে পাটলীপুরমহিলাগণ প্রাসাদ গবাক্ষে আরোহণ পূর্ব্বক প্রবেশকালে তোমাকে অবলোকন করিয়া অতিশয় আনন্দিত হইবেন।

সুনন্দা এইরূপ কহিলে রাজকুমারী ইন্দুমতী নৃপতি পরন্তপকে নিরীক্ষণ পূর্ব্বক বাক্যস্ফূর্ত্তি না করিয়াই ভাব ভঙ্গী শূন্য একটি প্রণাম দ্বারা তাঁহাকে প্রত্যাদেশ করিলেন প্রণামকালে তাঁহার দূর্ব্বাদললাঞ্ছিত মধূক পুষ্পের মাল কিঞ্চিৎ বিস্রংসিত হইল।

অনন্তর বায়ুবেগসমুত্থিত তরঙ্গমালা যেমন মানস সরসীর রাজহংসীকে পদ্মান্তরে লইয়া যায়, তদ্রূপ প্রতিহারী সেই রাজনন্দিনী ইন্দুমতীকে অন্য ভূপাল সন্নিধানে উপনীত

ক্রিয়াপ্রবন্ধাদয়মধ্বরাণা মজস্রমাহূতসহস্রনেত্রঃ।
শচ্যাশ্চিরং পাণ্ডুকপোললম্বান্ মন্দারশূন্যানলকাংশ্চকার॥ ২৩॥
অনেন চেদিচ্ছসি গৃহ্যমাণং পাণিং বরেণ্যেন কুরু প্রবেশে।
প্রাসাদবাতায়নসংশ্রিতানাং নেত্রোৎসবং পুষ্পপুরাঙ্গনানাম্॥ ২৪
এবং তয়োক্তে তমবেক্ষ্য কিঞ্চিদ্বিস্রংসিদূর্ব্বাঙ্কমধূকমালা।
ঋজুপ্রণামক্রিয়য়ৈব তন্বী প্রত্যাদিদেশৈনমভাষমাণা॥ ২৫॥
তাং সৈব বেত্রগ্রহণে নিযুক্তা রাজান্তরং রাজসুতাং নিনায়।
সমীরণোত্থেব তরঙ্গলেখা পদ্মান্তরং মানসরাজহংসীম্॥ ২৬॥

করিয়া কহিল, সুন্দরি! ইনি অঙ্গদেশের অধীশ্বর; পূর্ব্বে সুরাঙ্গনারাও ইহাঁর যৌবন শ্রী প্রার্থনা করিয়াছিলেন। গজ-বিজ্ঞান প্রবর্ত্তক পালক প্রভৃতি মহর্ষিগণ ইহাঁর মাতঙ্গদিগকে সুশিক্ষিত করিয়াছেন; ইনি ভূলোকে অবস্থান করিয়াও স্বর্গসুলভ সুখ উপভোগ করিয়া থাকেন। এই অঙ্গনাথ বিপক্ষরমণীগণের কণ্ঠহার উন্মোচিত করিয়া তাঁহাদিগের স্তন-যুগলে মুক্তাফলের ন্যায় নিতান্ত স্থূল ভর্তৃবধে অজস্রনিপতিত অশ্রুবিন্দু বিস্তার পূর্ব্বক পুনরায় সূত্রবিরহিত হার প্রত্যর্পণ করিয়াছেন। ভগবতী সরস্বতী ও লক্ষ্মী স্বভাবতই স্বতন্ত্র স্থান অবলম্বন করিয়া অবস্থান করিয়া থাকেন, কিন্তু এক্ষণে তাঁহারা সেই চিরবিরোধ পরিত্যাগ পূর্ব্বক উভয়েই এই অঙ্গ-রাজকে আশ্রয় করিয়াছেন; কল্যাণি! তুমিও সুনৃত বাক্য ও সৌন্দর্য্যে সেই লক্ষ্মী ও সরস্বতীর সহবাসলাভের উপযুক্ত; অতএব এক্ষণে তাঁহাদিগেরই তৃতীয়া সপত্নী হও। তখন ইন্দুমতী অঙ্গরাজ হইতে নেত্রযুগল অবতারিত করিয়া চল বলিয়া জননীর প্রিয়সহচরী সুনন্দাকে গমনে অনুমতি

জগাদ চৈনাময়মঙ্গনাথঃ সুরাঙ্গনাপ্রার্থিতযৌবনশ্রীঃ।
বিনীতনাগঃ কিলসূত্রকারৈরৈন্দ্রং পদং ভূমিগতোঽপি ভুংক্তে॥২৭॥
অনেন পর্য্যাসযতাশ্রুবিন্দূন্ মুক্তাফলস্থূলতমান্ স্তনেষু।
প্রত্যর্পিতাঃ শত্রুবিলাসিনীনাং উন্মুচ্য সূত্রেণ বিনৈব হারাঃ॥ ২৮॥
নিসর্গভিন্নাস্পদমেকসংস্থমস্মিন্ দ্বয়ং শ্রীশ্চ সরস্বতী চ।
কান্ত্যা গিরা সূনৃতয়া চ যোগ্যা ত্বমেব কল্যাণি তয়োস্তৃতীয়া॥ ২৯॥
অথাঙ্গরাজাদবতার্য্য চক্ষুর্যাহীতি জন্যামবদৎ কুমারী।
নাসৌ ন কাম্যো নচ বেদ সম্যক্ দ্রষ্টুং ন সা ভিন্নরুচির্হি লোকঃ॥৩০॥

প্রদান করিলেন। এই অঙ্গরাজও অঙ্গনাজনের কমনীয় এবং রাজকুমারীও বিচারচতুরা; কিন্তু মনুষ্য স্বভাবতই ভিন্নরুচি হইয়া থাকে।

অনন্তর লোকে যেমন নবোদিত নিশানাথকে দর্শন করাইয়া থাকে, তদ্রূপ প্রতিহারী সুনন্দা বিপক্ষগণের একান্ত দুঃসহঃ রূপসম্পন্ন অন্য এক মহীপালকে প্রদর্শন করিয়া কহিল, ইনি অবন্তিদেশের অধিপতি, ইহাঁর ভুজযুগল সুদীর্ঘ, বক্ষঃস্থল অতি বিশাল এবং কটিদেশ ক্ষীণ ও বর্ত্তুলাকার। দেবশিল্পী বিশ্বকর্ম্মা দিবাকরকে চক্রভ্রমে আরোপিত করিয়া যন্ত্র দ্বারা তক্ষণ করিলে তাঁহার যে রূপ শোভা হইয়াছিল, এই অবন্তিনাথও এক্ষণে তদ্রূপ শোভা ধারণ করিয়াছেন। ইনি প্রভাব প্রভৃতি শক্তিত্রয়সম্পন্ন; ইহাঁর যুদ্ধযাত্রাকালে অগ্রগামী তুরঙ্গমগণের ক্ষুরক্ষুণ্ণ ধূলিপটল সমুত্থিত হইয়া সামন্তরাজদিগের চূড়ামণিসমুৎপন্ন প্রভাজালের অঙ্কুরপর্য্যন্ত তিরোহিত করিয়া থাকে। এই অবন্তিনাথ মহাকাল নামক স্থানে প্রতিষ্ঠিত ভগবান শশিশেখরের অদূরে অবস্থান করিয়া কৃষ্ণপক্ষেও প্রণয়িণীজন সমভিব্যাহারে জ্যোৎস্না রজনী উপভোগ

ততঃ পরং দুষ্প্রসহং দ্বিষদ্ভির্নৃপং নিযুক্তা প্রতিহারভূমৌ।
নিদর্শয়ামাস বিশেষদৃশ্যমিন্দুং নবোত্থানমিবেন্দুমত্যৈ ॥ ৩১ ॥
অবন্তিনাথোঽয়মুদগ্রবাহুর্বিশালবক্ষাস্তনুবৃত্তমধ্যঃ।
আরোপ্য চক্রভ্রমমুষ্ণতেজাস্ত্বষ্ট্রেব যন্ত্রোল্লিখিতোবিভাতি ॥ ৩২ ॥
অস্য প্রযাণেষু সমগ্রশক্তেরগ্রেসরৈর্বাজিভিরুত্থিতানি।
কুর্ব্বন্তি সামন্তশিখামণীনাং প্রভাপ্ররোহাস্তময়ং রজাংসি ॥ ৩৩ ॥
অসৌ মহাকালনিকেতনস্য বসন্নদূরে কিল চন্দ্রমৌলেঃ।
তমিস্রপক্ষেঽপি সহপ্রিয়াভির্জ্যোৎস্নাবতো নির্বিশতি প্রদোষান্ ॥

করেন। হে রম্ভোরু! এই যুবার সহিত শিপ্রা নদীর তরঙ্গসমুৎপন্ন সমীরণ দ্বারা মন্দ মন্দ নিকম্পিত উদ্যানপরম্পরায় বিহার করিতে তোমার অভিলাষ হয়? ইনি দিবাকরের ন্যায় বন্ধুরূপ কমলদল উল্লাসিত ও শত্রুরূপ কর্দ্দম সকল প্রতাপ দ্বারা শোষিত করিয়া থাকেন। তখন সেই পরম সুকুমারী রাজকুমারী কুমুদিনীর ন্যায় তাঁহার প্রতি প্রণয়বন্ধনে নিরতা হইলেন।

অনন্তর সুনন্দা সেই পদ্মোদরকান্তি দন্তকুসুমসমলঙ্কৃত সমধিকগুণসম্পন্ন বিধাতার অতি মধুরনির্ম্মাণ রমণী নিধানকে অনূপদেশের অধীশ্বর সন্নিধানে উপনীত করিয়া কহিল, সুন্দরি! পূর্ব্বে কার্ত্তবীর্য্য নামে এক রাজা ছিলেন। ঐ রাজা ভগবান্ দত্তাত্রেয়ের প্রসাদে যোগ সাধন করেন এবং রণস্থলে সহস্র বাহু বিস্তার করিতেন। তিনি অষ্টাদশ দ্বীপে যজ্ঞীয় যূপকাষ্ঠ নিখাত করিয়াছিলেন এবং সকল জীবকেই অনুরক্ত করিতেন বলিয়া অনন্য সাধারণ রাজশব্দ প্রাপ্ত হন। প্রজারা মনে মনে অকার্য্য চিন্তা করিবামাত্র সেই দুর্নীতিনিবারক রাজা কার্ত্তবীর্য্য

অনেন যূনা সহ পার্থিবেন রম্ভোরু কচ্চিন্মনসো রুচিস্তে।
সিপ্রাতরঙ্গানিলকম্পিতাসু বিহর্ত্তুমুদ্যানপরম্পরাসু॥ ৩৫॥
তস্মিন্নভিদ্যোতিতবন্ধুপদ্মে প্রতাপসংশোষিতশত্রুপঙ্কে।
ববন্ধ সা নোত্তমসৌকুমার্য্যা কুমুদ্বতী ভানুমতীব ভাবম্॥ ৩৬॥
তামগ্রতস্তামরসান্তরাভামনূপরাজস্য গুণৈরনূনাম্।
বিধায় সৃষ্টিং ললিতাং বিধাতুর্জগাদ ভূয়ঃ সুদতীং সুনন্দা॥ ৩৭॥
সংগ্রামনির্ব্বিষ্টসহস্রবাহুরষ্টাদশদ্বীপনিখাতযূপঃ।
অনন্যসাধারণরাজশব্দো বভূব যোগী কিল কার্ত্তবীর্য্যঃ॥ ৩৮॥

তৎক্ষণাৎ শরাসন ধারণ পূর্ব্বক তাহাদিগের সম্মুখে সমুপস্থিত হইতেন। হে রাজনন্দিনি! এইরূপে তিনি লোকের অন্তঃকরণ হইতেও অবিনয় নিবারণ করিয়া যান। সুররাজ বিজয়ী রাক্ষসরাজ রবাণ ঐ কার্ত্তবীর্য্যের মৌর্ব্বীবন্ধনে নিস্পন্দহস্ত হইয়া দশ বদনে ঘন ঘন দীর্ঘ নিশ্বাস পরিত্যাগ পূর্ব্বক ইহাঁর প্রসাদ কাল পর্য্যন্ত ইহাঁরই কারাগারে বাস করিয়াছিলেন। এই অনূপদেশের অধীশ্বর তাঁহারই বংশে সমুৎপন্ন হইয়াছেন, ইহাঁর নাম প্রতীপ; ইনি নিরন্তর জ্ঞান বৃদ্ধদিগের সহবাস করিয়া থাকেন। এই ভূপতি ভগবতী কমলার সংসর্গদোষসমুৎপন্ন স্বভাবচপলা এই অপযশ নিরাস করিয়া দিয়াছেন। ইনি রণস্থলে ভগবান্ হুতাশনের সাহায্য লাভ কবিয়া ক্ষত্রিয়গণের কালরাত্রি স্বরূপ জমদগ্নিনন্দন পরশুরামের অতি তীক্ষ্ণধার পরশুকে উৎপল দলের ন্যায় কোমল জ্ঞান করিয়া থাকেন। হে বৎসে! যদি গবাক্ষ দ্বার দিয়া মাহিষ্মতী নগরীর প্রাকারনিতম্বের রসনা স্বরূপ রেবা নদীর রমণীয়

অকার্য্যচিন্তাসমকালমেব প্রাদুর্ভবংশ্চাপধরঃ পুরস্তাৎ।
অন্তশ্শরীরেষ্বপি যঃ প্রজানাং প্রত্যাদিদেশাবিনয়ং বিনেতা॥ ৩৯॥
জ্যাবন্ধনিস্পন্দ ভুজেন যস্য বিনিঃশ্বসদ্বক্ত্রপরম্পরেণ।
কারাগৃহে নির্জ্জিতবাসবেন লঙ্কেশ্বরেণোষিতমাপ্রসাদাৎ॥ ৪০॥
তস্যান্বয়ে ভূপতিরেষ জাতঃ প্রতীপইত্যাগমবৃদ্ধসেবী।
যেন শ্রিয়ঃ সংশ্রয়দোষরূঢ়ং স্বভাবলোলেত্যযশঃ প্রমৃষ্টম্॥ ৪১॥
আযোধনে কৃষ্ণগতিং সহায়মবাপ্য যঃ ক্ষত্রিয়কালরাত্রিম্।
ধারাং শিতাং রামপরশ্বধস্য সম্ভাবয়ত্যুৎপলপত্রসারম্॥ ৪২॥
অস্যাঙ্কলক্ষ্মীর্ভব দীর্ঘবাহো র্মাহিষ্মতীবপ্রনীতম্বকাঞ্চীম্।
প্রাসাদজালৈর্জ্জলবেণিরম্যাং রেবাং যদি প্রেক্ষিতুমস্তি কামঃ॥ ৪৩

ল প্রবাহ অবলোকন করিতে ইচ্ছা কর, তাহা হইলে সুদীর্ঘ-
জযুগলসম্পন্ন এই ভূপতি প্রতীপের অঙ্কলক্ষ্মী হও।
ান জলধরোপরোধনির্ম্মুক্ত শারদীয় পূর্ণ শশধর যেমন
লনীর প্রীতিকর হয় না, তদ্রূপ সেই অনূপরাজ সাতিশয়
য়দর্শন হইলেও ইন্দুমতী তাঁহার প্রতি কিছুমাত্র অনুরাগ
দর্শন কহিলেন না।

অনন্তর সুনন্দা রাজনন্দিনীকে শূরসেন দেশের অধীশ্বর
ষেণের নিকট লইয়া গিয়া কহিল, বৎসে! এই রাজা
পবংশ হইতে উৎপন্ন হইয়াছেন। মাতঙ্গ, সিংহ প্রভৃতি
ন্য জন্তুগণ যেমন শান্তরসাস্পদ সিদ্ধাশ্রমে পরস্পর বিরোধ
রিত্যাগ করিয়া থাকে, তদ্রূপ পরস্পর বিরুদ্ধ জ্ঞান, মৌন
ভৃতি গুণসমূহ এই ভূপালের আশ্রয় লাভ করিয়া পরস্পরের
াভাবিক বিরোধ পরিহার করিয়াছে। ইনি বিধানানুসারে
গ যজ্ঞ অনুষ্ঠান করিয়া থাকেন। বিশুদ্ধাচার সম্পন্ন ইহাঁর
তৃ ও পিতৃকুল ইহাঁরই গুণে একান্ত সমুজ্জ্বল হইয়াছে
ং সুরলোকেও ইহাঁর কীর্ত্তি নিরন্তর কীর্ত্তিত হইয়া থাকে।
ই রাজার চন্দ্রালোকের ন্যায় নয়নযুগলের প্রীতিকর কান্তি

তস্যাঃ প্রকামং প্রিয়দর্শনোঽপি ন স ক্ষিতীশো রুচয়ে বভূব।
শরৎ প্রমৃষ্টাম্বুধরো, পরোধঃ শশীব পর্য্যাপ্তকলো নলিন্যাঃ॥ ৪৪ ॥
সা শূরসেনাধিপতিং সুষেণমুদ্দিশ্য লোকান্তরগীতকীর্ত্তিম্।
আচারশুদ্ধোভয়বংশদীপং শুদ্ধান্তরক্ষ্যা জগদে কুমারী ॥ ৪৫ ॥
নীপান্বয়ঃ পার্থিব এষ যজ্বা গুণৈর্যমাশ্রিত্য পরস্পরেণ।
সিদ্ধাশ্রমং শান্তমিবেত্য সত্ত্বৈর্নৈসর্গিকোঽপ্যুৎসসৃজে বিরোধ ॥ ৪৬ ॥
যস্যাত্মগেহে নয়নাভিরামা কান্তির্হিমাংশোরিব সন্নিবিষ্টা।
হর্ম্ম্যাগ্রসংরূঢ়তৃণাঙ্কুরেষু তেজোঽবিষহ্যং রিপুমন্দিরেষু ॥ ৪৭ ॥

স্বভবনে স্বজনবর্গকে আনন্দিত করিতেছে এবং ইহাঁর নিতান্ত দুর্ব্বিষহ তেজ বিপক্ষগণের আবাসে প্রবেশ করিয়া প্রাসাদের শিখরদেশে তৃণাঙ্কুর উৎপাদন করিতেছে।

এই ভূপতির অন্তঃপুরমহিলাগণ যমুনায় জলবিহার কালে স্তনযুগলের চন্দনরাগ ক্ষালন করিলে বোধ হয় যেন কলিন্দনন্দিনী মথুরায় প্রবাহিত হইয়াও গঙ্গার তরঙ্গের সহিত সংসর্গ লাভ করিয়া অপূর্ব্ব শোভা ধারণ করিয়াছেন। এই অবনিপাল বক্ষঃস্থলে বিপুল প্রভাপুঞ্জশালী এক মণি ধারণ করিয়া যেন কৌস্তুভধারী বিষ্ণুকেও লজ্জিত করিতেছেন। যমুনানিবাসী ভুজগরাজ কালিয় গরুড় ভয়ে ভীত হইলে ইনি অভয় প্রদান করেন; এই নিমিত্ত তিনি ইহাঁরে এই মণিটি প্রত্যর্পণ করিয়াছেন। হে সুন্দরি! তুমি এই যুবরাজকে ভর্ত্তৃত্বে অঙ্গীকার করিয়া যক্ষেশ্বর কুবেরের উদ্যান চৈত্ররথ অপেক্ষা অন্যূন বৃন্দাবন নামক উপবনে কোমলপল্লবসমাস্তীর্ণ পুষ্পশয্যায় শয়ান হইয়া যৌবনশ্রী চরিতার্থ কর এবং বর্ষাকালে গোবর্দ্ধন পর্ব্বতের রমণীয়

যস্যাবরোধস্তনচন্দনানাং প্রক্ষালনাদ্বারিবিহারকালে।
কলিন্দকন্যা মথুরাং গতাপি গঙ্গোর্ম্মিসংসক্তজলেব ভাতি ॥ ৪৮
ত্রস্তেন তার্ক্ষ্যাৎ কিল কালিয়েন মণিং বিসৃষ্টং যমুনৌকসা যঃ।
বক্ষঃস্থলব্যাপিরুচং দধানঃ সকৌস্তুভং হ্রেপয়তীব কৃষ্ণম্ ॥ ৪৯ ॥
সম্ভাব্য ভর্ত্তারমমুং যুবানং মৃদুপ্রবালোত্তরপুষ্পশয্যে।
বৃন্দাবনে চৈত্ররথাদনূনে নির্বিশ্যতাং সুন্দরি যৌবনশ্রীঃ ॥ ৫০ ॥
অধ্যাস্য চাম্ভঃপৃষতোক্ষিতানি শৈলেয়গন্ধীনি শিলাতলানি।
কলাপিনাং প্রাবৃষি পশ্য নৃত্যং কান্তাসু গোবর্দ্ধনকন্দরাসু ॥ ৫১ ॥

ন্দর মধ্যে বারিবিন্দুসংসিক্ত শিলা কুসুম সুবাসিত শিলাতলে পবেশন করিয়া ময়ূরদিগের নৃত্য নিরীক্ষণ কর। তখন াগরগামিনী তরঙ্গিণী যেমন পথিমধ্যে প্রাপ্ত পর্ব্বতকে াতিক্রম করিয়া থাকে, তদ্রূপ সেই আবর্ত্তমনোহরনাভিসম্পন্না াজকন্যা অন্যকে পতিত্বে বরণ করিবার অভিলাষে সেই ৃপতিকে অতিক্রম করিয়া গমন করিলেন।

অনন্তর কিঙ্করী সুনন্দা সেই পূর্ণেন্দুমুখী বালা ইন্দুম- তীকে বিপক্ষদলদলন অঙ্গদসমলঙ্কৃত ভুজদণ্ড সম্পন্ন কলিঙ্গনাথ হেমাঙ্গদের নিকট লইয়া গিয়া কহিল হে াজকুমারি! এই ভূপতি হেমাঙ্গদ মহেন্দ্র পর্ব্বতের ন্যায় াত্ত্বসম্পন্ন; কুলাচল মহেন্দ্র ও মহাসাগর ইহাঁর দুর্গম দুর্গ। ইহাঁর যুদ্ধযাত্রাকালে গিরিবর মহেন্দ্রই মদস্রাবী গজসৈন্য ্যপদেশে যেন অগ্রে অগ্রে গমন করিয়া থাকে। এই নোহর ভুজযুগলশালী ভূপতি ধনুর্দ্ধরদিগের অগ্রগণ্য এবং াহুদ্বয়ে বন্দীকৃত বিপক্ষলক্ষ্মীর কজ্জলরাগ সহকৃত নেত্রজল সংসিক্ত পদ্ধতীদ্বয়ের ন্যায় দুইটি জ্যাঘাত রেখা ধারণ করিতে-

নৃপং তমাবর্ত্তমনোজ্ঞনাভিঃ সা ব্যত্যগাদন্যবধূর্ভবিত্রী।
মহীধরং মার্গবশাদুপেতং স্রোতোবহা সাগরগামিনীব॥ ৫২॥
অথাঙ্গদাশ্লিষ্টভুজং ভুজিষ্যা হেমাঙ্গদং নাম কলিঙ্গনাথম্।
আসেদুষীং সাদিতশত্রুপক্ষং বালামবালেন্দুমুখীং বভাষে॥ ৫৩॥
অসৌ মহেন্দ্রাদ্রিসমানাসারঃ পতির্ম্মহেন্দ্রস্য মহোদধেশ্চ।
যস্য ক্ষরৎসৈন্যগজচ্ছলেন যাত্রাসু যাতীব পুরো মহেন্দ্রঃ॥ ৫৪॥
জ্যাঘাতরেখে সুভুজো ভুজাভ্যাং বিভর্ত্তি যশ্চাপভৃতাং পুরোগঃ।
রিপুশ্রিয়াং সাঞ্জনবাষ্পসেকে বন্দীকৃতানামিব পদ্ধতী দ্বে॥ ৫৫॥

ছেন। মহাসাগর এই মহীপালের রাজধানীর অতি সন্নিকৃষ্ট; ইহাঁর প্রাসাদগবাক্ষ হইতে উহার লহরী অবলোকন করা যায়। এই ভূপাল স্বীয় সদনে নিদ্রিত হইলে স্রোতস্বতীপতি গভীর কলকল শব্দে প্রহরাবসান সূচক তূর্য্যধ্বনির আবশ্যকতা পরিহার করিয়া এই হেমাঙ্গদকে প্রবোধিত করিয়া থাকে। হে সুন্দরি! তুমি এই নরেন্দ্রের সহিত সাগরের তীরদেশে বিহার কর। বিহারকালে সমীরণ তটস্থ তালীবনের মর্ম্মর শব্দ সম্পাদন ও দ্বীপান্তর হইতে লবঙ্গ পুষ্প আহরণ করিয়া তোমার ঘর্ম্ম জলবিন্দু নিরাকরণ করিবে।

তখন ইন্দুমতী সুনন্দা কর্ত্তৃক এইরূপ প্রলোভিত হইয়াও ভাগ্যলক্ষ্মী যেমন পুরুষকার দ্বারা দূর হইতে আকৃষ্ট হইয়াও প্রতিকূলদৈব পুরুষ হইতে নিবৃত্ত হইয়া থাকে, তদ্রূপ রূপলাবণ্যে লোকের লোভনীয়া বিদর্ভরাজের অনুজা সেই কলিঙ্গনাথ হেমাঙ্গদকে অতিক্রম করিলেন।

অনন্তর প্রতিহারী সুনন্দা নাগপুরের অধীশ্বর সন্নিধানে

যমাত্মনঃ সদ্মনি সন্নিকৃষ্টো মন্দ্রধ্বনিত্যাজিতযামতূর্য্যঃ।
প্রাসাদবাতায়নদৃশ্যবীচিঃ প্রবোধয়ত্যর্ণবএব সুপ্তম্॥ ৫৬॥
অনেন সার্দ্ধং বিহরাম্বুরাশে স্তীরেষু তালীবনমর্ম্মরেষু।
দ্বীপান্তরানীতলবঙ্গপুষ্পৈ রপাকৃতস্বেদলবা মরুদ্ভিঃ॥ ৫৭॥
প্রলোভিতাপ্যাকৃতিলোভনীয়া বিদর্ভরাজাবরজা তয়ৈবম্।
তস্মাদপাবর্ত্তত দুরকৃষ্টা নীত্যেব লক্ষ্মীঃ প্রতিকূলদৈবাৎ॥ ৫৮॥
অথোরগাখ্যস্য পুরস্য নাথং দৌবারিকী দেবসরূপমেত্য।
ইতশ্চকোরাক্ষি বিলোকয়েতি পূর্ব্বানুশিষ্টাংনিজগাদ ভোজ্যাম্॥৫৯

মন করিয়া ভোজভগিনী ইন্দুমতীকে সম্বোধন পূর্ব্বক কহিল হ চকোরলোচনে! তুমি এক বার এই দিকে নেত্রপাত কর। ই পাণ্ড্যরাজ দেবতুল্য রূপসম্পন্ন; ইনি হরিচন্দন দ্বারা াঙ্গরাগ রচনা করিয়া স্কন্ধদেশে মুক্তাহার ধারণ করিয়াছেন। রূপ অরুণরাগসংযোগে শিখর আরক্ত ও নির্ঝর জল প্রবাহিত হইলে অদ্রিরাজের যে রূপ শোভা হয়, এক্ষণে ইহাঁরও তদ্রূপ শোভা হইয়াছে। যিনি বিন্ধ্য পর্ব্বতের উন্নতি নিবারণ করেন, যিনি মহাসাগরকে নিঃশেষে পান করিয়া পুনরায় উদ্গার করিয়াছিলেন, সেই ভগবান্ অগস্ত্য এই ভূপতি অশ্বমেধ যজ্ঞান্তে স্নান করিলে ইহাঁকে প্রীতিপূর্ব্বক মঙ্গল স্নান জিজ্ঞাসা করিয়া থাকেন। ইনি দেবরাজ ইন্দ্র হইতে ব্রহ্মশিরোনামক অতি দুর্লভ অস্ত্র লাভ করিয়াছেন। পূর্ব্বে লঙ্কাধিপতি গর্ব্বিত রাবণ ইহাঁ হইতে খর ও দূষণের বাসস্থান জনস্থানের বিমর্দ্দ আশঙ্কা করিয়া ইহাঁর সহিত সন্ধি স্থাপন পূর্ব্বক ইন্দ্রলোক জয় করিবার নিমিত্ত প্রস্থান করিয়াছিলেন। এই পাণ্ড্যরাজ অতি

পাণ্ড্যোঽয়মংসার্পিতলম্বহারঃ কৢপ্তাঙ্গরাগো হরিচন্দনেন।
আভাতি বালাতপরক্তসানুঃ সনির্ঝরোদ্গার ইবাদ্রিরাজঃ॥ ৬০॥
বিন্ধ্যস্য সংস্তম্ভয়িতা মহাদ্রে র্নিঃশেষপীতোজ্ঝিতসিন্ধুরাজঃ।
প্রীত্যাশ্বমেধাবভৃথার্দ্রমূর্ত্তেঃ সৌস্নাতিকো যস্য ভবত্যগস্ত্যঃ॥ ৬১॥
অস্ত্রং হরাদাপ্তবতা দুরাপং যেনেন্দ্রলোকাবজয়ায় দৃপ্তঃ।
পুরা জনস্থানবিমর্দ্দশঙ্কী সন্ধায় লঙ্কাধিপতিঃ প্রতস্থে॥ ৬২॥
অনেন পাণৌ বিধিবদ্গৃহীতে মহাকুলীনেন মহীব গুর্ব্বী।
রত্নানুবিদ্ধার্ণবমেখলায়া দিশঃ সপত্নী ভব দক্ষিণস্যাঃ॥ ৬৩॥

মহৎ বংশে উৎপন্ন হইয়াছেন। ইনি বিধানানুসা তোমার পাণিগ্রহণ করিলে তুমি গুরুতরা বসুন্ধরার ন রত্নাকরমেখলা দক্ষিণ দিকের সপত্নী হও। হে বৎসে! তু প্রসন্ন হইয়া তাম্বুল বল্লীসমালিঙ্গিত পূগসম্পন্ন এ লতা পরিবেষ্টিত চন্দনদ্রুম শোভিত মলয় পর্ব্বতে তম পত্রের আস্তরণে নিরন্তর বিহার কর। এই মহারাজ ই বরের ন্যায় শ্যামকলেবর এবং তোমারও অঙ্গযষ্টি গো চনার ন্যায় গৌর বর্ণ; অতএব জলধর ও বিদ্যুত স গমের ন্যায় তোমাদিগের উভয়েব সমাগম পরস্পর শো পরিবর্দ্ধিত করিবার নিমিত্ত হইবে সন্দেহ নাই।

তখন সূর্য্যের অদর্শনে মুকুলিত কমল মধ্যে চন্দ্রকি যেমন স্থান লাভ করিতে পারে না, তদ্রূপ সুনন্দার উপদে বাক্য ভোজভগিনী ইন্দুমতীর মনোমধ্যে অবকাশ লা করিতে সমর্থ হইল না। যেমন রজনীতে সঞ্চারিণী দী শিখা রাজপথের পার্শ্বস্থ অতিক্রান্ত সৌধাবলীকে তিমিরা গুণ্ঠিত করে, তদ্রূপ পতিংবরা ইন্দুমতী যে যে মহীপাল অতিক্রম করিলেন তাঁহারা বিষাদে বিবর্ণভাব প্রাপ্ত হইলেন

তাম্বূলবল্লীপরিণদ্ধপূগাস্বেলালতালিঙ্গিতচন্দনাসু।
তমালপত্রাস্তরণাসু রন্তুং প্রসীদ শশ্বন্মলয়স্থলীষু॥ ৬৪॥
ইন্দীবরশ্যামতনুর্নৃপোঽসৌ ত্বং রোচনাগৌরশরীরযষ্টিঃ।
অন্যোন্যশোভাপরিবৃদ্ধয়ে বাং যোগস্তড়িত্তোয়দয়োরিবাস্তু॥ ৬৫।
স্বসুর্ব্বিদর্ভাধিপতেস্তদীয়ো লেভেঽন্তরং চেতসি নোপদেশঃ।
দিবাকরাদর্শনবদ্ধকোশে নক্ষত্রনাথাংশুরিবারবিন্দে॥ ৬৬॥
সঞ্চারিণী দীপশিখেব রাত্রৌ যং যং ব্যতিযায় পতিংবরা সা।
নরেন্দ্রমার্গাট্ট ইব প্রপেদে বিবর্ণভাবং স স ভূমিপালঃ॥ ৬৭॥

অনন্তর রাজকুমার অজ স্বসন্নিধানে ইন্দুমতীকে সমাগত দেখিয়া আমাকে বরণ করে কি না এই বলিয়া অতিশয় ব্যাকুল হইলেন; কিন্তু তাঁহার দক্ষিণ হস্তের অঙ্গদবন্ধন স্থান স্পন্দিত হইয়া সেই সংশয় অপনোদন করিয়া দিল। তখন রাজকুমারী সেই সর্ব্বাঙ্গসুন্দর নৃপনন্দনকে প্রাপ্ত হইয়া ভূপালান্তর গমনে এক কালে ক্ষান্ত হইলেন; ভ্রমরাবলী প্রফুল্ল সহকার বৃক্ষ পরিত্যাগ করিয়া কদাচ বৃক্ষান্তর আকাঙ্ক্ষা করে না।

এই রূপে ইন্দুপ্রভা ইন্দুমতীকে রঘুরাজতনয়ে সংক্রান্তমনা দেখিয়া বচনরচনাচতুরা প্রতিহারী সবিস্তরে কহিতে লাগিল, বৎসে! প্রখ্যাত গুণসম্পন্ন ককুৎস্থ নামে সর্ব্বপ্রধান ইক্ষ্বাকুবংশীয় এক রাজা ছিলেন। উত্তর কোশলার মহাশয় মহীপালগণ সেই ককুৎস্থ হইতে শ্লাঘনীয় কাকুৎস্থ এই সংজ্ঞা লাভ করিয়াছেন। যে রাজাধিরাজ যুদ্ধে মহাবৃষভরূপী মহেন্দ্রে আরোহণ ও ভগবান্ নীলকণ্ঠের লীলা অবলম্বন করিয়া শরনিকরে অসুর রমণীগণের গণ্ডস্থল হইতে

তস্যাং রঘোঃ সূনুরুপস্থিতায়াং বৃণীত মাং নেতি সমাকুলোঽভূৎ।
বামেতরঃ সংশয়মস্য বাহুঃ কেয়ূরবন্ধোচ্ছ্বসিতৈর্নুনোদ॥ ৬৮॥
তং প্রাপ্য সর্ব্বাবয়বানবদ্যং ব্যবর্ত্ততান্যোপগমাৎ কুমারী।
ন হি প্রফুল্লং সহকারমেত্য বৃক্ষান্তরং কাঙ্ক্ষতি ষট্পদালী॥ ৬৯॥
তস্মিন্ সমাবেশিতচিত্তবৃত্তিমিন্দুপ্রভামিন্দুমতীমবেক্ষ্য।
প্রচক্রমে বক্তুমনুক্রমজ্ঞা সবিস্তরং বাক্যমিদং সুনন্দা॥ ৭০॥
ইক্ষ্বাকুবংশ্যঃ ককুদং নৃপাণাং ককুৎস্থ ইত্যাহিতলক্ষণোঽভূৎ।
কাকুৎস্থশব্দং যত উন্নতেচ্ছাঃ শ্লাঘ্যং দধত্যুত্তরকোশলেন্দ্রাঃ॥ ৭১॥

পত্ররচনা পরিহার করিয়াছিলেন; দেবরাজ ইন্দ্র মহাবৃষভরূপ পরিত্যাগ পূর্ব্বক স্বীয় শ্রেষ্ঠ মূর্ত্তি পরিগ্রহ করিলে যিনি তাঁহার সহিত একাসনে আসীন হইয়া স্বীয় অঙ্গদ দ্বারা তাঁহার ঐরাবত হস্তীর তাড়নবশত বিশ্লথ অঙ্গদকে সজ্বট্টিত করেন; কুলপ্রদীপ মহাযশস্বী দিলীপ সেই রাজা ককুৎস্থের বংশ হইতে উৎপন্ন হইয়াছেন। তিনি সুররাজ ইন্দ্রের অসূয়া উপশমের নিমিত্ত একোনশত যজ্ঞ আহরণ করিয়াছিলেন। তাঁহার রাজ্যশাসন সময়ে মদমত্ত প্রমদাগণ বিহার স্থানে গমন করিবার কালে অর্দ্ধপথে নিদ্রাগত হইলে সমীরণও উহাদিগের অংশুকনিচয় বিকম্পিত করিতে সমর্থ হয় নাই; সুতরাং তৎসমুদায় গ্রহণ করিতে করপ্রসারণ করা আর কাহার সাধ্য। তাঁহার আত্মজ, বিশ্বজিৎনামক মহাযজ্ঞের প্রবর্ত্তক মহারাজ রঘু এক্ষণে তাঁহারই পদ প্রতিপালন করিতেছেন। তিনি চতুর্দ্দিক হইতে সমাহৃত ও পরিবর্দ্ধিত স্ব সম্পত্তির মৃণ্ময় পাত্র মাত্র অবশিষ্ট রাখিয়াছিলেন। তাঁহার কালত্রয়ে অবিচ্ছিন্ন যশ পর্ব্বতে আ-

মহেন্দ্রমাস্থায় মহোক্ষরূপং যঃ সংযতি প্রাপ্তপিনাকিলীলঃ।
চকার বাণৈরসুরাঙ্গনানাং গণ্ডস্থলীঃ প্রোষিতপত্রলেখাঃ॥ ৭২॥
ঐরাবতাস্ফালনবিশ্লথং যঃ সজ্বট্টয়ন্নঙ্গদমঙ্গদেন।
উপেয়ুষঃ স্বামপি মূর্ত্তিমগ্র্যামর্দ্ধাসনং গোত্রভিদোঽধিতষ্ঠৌ॥ ৭৩
জাতঃ কুলে তস্য কিলোরুকীর্ত্তিঃ কুলপ্রদীপো নৃপতির্দ্দিলীপঃ।
অতিষ্ঠদেকোনশতক্রতুত্বে শক্রাভ্যসূয়াবিনিবৃত্তয়ে যঃ॥ ৭৪॥
যস্মিন্ মহীং শাসতি বাণিনীনাং নিদ্রাং বিহারার্দ্ধপথে গতানাম্
বাতোঽপি নাস্রংসয়দং শুকানি কোলম্বয়েদাহরণায় হস্তম্॥ ৭৫।
পুত্রোরঘুস্তস্য পদং প্রশাস্তি মহাক্রতোর্ব্বিশ্বজিতঃ প্রযোক্তা।
চতুর্দ্দিগাবর্জ্জিতসম্ভৃতাং যো মৃৎপাত্রশেষামকরোদ্বিভূতিম্॥ ৭৬

রাহণ সমুদ্রে অবগাহন, সুরলোকে সঞ্চরণ ও পাতালতলে বেশ করিয়াছে; পরিমাণ দ্বারা উহার ইয়ত্তা করা নিতান্ত কঠিন। যেমন জয়ন্ত দেবরাজ ইন্দ্র হইতে, তদ্রূপ এই রাজমার মহারাজ রঘু হইতে উৎপন্ন হইয়াছেন। এক্ষণে ইহাঁর ক্ষা করিবার অবস্থা, তথাচ ধুরন্ধর মহারাজ রঘুর সদৃশ গতের অতি গুরুতর ভার অক্লেশে ধারণ করিতেছেন। সুন্দরি! এই যুবরাজ কুল, রূপ, লাবণ্য, অভিনব যৌবন বং বিনয়প্রধান সেই সমস্ত গুণগ্রাম দ্বারা তোমার অনুরূপ ইয়াছেন; অতএব তুমি ইহাঁরই গলে বরমাল্য প্রদান র; রত্ন কাঞ্চনেরই সহিত সমাগত হউক।

অনন্তর ইন্দুমতী সুনন্দার বচনাবসানে লজ্জা সঙ্কোচ রিয়া সাক্ষাৎ বরমাল্যের ন্যায় মনঃপ্রসাদ নিবন্ধন প্রসন্ন ষ্টিপাত দ্বারা রাজকুমারকে প্রতিগ্রহ করিলেন। তৎকালে নি লজ্জাভয়ে সেই যুবার প্রতি কিছুমাত্র অনুরাগ প্রকাশ রিতে পারিলেন না, কিন্তু সেইটি রোমাঞ্চচ্ছলে তাঁহার ঙ্গযষ্টি ভেদ করিয়া নিষ্ক্রান্ত হইল। তখন সহচরী তাঁহারে

আরূঢ়মদ্রীমুদধীন্ বিতীর্ণং ভুজঙ্গমানাং বসতিং প্রবিষ্টম্।
ঊর্দ্ধং গতং যস্য ন চানুবন্ধি যশঃ পরিচ্ছেত্তুমিয়ত্তযাঽলম্॥ ৭৭॥
অসৌ কুমারস্তমজোঽনুজাত স্ত্রিবিষ্টপস্যেব পতিং জয়ন্তঃ।
গুর্ব্বীং ধুরং যো ভুবনস্য পিত্রা ধুর্য্যেণ দম্যঃ সদৃশং বিভর্ত্তি॥ ৭৮॥
কুলেন কান্ত্যা বয়সা নবেন গুণৈশ্চ তৈস্তৈর্বিনয়প্রধানৈঃ।
ত্বমাত্মনস্তুল্যমমুং বৃণীষ্ব রত্নং সমাগচ্ছতু কাঞ্চনেন॥ ৭৯॥
ততঃ সুনন্দাবচনাবসানে লজ্জাং তনূকৃত্য নরেন্দ্রকন্যা।
দৃষ্ট্যা প্রসাদামলয়া কুমারং প্রত্যগ্রহীৎ সংবরণস্রজেব॥ ৮০॥

তদবস্থাপন্ন অবলোকন করিয়া পরিহাসপূর্ব্বক কহিল, আর্য্যে! চল আমরা অন্যত্র গমন করি। এই কথা বলিবা মাত্র বধূ ইন্দুমতী রোষকুটিল লোচনে তাহাকে নিরীক্ষণ করিলেন।

অনন্তর করভোপম উরুযুগলসম্পন্না রাজকন্যা ধাত্রীকর দ্বারা রঘুনন্দন অজের কণ্ঠে মঙ্গলচূর্ণলোহিত মূর্ত্তিমান্ অনুরাগের ন্যায় বরমাল্য সন্নিবেশিত করিয়া দিলেন। তখন বরণীয় অজ সেই মধূকাদিপুষ্পগুম্ফিত বিশাল বক্ষঃস্থললম্বিত মাল্য দ্বারা বিবেচনা করিলেন যেন বিদর্ভ-রাজ ভগিনী স্বয়ংই তাঁহার কণ্ঠদেশে বাহুপাশ অর্পণ করিয়াছেন। অনন্তর "এই রঘুতনয় সঙ্গতা ইন্দুমতী মেঘ নির্ম্মুক্ত শশাঙ্কের সহিত সমাগত জ্যোৎস্না ও অনুরূপ-সাগরে অবতীর্ণা জহ্নুতনয়ার ন্যায় সুশোভিতা হইয়াছেন" এই কথা পৌরজনেরা তুল্য গুণসম্পন্না বরকন্যার সমাগমে নিতান্ত প্রীত হইয়া একবাক্যে কহিতে লাগিল; কিন্তু এই বাক্যটি অন্যান্য নৃপতিগণের নিতান্ত শ্রবণকটু হইয়া উঠিল। তখন

সা যূনী তস্মিন্নভিলাষবন্ধং শশাক শালীনতয়া ন বক্তুম্।
রোমাঞ্চলক্ষেণ স গাত্রযষ্টিম্ ভিত্ত্বা নিরাক্রামদরালকেশ্যাঃ ॥ ৮১
তথাগতায়াং পরিহাসপূর্ব্বং সখ্যাং সখী বেত্রভৃদাবভাষে।
আর্য্যে ব্রজামোঽন্যত ইত্যথৈনাং বধূরসূয়াকুটিলং দদর্শ ॥ ৮২ ॥
সা চূর্ণগৌরং রঘুনন্দনস্য ধাত্রীকরাভ্যাং করভোপমরুঃ।
আসঞ্জয়ামাস যথাপ্রদেশং কণ্ঠে গুণং মূর্ত্তমিবানুরাগম্ ॥ ৮৩ ॥
তয়া স্রজা মঙ্গলপুষ্পময্যা বিশালবক্ষঃস্থললম্বয়া সঃ।
অমংস্ত কণ্ঠার্পিতবাহুপাশাং বিদর্ভরাজাবরজাং বরেণ্যঃ ॥ ৮৪ ॥
শশিনমুপগতেয়ং কৌমুদী মেঘমুক্তং।
জলনিধিমনুরূপং জহ্নুকন্যাবতীর্ণা।

একদিকে বরপক্ষীয়দিগের হর্ষ ও অন্য দিকে ক্ষিতিপালগণের বিষাদ সমুপস্থিত হইল ; ফলত উষা কালে এক দিকে কমল সকল প্রফুল্ল ও অন্যদিকে কুমুদদল মুকুলিত হইলে সরোবরের যেরূপ শোভা হয়, সেই স্বয়ংবর সভাও তদ্রূপ শোভা ধারণ করিল।

ইতি সমগুণযোগপ্রীতয়স্তত্র পৌরাঃ
শ্রবণকটুনৃপাণামেকবাক্যং বিবব্রুঃ ॥ ৮৫ ॥
প্রমুদিতবরপক্ষমেকতস্তৎ ক্ষিতিপতিমণ্ডলমন্যতো বিতানম্।
উষসি সর ইব প্রফুল্লপদ্মং কুমুদবনপ্রতিপন্ননিদ্রমাসীৎ ॥ ৮৬ ॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ
স্বয়ংবরবর্ণনো নাম ষষ্ঠঃ সর্গঃ।

---

# সপ্তম সর্গ।



অনন্তর বিদর্ভনাথ সাক্ষাৎ কার্ত্তিকেয়ের সহিত দেবসেনার ন্যায় অনুরূপ বর সমভিব্যাহারে ভগিনী ইন্দুমতীকে সঙ্গে লইয়া পুরপ্রবেশে অভিমুখ হইলেন। এ দিকে মহীপালগণ ইন্দুমতী লাভে বিফলমনোরথ হওয়াতে স্ব স্ব বেশরচনা ও রূপের অনাদর প্রদর্শন পূর্ব্বক প্রাভাতিক গ্রহগণের ন্যায় ক্ষীণকান্তি হইয়া গমন করিতে লাগিলেন। এইরূপ কিংবদন্তী আছে যে, শচী দেবী স্বয়ংবর সভায় অধিষ্ঠান করেন এবং কোন ব্যক্তি স্বয়ংবরের অনিষ্ঠ করিলে তৎক্ষণাৎ তাহাকে বিনাশ করিয়া থাকেন; অতএব তৎকালে কেহই স্বয়ংবরের বিঘ্ন সম্পাদন করিতে সমর্থ হন নাই এবং ভূপালগণ রঘুরাজ তনয় অজের প্রতি বিদ্বেষ বুদ্ধিসম্পন্ন হইলেও সেই সময় ক্ষান্ত হইয়া রহিলেন। তখন বিদর্ভনাথ ভোজ বধূবরের সহিত মাল্য প্রভৃতি বিবিধ উপচারে সমগ্র সুসজ্জিত ইন্দ্রায়ুধ সদৃশ দীপ্ত-তর তোরণ সমূহে পরিশোভিত ধ্বজপটচ্ছায়ায় নিবারিতরৌদ্র রাজপথে উপনীত হইলেন।

অথোপযন্ত্রা সদৃশেন যুক্তাং স্কন্দেন সাক্ষাদিব দেবসেনাম্।
স্বসারমাদায় বিদর্ভনাথঃ পুরপ্রবেশাভিমুখো বভুব॥ ১॥
সেনানিবেশান্ পৃথিবীক্ষিতোঽপি জগ্মুর্বিভাতগ্রহমন্দভাসঃ।
ভোজ্যাং প্রতি ব্যর্থমনোরথত্বাৎ রূপেষু বেষেষু চ সাভ্যসূয়াঃ॥ ২॥
সান্নিধ্যয়োগাৎ কিল তত্র শচ্যাঃ স্বয়ংবরক্ষোভাকৃতামভাবঃ।
কাকুৎস্থমুদ্দিশ্য সমৎসরোপি শশাম তেন ক্ষিতিপাললোকঃ॥ ৩॥

অনন্তর হেম গবাক্ষ সমলঙ্কৃত প্রাসাদ পরম্পরায় বধূবর
বলোকন তৎপর অনন্যকার্য্য পুরসুন্দরীগণের নানাপ্রকার
ষ্টিত নিরীক্ষিত হইতে লাগিল; কোন রমণী গবাক্ষ
ন্নিধানে দ্রুত পদসঞ্চারে গমন করিবার কালে কেশকলাপের
ন্ধন উন্মুক্ত ও তাহা হইতে মাল্যদাম স্খলিত হইলেও
রদ্বারা অবরোধ করিয়া রাখিল; উহা যে বন্ধন করিতে
ইবে, তাহা একবার মনেও উদয় হইল না। কোন কামিনী
দ্র্র অলক্তকরাগ রঞ্জিত প্রসাধিকার করধৃত চরণাগ্র আছিন্ন
রিয়া বিলাসগতি পরিত্যাগ পূর্ব্বক গবাক্ষ পর্য্যন্ত লাক্ষারাগ
াঞ্ছিত পদচিহ্ন বিস্তার করিয়া গেল। কোন অবলা সসম্ভ্রমে
াঞ্জন দ্বারা দক্ষিণ নয়ন অলঙ্কৃত ও বাম নয়ন অঞ্জনবঞ্চিত
রিয়া কজ্জল তুলিকাটি করে লইয়া বিলাসগতি পরিত্যাগ
র্ব্বক বাতায়ন সন্নিধানে আগমন করিল। কোন কামিনী
বাক্ষদ্বার দিয়া দৃষ্টি সঞ্চালন পূর্ব্বক গমন করিতে লাগিল;
মনবেগে নীবী স্খলিত হইলে উহা বন্ধন না করিয়া নাভিদেশ

তাবৎ প্রকীর্ণাভিনবোপচারমিন্দ্রায়ুধদ্যোতিততোরণাঙ্কম্।
বরঃ স বধ্বা সহ রাজমার্গং প্রাপ ধ্বজচ্ছায়নিবারিতোষ্ণম্॥ ৪॥
ততস্তদালোনতৎপরাণাং সৌধেষু চামীকরজালবৎসু।
বভূবুরিত্থং পুরসুন্দরীণাং ত্যক্তান্যকার্য্যাণি বিচেষ্টিতানি॥ ৫॥
আলোকমার্গং সহসা ব্রজন্ত্যা কয়াচিদুদ্বেষ্টনবান্তমাল্যঃ।
বন্ধুং ন সম্ভাবিত এব তাবৎ করেণ রুদ্ধোঽপি চ কেশপাশঃ॥ ৬॥
প্রসাধিকালম্বিতমগ্রপাদমাক্ষিপ্য কাচিৎ দ্রবরাগমেব।
উৎসৃষ্টলীলাগতিরাগবাক্ষাদলক্তকাঙ্কাং পদবীং ততান॥ ৭॥
বিলোচনং দক্ষিণমঞ্জনেন সম্ভাব্য তদ্বঞ্চিতবামনেত্রা।
তৈথব বাতায়নসন্নিকর্ষং যযৌ শলাকামপরা বহন্তী॥ ৮॥

প্রসৃত আভরণ প্রভাসম্পন্ন হস্ত দ্বারা অবলম্বন করিয়া অবস্থা
করিতে লাগিল। কোন বিলাসিনী রশনা অর্দ্ধমাত্র গুম্ফি
করিয়াছিল ইত্যবসরে সত্বরে উত্থিত হইয়া সসম্ভ্রমে গ
করাতে প্রতিপদেই রশনার মণি সকল গলিত হইয়া গেল
কেবল অঙ্গুষ্ঠমূলে উহার সূত্রমাত্র অবশিষ্ট রহিল। তখন ব
বধূ দর্শনে একান্ত কৌতূহলপরতন্ত্র মহিলাগণের আসব গন্ধ পূ
তরল লোচনরূপ ভ্রমর যুক্ত বদন পরম্পরা দ্বারা গবাক্ষ বিব
ব্যাপ্ত হওয়াতে বোধ হইতে লাগিল যেন, উহা সহস্রদল কমে
সমলঙ্কৃত হইয়াছে। এই রূপে তাহারা বাহ্য জ্ঞান শূন্য হই
রাজকুমার অজের প্রতি সতৃষ্ণ লোচনে দৃষ্টিপাত করিে
লাগিল। ইহাতে বোধ হইল, যেন তৎকালে উহাদিগে
অন্যান্য ইন্দ্রিয়বৃত্তি সকল সর্ব্বতোভাবে নয়নমধ্যে প্রবে
করিয়াছে।

অনন্তর পুরনারীগণ পরস্পর কহিতে লাগিল, অনেকানে
ভূপাল পরোক্ষ থাকিয়া এই ভোজ ভাগিনী ইন্দুমতীে
প্রার্থনা করিয়াছিলেন, কিন্তু যে স্বয়ংবর ইহাঁর হিতকর জ্ঞা

জালান্তরপ্রেষিতদৃষ্টিরন্যা প্রস্থানভিন্নাং ন ববন্ধ নীবীম্।
নাভিপ্রবিষ্টাভরণপ্রভেণ হস্তেন তস্থাববলম্ব্য বাসঃ॥ ৯॥
অর্দ্ধাঞ্চিতা সত্বরমুত্থিতায়াঃ পদে পদে দুর্নিমিতে গলন্তী।
কস্যাশ্চিদাসীদ্রশনা তদানীমঙ্গুষ্ঠমূলার্পিতসূত্রশেষা॥ ১০॥
তাসাং মুখৈরাসবগন্ধগর্ভৈর্ব্যাপ্তান্তরাঃ সান্দ্রকুতূহলানাম্।
বিলোলনেত্রভ্রমরৈর্গবাক্ষাঃ সহস্রপত্রাভরণা ইবাসন্॥ ১১॥
তা রাঘবং দৃষ্টিভিরাপিবন্ত্যো নার্য্যো ন জগ্মুর্বিষয়ান্তরাণি।
তথাহি শেষেন্দ্রিয়বৃত্তিরাসাং সর্ব্বাত্মনা চক্ষুরিব প্রবিষ্টা॥ ১২॥

য়াছিল, ইহাই উপযুক্ত হইয়াছে; নতুবা ভগবতী কমলা মন নারায়ণকে লাভ করিয়াছেন, তদ্রূপ ইনি কিপ্রকারে পনার অনুরূপ পতিলাভে সমর্থ হইতেন। যদি প্রজাপতি স্পৃহনীয় সৌন্দর্য্য দম্পতীকে পরস্পর সংযোজিত না করি-ন, তাহা হইলে ইহাঁদিগের এইরূপ রূপ নির্ম্মাণ যত্ন তাঁহার াস্ত নিষ্ফল হইত, সন্দেহ নাই। বোধ হয়, ইহাঁরা রতি অনঙ্গদেব হইবেন; নতুবা এই বালিকা অসংখ্য ভূপালগণ-্য কিপ্রকারে আপনার প্রতিরূপ পতি প্রাপ্ত হইলেন। তে বোধ হইতেছে, মন জন্মান্তরীণ সঙ্গতি অবগত হইতে র। রঘুরাজকুমার অজ পুরনারীগণের মুখে এই রূপ শ্রবণ-কর বাক্য পরম্পরা শ্রবণগোচর করিয়া মাঙ্গল্য দ্রব্যে অল-ভোজভবনে সমুপস্থিত হইলেন।

অনন্তর তিনি কামরূপেশ্বরের কর গ্রহণ পূর্ব্বক অবিলম্বে ণী হইতে অবতীর্ণ হইয়া রমণীগণের হৃদয়ের ন্যায় বিদর্ভ প্রদর্শিত অভ্যন্তরস্থ চত্বরে প্রবিষ্ট হইলেন। তথায়

ানে বৃতা ভূপতিভিঃ পরোক্ষৈঃ স্বয়ং বরং সাধুমমংস্ত ভোজ্যা।
াম্মেব নারায়ণমন্যথাসৌ লভেত কান্তং কথমাত্মতুল্যম্॥ ১৩॥
ারস্পরেণ স্পৃহণীয়শোভং ন চেদিদং দ্বন্দ্বমযোজয়িষ্যৎ।
াস্মিন্ দ্বয়ে রূপবিধানযত্নঃ পত্যুঃ প্রজানাং বিতথোঽভবিষ্যৎ॥ ১৪॥
তিস্মরৌ মুনমিমাবভূতাং রাজ্ঞাং সহস্রেষু তথাহি বালা।
তেয়মাত্মপ্রতিরূপমেব মনোহি জন্মান্তরসঙ্গতিজ্ঞম্॥ ১৫॥
ত্যুদ্গতাঃ পৌরবধূমুখেভ্যঃ শৃণ্বন্ কথাঃ শ্রোত্রসুখাঃ কুমারঃ।
ভাসিতং মঙ্গলসং বিধাভিঃ সম্বন্ধিনঃ সদ্ম [illegible]॥ ১৬॥
তোঽবতীর্য্যাশু করেণুকায়াঃ স কামরূপেশ্বরদত্তহস্তঃ।
বদর্ভনির্দ্দিষ্টমথো বিবেশ নারীমনাংসীব চতুষ্কমন্তঃ॥ [illegible]

মহামূল্য সিংহাসনে আসীন হইয়া ভোজরাজপ্রদত্ত দুকূল যুগল এবং রত্ন ও মধুপর্কমিশ্রিত অর্ঘ্য গ্রহণ করিলেন মহিলাগণ তাঁহার প্রতি কটাক্ষ নিক্ষেপ করিতে লাগিল। পর অভিনব চন্দ্র কিরণ যেমন ফেনরাজিবিরাজিত মহাসাগরকে বেলা সন্নিধানে লইয়া যায়, তদ্রূপ অত্যন্তবিনীত অন্তঃপুরাধি কৃত পুরুষেরা সেই দুকূলযুগলধারী যুবরাজকে বধূ ইন্দুমতীর সন্নিধানে লইয়া গেল। তথায় অনল সঙ্কাশ রাজপুরোহি সৎকৃত হইয়া ঘৃতাদি দ্বারা হুতাশনে আহুতি প্রদান এবং সে হুতাশনকেই বিবাহ সাক্ষিত্বে সংস্থাপন পূর্ব্বক বর বধূকে এ কত্র সংযোজিত করিয়া দিলেন। তখন সহকার পাদপ যেম স্বীয় পল্লব দ্বারা সন্নিহিত অশোক লতার পল্লব প্রাপ্ত হইয়া সু শোভিত হয়, তদ্রূপ সেই রাজকুমার অজ স্বীয় হস্ত দ্বারা বধূ করগ্রহণ করিয়া সাতিশয় শোভা প্রাপ্ত হইলেন। যুবরাজে প্রকোষ্ঠ দেশ কণ্টকিত হইয়া উঠিল এবং রাজকুমারী ইন্দুম তীর অঙ্গুলি হইতে ঘর্ম্মজলবিন্দু মন্দ মন্দ নির্গত হইতে লাগিল

মহার্হসিংহাসনসংস্থিতোঽসৌ সরত্নমর্ঘ্যং মধুপর্কমিশ্রম্।
ভোজোপনীতঞ্চ দুকূলযুগ্মং জগ্রাহ সার্দ্ধং বনিতাকটাক্ষৈঃ॥ ১৮
দুকূলবাসা স বধূসমীপং নিন্যে বিনীতৈরবরোধরক্ষৈঃ।
বেলাসকাশং স্ফুটফেনরাজি র্নবৈরুদন্বানিব চন্দ্রপাদৈ॥ ১৯॥
তত্রার্চ্চিতোভোজপতেঃ পুরোধাঃ হুত্বাগ্নিমাজ্যাদিভিরাগ্নিকল্পঃ।
তমেব চাধায় বিবাহসাক্ষ্যে বধূবরৌ সঙ্গময়াঞ্চকার॥ ২০॥
হস্তেন হস্তং পরিগৃহ্য বধ্বাঃ স রাজসূনুঃ সুতরাং চকাশে।
অনন্তরাশোকলতাপ্রবালং প্রাপ্যেব চূতঃ প্রতিপল্লবেন॥ ২১॥
আসীদ্বরঃ কণ্টকিতপ্রকোষ্ঠঃ স্বিন্নাঙ্গুলিঃ সংববৃতে কুমারী।
তস্মিন্ দ্বয়ে তৎক্ষণমাত্মবৃত্তিঃ সমং বিভক্তেব মনোভবেন॥ ২২।

ৎকালে ভগবান্ মনোভব যেন সেই ক্ষত্রিয় দম্পতীতে সাত্ত্বি-ভাবের আবির্ভাব রূপ আত্মব্যাপার সমভাবে বিভক্ত করিয়া লেন। বধূবরের সতৃষ্ণ দৃষ্টি অপাঙ্গদেশে প্রতিসারিত পরস্পর মিলিত হইয়া নিবর্ত্তিত হইলে পর লজ্জায় মুকু-ত হইয়া সাতিশয় মনোহর হইল; তাঁহারা উন্নত জ্বালা-স্পন্ন ভগবান্ হুতাশনকে প্রদক্ষিণ করিবার সময় সুমেরু র্ব্বতের উপান্তে পরিবেষ্টমান পরস্পর সংলগ্ন দিন যামিনীর ায় শোভমান হইলেন।

অনন্তর মত্ত চকোরলোচনা নিবিড় নিতম্বসম্পন্না সাতিশয় জ্জাবতী ইন্দুমতী বিধাতৃপ্রতিম পুরোহিতের আদেশে অনলে াজাঞ্জলি নিক্ষেপ করিলে হুতাশন হইতে শমীপল্লব, লাজ ঘৃতাদি গন্ধসম্পন্ন অতিপবিত্র ধূম উত্থিত হইয়া তাঁহার পোল দেশে শিখা সংস্পর্শ পূর্ব্বক মুহূর্ত্তকাল কর্ণোৎপলের ায় সুশোভিত হইল। সেই আচারর্থ পরিগৃহীত ধূম প্রভাবে র মুখমণ্ডলশোভী যবাঙ্কুরের কর্ণপূর অতিশয় ম্লান হইয়া

তয়োরপাঙ্গপ্রতিসারিতানি ক্রিয়াসমাপত্তিনিবর্ত্তিতানি।
হ্রীযন্ত্রণামানশিরে মনোজ্ঞামন্যোন্যলোলানি বিলোচনানি॥ ২৩॥
প্রদক্ষিণপ্রক্রমণাৎ কৃশানোরুদর্চ্চিষস্তন্মিথুনং চকাশে।
মেরোরুপান্তেষ্বিব বর্ত্তমানমন্যোন্যসংসক্তমহস্ত্রিযামম্॥ ২৪॥
নিতম্বগুর্ব্বী গুরুণা প্রযুক্তা বধূর্বিধাতৃপ্রতিমেন তেন।
চকার সা মত্তচকোরনেত্রা লজ্জাবতী লাজবিসর্গমগ্নৌ॥ ২৫॥
হবিঃশমীপল্লবলাজগন্ধী পুণ্যঃ কৃশাণোরুদিয়ায় ধূমঃ।
কপোলসংসর্পিশিখঃ স তস্যাঃ মুহূর্ত্তকর্ণোৎ পলতাং প্রপেদে॥ ২৬॥
তদঞ্জনক্লেদসমাকুলাক্ষং প্রম্লানবীজাঙ্কুরকর্ণপূরম্।
বধূমুখং পাটলগণ্ডলেখমাচারধূম গ্রহণাদ্বভুব॥ ২৭॥

গেল, গণ্ডস্থল পাটল বর্ণ হইয়া উঠিল এবং অশ্রুমিশ্রি বাষ্প বিন্দু দ্বারা নয়নযুগল একান্ত আকুল হইতে লাগিল। অনন্তর বন্ধুজনসমবেত ভূপতি ভোজ, স্নাতকগণ ও পুর স্ত্রীবর্গ সেই সুবর্ণময় আসনে অধ্যাসীন বধূবরের মস্তকে আর্দ্র অক্ষত প্রদান পূর্ব্বক যথাক্রমে আশীর্ব্বাদ করিলেন।

এইরূপে সমধিক সমৃদ্ধিসম্পন্ন ভোজকুলপ্রদীপ ভোজরাজ নিজ ভগিনী ইন্দুমতীর পাণিগ্রহণ কার্য্য সম্পাদন পূর্ব্বক প্রত্যেক মহীপালকে সৎকার করিবার নিমিত্ত অধিকৃত ব্যক্তি দিগকে আদেশ করিলেন। ভূপালগণ অভ্যন্তরে গূঢ়নক্র প্রসন্নসলিলসম্পন্ন হ্রদের ন্যায় সন্তোষচিহ্ন দ্বারা ক্রোধ সম্বরণ করিয়া বিদর্ভাধিপতি প্রদত্ত পূজাদ্রব্য উপহারচ্ছলে তাঁহাকেই প্রত্যর্পণ ও আমন্ত্রণ করিয়া বিদায় গ্রহণ করিলেন। অনন্তর তাঁহারা অজের প্রস্থানসময়লভ্য সেই প্রমদা রূপ উপভোগ্যসামগ্রী প্রাপ্ত হইবার অভিলাষে পূর্ব্বে পরস্পর সঙ্কেত করিয়া তাঁহার গমনপথ অবরোধ পূর্ব্বক অবস্থান করিতে লাগিলেন।

এদিকে ক্রথকৈশিক দেশের অধীশ্বর ভোজ ভগিনী

তৌ স্নাতকৈর্ব্বন্ধুমতা চ রাজ্ঞা পুরন্ধ্রিভিশ্চ ক্রমশঃ প্রযুক্তম্।
কন্যাকুমারৌ কনকাসনস্থাবার্দ্রাক্ষতারোপণমন্বভূতাম্॥ ২৮॥
ইতি স্বসুর্ভোজকুলপ্রদীপঃ সম্পাদ্য পাণিগ্রহণং স রাজা।
মহীপতীনাং পৃথগর্হণার্থং সমাদিদেশাধিকৃতানধিশ্রীঃ॥ ২৯॥
লিঙ্গৈর্মুদঃ সংবৃতবিক্রিয়াস্তে হ্রদাঃ প্রসন্নাইব গূঢ়নক্রাঃ।
বৈদর্ভমামন্ত্র্য যযুস্তদীয়াং প্রত্যর্প্য পূজামুপদাচ্ছলেন॥ ৩০॥
স রাজলোকঃ কৃতপূর্ব্বসংবিদারম্ভসিদ্ধৌ সময়োপলভ্যম্।
আদাস্যমানঃ প্রমদামিষং তদাবৃত্য পন্থানমজস্য তস্থৌ॥ ৩১॥

ন্দুমতীর বিবহাসংস্কার নির্ব্বাহ করিয়া স্বীয় উৎসাহা-
রূপ যৌতুক প্রদান পূর্ব্বক যুবরাজ অজকে বিদায় করিলেন
বং আপনিও তাঁহার অনুগমন করিতে লাগিলেন। পরে তিনি
ত্রলোক প্রথিত অজের সহিত তিন রাত্রি বাস করিয়া পর্ব্ব-
াল অতীত হইলে চন্দ্র যেমন সূর্য্য হইতে প্রতিনিবৃত্ত হয়,
দ্রূপ তাঁহা হইতে প্রতিগমন করিলেন।

মহারাজ রঘু দিগ্বিজয় কালে প্রত্যেক ভূপালের নিকট
র্থ গ্রহণ করিয়াছিলেন, সুতরাং প্রথমাবধিই রঘুর প্রতি তাঁ-
াদিগের শত্রুভাব বদ্ধমূল হইয়াছিল; এক্ষণে একান্ত উদ্ধত
ই সমস্ত মহীপালগণ সমবেত হইয়া তাঁহার আত্মজ অজের
ীরত্ন লাভ সহ্য করিতে সমর্থ হইলেন না এবং প্রহ্লাদ যেমন
নবরাজ বলিপ্রদত্ত সম্পদ্ গ্রহণে প্রবৃত্ত ত্রিবিক্রম বামনের
রণ অবরোধ করিয়াছিলেন তদ্রূপ তাঁহারা যুবরাজ অজকে
োজভগিনী ইন্দুমতীকে লইয়া যাইতে দেখিয়া পথিমধ্যে
বরোধ করিলেন। রাজকুমার অজও বহুসংখ্য যোধ সম-

ভর্ত্তাপি তাবৎ ক্রথকৈশিকানামনুষ্ঠিতানন্তরজাবিবাহঃ।
সত্ত্বানুরূপাহরণীকৃতশ্রীঃ প্রাস্থাপয়দ্রাঘবমন্বগাচ্চ॥ ৩২॥
তিস্রস্ত্রিলোকীপ্রথিতেন সার্দ্ধমজেন মার্গে বসতীরুষিত্বা।
তস্মাদপাবর্ত্তত কুণ্ডিনেশঃ পর্ব্বাত্যয়ে সোমইবোষ্ণরশ্মেঃ॥ ৩৩॥
প্রমন্যবঃ প্রাগপি কোশলেন্দ্রে প্রত্যেকমাত্তস্বতয়া বভূবুঃ।
অতোনৃপাশ্চক্ষমিরে সমেতাঃ স্ত্রীরত্নলাভং ন তদাত্মজস্য॥ ৩৪॥
তমুদ্বহন্তং পথি ভোজকন্যাং রুরোধ রাজন্যগণঃ স দৃপ্তঃ।
বলিপ্রদিষ্টাং শ্রিয়মাদদানং ত্রৈবিক্রমং পাদমিবেন্দ্রশত্রুঃ॥ ৩৫॥
তস্যাঃ স রক্ষার্থমনল্পযোধমাদিশ্য পিত্র্যং সচিবং কুমারঃ।
প্রত্যগ্রহীৎ পার্থিববাহিনীং তাং ভাগীরথীং শোণইবোত্তরঙ্গঃ॥ ৩৬

বেত পিতৃপরম্পাগত সচিবগণকে ইন্দুমতীর রক্ষ বিধানার্থ আদেশ কারিয়া উত্তাল তরঙ্গ সঙ্কুল শোণ নদ যেমন ভগবতী ভাগীরথীকে প্রতিগ্রহ করিয়াছিল, তদ্রূপ সেই পার্থিব সৈন্য প্রতিগ্রহ করিলেন।

অনন্তর পদাতি পদাতির সহিত, রথী রথীর সহিত, অশ্বারোহী অশ্বারোহীর সহিত এবং গজারোহী গজারোহীর সহিত সমরে প্রবৃত্ত হইল। তৎকালে তুল্যপ্রতিদ্বন্দ্বিতানুসারে ঘোরতর যুদ্ধ হইতে লাগিল। তূর্য্যঘোষ প্রভাবে ধনুর্দ্ধরগণ পরস্পরের বাক্য অনুধাবন করিতে অসমর্থ হইয়া স্ব স্ব কুলের নামোল্লেখ না করিয়াই কেবল শরখোদিত অক্ষরাবলী দ্বারা পরস্পরের প্রখ্যাত নাম বিদিত করিতে লাগিল। রেণুজাল রণস্থলে অশ্বখুর দ্বারা উত্থাপিত রথচক্রে ঘনীকৃত ও কুঞ্জরগণের কর্ণসঞ্চালনে বিস্তারিত হইয়া চন্দ্রতাপের ন্যায় সূর্য্যকে রোধ করিল। ভূপালগণের মৎস্যাকার ধ্বজ সকল বায়ুসহকারে বিদীর্ণমুখ হইয়া সেই সৈন্যসমুত্থিত বহুল ধূলি পান করত আবিল বর্ষাসলিল পানে প্রবৃত্ত প্রকৃত মৎস্যের ন্যায় সুশোভিত হইল। ক্রমশঃ ধূলিজাল

পত্তিঃ পদাতিং রথিনং রথেশস্তুরঙ্গসাদী তুরগাধিরূঢ়ম্।
যন্তা গজস্যাভ্যপতদ্গজস্থং তুল্যপ্রতিদ্বন্দ্বি বভূব যুদ্ধম্॥ ৩৭॥
নদৎসু তূর্য্যেষ্ববিভাব্যবাচো নোদীরয়ন্তি স্ম কুলোপদেশান্।
বাণাক্ষরৈরেব পরস্পরস্য নামোর্জ্জিতং চাপভৃতঃ শশংসুঃ॥ ৩৮॥
উত্থাপিতঃ সংযতি রেণুরশ্বৈঃ সান্দ্রীকৃতঃ স্যন্দনবংশচক্রৈঃ।
বিস্তারিতঃ কুঞ্জরকর্ণতালৈর্নেত্রক্রমেণোপরুরোধ সূর্য্যম্॥ ৩৯॥
মৎস্যধ্বজা বায়ুবশাদ্বিদীর্ণৈর্মুখৈঃ প্রবৃদ্ধধ্বজিনীরজাংসি।
বভুঃ পিবন্তঃ পরমার্থমৎস্যাঃ পর্য্যাবিলানীব নবোদকানি॥ ৪০॥

নীভূত হইলে রথ, চক্রের ঘর্ঘর ঘোষে এবং হস্তী, আলো-ড়ুত ঘণ্টার শব্দে অনুমতি হইতে লাগিল। সৈন্যগণ স্ব স্ব স্বা-মীর নামোচ্চারণ করিয়া আত্মপর বিবেচনা করিতে লাগিল। তখন সমর ক্ষেত্রে শস্ত্রছিন্ন হস্তী, অশ্ব ও বীরগণের দেহ-নির্গত রুধির প্রবাহ দৃষ্টিপথরোধী বিজৃম্ভিত রজোন্ধকারের নবোদিত ভাস্করের ন্যায় প্রাদুর্ভূত হইল। ধূলিপটল সেই শোণিতজলে ছিন্নমূল ও শোণিতের উপরিভাগে বায়ুভরে চালিত হইয়া অঙ্গারাবশিষ্ট হুতাশনের পূর্ব্বোত্থিত ধূমের ন্যায় সুশোভিত হইতে লাগিল।

পূর্ব্বে সারথিগণ রথীদিগকে প্রহারবেদনায় মূর্চ্ছিত দে-খিয়া রণস্থল হইতে রথাশ্ব অপসারিত করিয়াছিল এক্ষণে সেই সমস্ত রথীরা সংজ্ঞা লাভ পূর্ব্বক রথস্থ সারথিকে বারংবার তিরস্কার করত লক্ষিতপূর্ব্ব কেতু নিরীক্ষণে প্রহর্ত্তাদিগের অনুসন্ধান পাইয়া ক্রোধভরে তাহাদিগকে প্রহার করিতে প্রবৃত্ত হইল। কৃতহস্ত ধনুর্দ্ধরগণের বাণ

রথো রথাঙ্গধ্বনিনা বিজজ্ঞে বিলোলঘণ্টাক্বণিতেন নাগঃ।
স্বভর্তৃনামাগ্রহণাদ্বভূব সান্দ্রে রজস্যাত্মপরাববোধঃ ॥ ৪১ ॥
আবৃণ্বতোলোচনমার্গমাজৌ রজোঽন্ধকারস্য বিজৃম্ভিতস্য।
শস্ত্রক্ষতাশ্বদ্বিপবীরজন্মা বালারুণোঽভূদ্রুধিরপ্রবাহঃ ॥ ৪২ ॥
স ছিন্নমূলঃ ক্ষতজেন রেণুস্তস্যোপরিষ্টাৎপবনাবধূতঃ।
অঙ্গারশেষস্য হুতাশনস্য পূর্ব্বোত্থিতোধূমইবাবভাসে ॥ ৪৩ ॥
প্রহারমূর্চ্ছাপগমে রথস্থা যন্তৄনুপালভ্য নিবর্ত্তিতাশ্বান্।
যৈঃ শাদিতা লক্ষিতপূর্ব্বকেতুংস্তানেব সামর্ষতয়া নিজঘ্নুঃ ॥ ৪৪ ॥
অপ্যর্দ্ধমার্গে পরবাণলূনাধনুর্ভৃতাং হস্তবতাং পৃষৎকাঃ।
সম্প্রাপুরেবাত্মজবানুবৃত্ত্যা পূর্ব্বার্দ্ধভাগৈঃ ফলিভিঃ শরব্যম্ ॥ ৪৫॥

সকল অর্দ্ধপথে বিপক্ষশরছিন্ন হইয়াও স্ববেগপ্রভাবে লৌহ ফলসম্পন্ন পূর্ব্বার্দ্ধ দ্বারা লক্ষ্যের উপরেই নিপতিত হইল।

হস্তিযুদ্ধে হস্ত্যারোহিদিগের মস্তক সকল ক্ষুরধার ক্ষুরাগ্র ও চক্র দ্বারা ছিন্ন হইলেও শ্যেন পক্ষীর নখাগ্রে কেশ-পাশ সংলগ্ন হওয়াতে বহুবিলম্বে ভূতলে নিপতিত হইল। কোন অশ্বারোহী স্বীয় প্রহারবেগে এক জনকে অশ্ব পৃষ্ঠে মূর্চ্ছিত ও প্রতিপ্রহারে অক্ষম দেখিয়া তাহারে আর প্রহার করিল না, প্রত্যুত তাহার সংজ্ঞালাভ কাল আকাঙ্ক্ষা করিতে লাগিল। শরীর রক্ষায় নিরপেক্ষ বর্ম্মধারী বীরগণ কোশ নিষ্কাসিত অসিদণ্ড দ্বারা হস্তীর বিশাল দশনে আঘাত করিবা-মাত্র হুতাশন প্রাদুর্ভূত হইল; তদ্দর্শনে করিনিকর নিতান্ত ভীত হইয়া শুণ্ডনিঃসৃত সলিল শীকর দ্বারা উহা নির্ব্বাণ করিতে লাগিল।

তখন সমরক্ষেত্র যমরাজের পানভূমির ন্যায় শোভা ধারণ করিল; তথায় শরনিকরনিকৃত্ত শিরঃসমূহ ফল স্বরূপ, নিপতিত শিরস্ত্র সমুদায় চষক স্বরূপ এবং রুধিরধারা মদ্যের প্রবাহ স্বরূপ লক্ষিত হইতে লাগিল। শৃগালী

আধোরণানাং গজসন্নিপাতে শিরাংসি চক্রৈর্নিশিতৈঃ ক্ষুরাগ্রৈঃ
হৃতান্যপি শ্যেননখাগ্রকোটিব্যাসক্তকেশানি চিরেণ পেতুঃ ॥ ৪৬ ॥
পূর্ব্বং প্রহর্ত্তা ন জঘান ভূয়ঃ প্রতিপ্রহারাক্ষমমশ্বসাদী।
তুরঙ্গমস্কন্ধনিষণ্ণদেহং প্রত্যাশ্বসন্তং রিপুমাচকাঙ্ক্ষ ॥ ৪৭ ॥
তনুত্যজাং বর্ম্মভৃতাং বিকোশৈ র্বৃহৎসু দন্তেষ্বসিভিঃ পতদ্ভিঃ।
উদ্যন্তমগ্নিং শময়াম্বভূবু র্গজা বিবিগ্না করশীকরেণ ॥ ৪৮ ॥
শিলীমুখোৎকৃত্তশিরঃ ফলাঢ্যা চ্যুতৈঃ শিরস্ত্রৈশ্চষকোত্তরেব।
রণক্ষিতিঃ শোণিতমদ্যকুল্যা ররাজ মৃত্যোরিব পানভূমিঃ ॥ ৪৯ ॥

প্রান্তভাগে বিহঙ্গখণ্ডিত এক খণ্ড হস্ত সেই বিহঙ্গ হইতে বিচ্ছিন্ন করিয়া স্বয়ং মাংসপ্রিয় হইয়াও অঙ্গদের অগ্রভাগ দ্বারা তালুদেশ ক্ষত বিক্ষত হওয়াতে উহা তৎক্ষণাৎ পরিত্যাগ করিল। কোন বীর বিপক্ষের খড়্গাঘাতে ছিন্নমস্তক হইবামাত্র দেবত্ব লাভ পূর্ব্বক সুরাঙ্গনাকে বামাঙ্গসঙ্গিনী করিয়া স্বীয় কবন্ধকে রণস্থলে নৃত্য করিতে নিরীক্ষণ করিল। কোন দুই বীর পরস্পরের সারথি বিনষ্ট হইলে আপনারাই সারথি ও রথীর কার্য্য সম্পাদন করিতে লাগিল; রথের অশ্ব সকল নিহত হইলে পর বহুক্ষণ গদাযুদ্ধ করিল; গদা ভগ্ন হইলে পরস্পর বাহুযুদ্ধে প্রবৃত্ত হইয়া বিনাশ প্রাপ্ত হইল। কোন দুই বীর শস্ত্র প্রহারে পরস্পর ক্ষতকলেবর ও যুগপৎ প্রাণবিহীন হইয়া দেবত্ব অধিকার করিয়াও এক অপ্সরা লইয়া বিবাদ করিতে লাগিল। এইরূপে মহার্ণবের তরঙ্গ যেমন পশ্চাৎ ও পুরোবর্ত্তী মারুতবেগপ্রভাবে পর্য্যায়ক্রমে উন্নত ও অবনত হইতে থাকে,

উপান্তয়োর্নিষ্কুষিতং বিহঙ্গৈরাক্ষিপ্য তেভ্যঃ পিশিতপ্রিয়াঽপি।
কেয়ূরকোটিক্ষততালুদেশা শিবা ভুজচ্ছেদমপাচকার॥ ৫০॥
কশ্চিৎ দ্বিষৎ খড়্গহৃতোত্তমাঙ্গঃ সদ্যো বিমানপ্রভুতামুপেত্য।
বামাঙ্গসংসক্তসুরাঙ্গনঃ স্বং নৃত্যৎ কবন্ধং সমরে দদর্শ॥ ৫১॥
অন্যোন্যসূতোন্মথনাদভূতাং তাবেব সূতৌ রথিনৌ চ কৌচিৎ।
ব্যশ্বৌ গদাব্যায়তসংপ্রহারৌ ভগ্নায়ুধৌ বাহুবিমর্দ্দনিষ্ঠৌ॥ ৫২॥
পরস্পরেণ ক্ষতয়োঃ প্রহর্ত্রোরুৎক্রান্তবায়্বোঃ সমকালমেব।
অমর্ত্যভাবেঽপি কয়োশ্চিদাসীদেকাপ্সরঃপ্রার্থিতয়োর্বিবাদঃ॥ ৫৩॥
ব্যূহাবুভৌ তাবিতরেতরস্মাৎ ভঙ্গং জয়ঞ্চাপতুরব্যবস্থম্।
পশ্চাৎপুরোমারুতয়োঃ প্রবৃদ্ধৌ পর্য্যায়বৃত্ত্যেব মহার্ণবোর্ম্মী॥ ৫৪॥

তদ্রূপ সেই উভয় বাহমধ্যে কোন পক্ষে জয় ও কোন পক্ষে পরাজয় হইতে লাগিল।

অনন্তর মহাবল পরাক্রান্ত অজ স্বায় সৈন্য শত্রুসৈন্য দ্বারা ছিন্ন ভিন্ন হইলেও প্রতিবলে অবগাহন করিলেন; সমীরণ কক্ষ হইতে ধূমকে অপসারিত করিতে পারে, কিন্তু হুতাশন কিছুতেই স্থানান্তরিত হয় না। তখন মহাবরাহ যেমন প্রলয়-কালে উচ্ছলিত মহাসাগরের সলিলবেগ নিবারণ করিয়াছিলেন, তদ্রূপ সেই সমরদুর্ম্মদ অদ্বিতীয় বীর রথারোহণ পূর্ব্বক শরাসন ও তূণীর ধারণ করিয়া মহীপালগণকে নিবারণ করিতে লাগি-লেন। তাঁহার সুন্দর দক্ষিণ হস্ত তূণীরমুখে নিরন্তর লক্ষিত হইতে লাগিল; তিনি যে কখন শর সন্ধান ও কখন শর প্রয়োগ করেন, কেহই তাহার অনুসন্ধান পাইল না; তৎকালে বোধ হইল যেন সেই যোদ্ধার শরাসনজ্যা একবার আকর্ণ আকৃষ্ট হইয়া শত্রুবিনাশকর শরনিকর প্রসব করিতেছে। তিনি বিপক্ষগণের ক্রোধদষ্ট সমধিক লোহিত ওষ্ঠপুটসম্পন্ন, স্পষ্ট সুলক্ষিত ঊর্দ্ধ্বরেখাশালী ভ্রুকুটীকুটিল, ভল্লচ্ছিন্ন মস্তক সমূহে রণস্থল সমাচ্ছন্ন করিয়া ফেলিলেন। তিনি

পরেণ ভগ্নেঽপি বলে মহৌজা যযাবজঃ প্রত্যরিসৈন্যমেব।
ধূমো নিবর্ত্তেত সমীরণেন যতস্তু কক্ষস্তত এব বহ্নিঃ॥ ৫৫॥
রথী নিষঙ্গী কবচী ধনুষ্মান্ দৃপ্তঃ স রাজন্যকমেকবীরঃ।
নিবারয়ামাস মহাবরাহঃ কল্পক্ষয়োদ্বৃত্তমিবার্ণবাম্ভঃ॥ ৫৬॥
স দক্ষিণং তূণমুখেন বামং ব্যাপারয়ন্ হস্তমলক্ষ্যতাজৌ।
আকর্ণকৃষ্টা সকৃদস্য যোদ্ধুর্মৌর্ব্বীব বাণান্ সুষুবে রিপুঘ্নান্॥ ৫৭॥
স রোষদষ্টাধিকলোহিতোষ্ঠৈর্ব্যক্তোর্দ্ধরেখা ভ্রুকুটীর্ব্বহদ্ভিঃ।
তস্তার গাং ভল্লনিকৃত্তকণ্ঠৈর্হুঙ্কারগর্ভৈর্দ্বিষতাং শিরোভিঃ॥ ৫৮॥

নই ক্ষিপ্রহস্তে তাহাদিগের মস্তক ছেদন করিতে লাগিলেন
, বীরগণ যে হুঙ্কার শব্দ পরিত্যাগে উদ্যত হইয়াছিল
ন্নমুণ্ডেও তাহার অবশিষ্ট উচ্চারিত হইতে লাগিল। মহী-
লগণ সমরাঙ্গনে দ্বিরদপ্রধান চতুরঙ্গ বল, বর্ম্মভেদী সমস্ত
য়ুধ ও সর্ব্ব প্রযত্ন সহকারে সেই রঘুরাজকুমার অজকে
হার করিতে লাগিলেন। তখন অজের রথ ভূপালগণ
ক্ষিপ্ত অস্ত্র সমূহে সমাচ্ছন্ন হওয়াতে উহার ধ্বজাগ্রমাত্র
ক্ষিত হইল। তৎকালে সূর্য্যদেব অল্প প্রকাশ পাইলে
হারনিমগ্ন প্রাতঃকালের যেরূপ শোভা হয় অজও তদ্রূপ
শোভিত হইলেন।

অনন্তর অনঙ্গ দেবের ন্যায় সুন্দর নিরন্তর জাগরূক অধি-
জকুমার অজ সেই ভূপালগণকে লক্ষ্য করিয়া প্রিয়ংবদ
তে অধিগত নিদ্রাসাধন গান্ধর্ব্ব অস্ত্র প্রয়োগ করিলেন।
ন ভূপালসৈন্য সেই ধ্বজস্তম্ভে দেহ সমর্পণ পূর্ব্বক নিদ্রায়
ভিভূত হইল; তৎকালে শরাসন আকর্ষণ করিতে উহা-
গের হস্ত আর প্রসারিত হইল না এবং উহাদের শিরস্ত্র-
ল অন্যতর স্কন্ধে স্খলিত হইয়া গেল।

সর্ব্বৈর্ব্বলাঙ্গৈর্দ্বিরদপ্রধানৈ সর্ব্বায়ুধৈঃ কঙ্কটভেদিভিশ্চ।
সর্ব্বপ্রযত্নেন চ ভূমিপালা তস্মিন্ প্রজহ্রুর্যুধি সর্ব্বএব ॥ ৫৯ ॥
সোঽস্ত্রব্রজৈশ্ছন্নরথঃ পরেষাং ধ্বজাগ্রমাত্রেণ বভূব লক্ষ্যঃ।
নীহারমগ্নো দিনপূর্ব্বভাগঃ কিঞ্চিৎপ্রকাশেন বিবস্বতেব ॥ ৬০ ॥
প্রিয়ংবদাৎ প্রাপ্তমসৌ কুমারঃ প্রাযুঙ্ক্ত রাজস্বধিরাজসূনুঃ।
গান্ধর্ব্বমস্ত্রং কুসুমাস্ত্রকান্তঃ প্রস্বাপনং স্বপ্ননিবৃত্তলৌল্যঃ ॥ ৬১ ॥
ততো ধনুষ্কর্ষণমূঢ়হস্তমেকাংসপর্য্যস্তশিরস্ত্রজালম্।
তস্থৌ ধ্বজস্তম্ভনিষণ্ণদেহং নিদ্রাবিধেয়ং নরদেবসৈন্যম্ ॥ ৬২ ॥

অনন্তর রাজকুমার অজ প্রিয়াচুম্বিত অধরে শঙ্খ সন্নি
বেশিত করিয়া মুখমারুতে পরিপূরিত করিতে লাগিলেন
তদ্দ্বারা বোধ হইল যেন, সেই অদ্বিতীয় বীর স্বহস্তোপার্জ্জি
মূর্ত্তিমান্ যশ পান করিতে প্রবৃত্ত হইয়াছেন। ইত্যবসরে
তাঁহার যোদ্ধারা সেই শঙ্খশব্দ শ্রবণে তাঁহারই শঙ্খ ধ্বনিত
হইতেছে নিশ্চয় করিয়া তথায় প্রত্যাগমন পূর্ব্বক দেখিল
যুবরাজ নিদ্রিত শত্রুসমূহে পরিবেষ্টিত হইয়া মুকুলিত কমল
দল মধ্যে প্রতিবিম্বিত শশাঙ্কের ন্যায় বিরাজমান আছেন।
তৎপরে তিনি মহীপালগণের ধ্বজদণ্ডে শোণিতলিপ্ত শরাগ্র
দ্বারা "হে ভূপালগণ! এক্ষণে রঘুরাজতনয় অজ তোমাদিগের
যশোরাশি অপহরণ করিলেন, দয়া পরবশ হইয়া জীবন গ্রহণ
করিলেন না" এই কয়েকটি বর্ণাবলী সন্নিবেশিত করিয়া
দিলেন।

যুদ্ধশ্রমে তাঁহার ললাটদেশ হইতে ঘর্ম্মবিন্দু নির্গত
হইতে লাগিল এবং শিরস্ত্রাণ অপনীত করাতে কেশবন্ধ
শিথিল হইয়া গেল। অনন্তর তিনি নিতান্ত ভীতা প্রিয়তমা
ইন্দুমতীর নিকট গমন করিয়া কার্ম্মুকের কোটিদেশে একটি

ততঃ প্রিয়োপাত্তরসেঽধরৌষ্ঠে নিবেশ্য দধ্মৌ জলজং কুমারঃ।
তেনঃ স্বহস্তার্জ্জিতমেকবীরঃ পিবন্ যশো মূর্ত্তমিবাবভাসে॥ ৬৩॥
শঙ্খস্বনাভিজ্ঞতয়া নিবৃত্তা স্তং সন্নশত্রুং দদৃশুঃ স্বযোধাঃ।
নিমীলিতানামিব পঙ্কজানাং মধ্যে স্ফুরন্তং প্রতিমাশশাঙ্কম্॥ ৬৪॥
সশোণিতৈস্তেন শিলীমুখাগ্রৈ র্নিক্ষেপিতাঃ কেতুষু পার্থিবানাম্।
যশো হৃতং সংপ্রতি রাঘবেণ ন জীবিতং বঃ কৃপয়েতি বর্ণাঃ॥ ৬৫॥
স চাপকোটীনিহিতৈকবাহুঃ শিরস্ত্রনিষ্কর্ষণভিন্নমৌলিঃ।
ললাটবদ্ধশ্রমবারিবিন্দুর্ভীতাং প্রিয়ামেত্য বচো বভাষে॥ ৬৬॥

স্ত্র সংস্থাপনপূর্ব্বক কহিতে লাগিলেন ইন্দুমতি! আমি তোমাকে অনুমতি করিতেছি, তুমি এক্ষণে এই সমস্ত শত্রুগণের প্রতি নেত্রপাত কর; এই সময় বালকেরাও ইহাদিগের অস্ত্র শস্ত্র অপহরণ করিতে পারে। ইহারা এইরূপ সমরকার্য্য দ্বারাই তোমাকে আমার হস্ত হইতে প্রার্থনা করিয়াছিল।

তখন নিশ্বাস বাষ্পের অপগমে আদর্শতল যেমন স্বীয় নির্ম্মলতা লাভ করে তদ্রূপ ইন্দুমতীর মুখ কমল সেই বিপক্ষকৃত বিষাদ হইতে তৎক্ষণাৎ বিমুক্ত হইয়া সুশোভিত হইতে লাগিল। তৎকালে তিনি হর্ষে পুলকিত হইলেও লজ্জার অধীন হইয়া স্বয়ং প্রিয়তমকে অভিনন্দন করিতে পারিলেন না; বনস্থলী যেমন নবসলিলবিন্দু দ্বারা অভিষিক্ত হইয়া ময়ূরগণের কেকারবে জলধরকে অভিনন্দন করিয়া থাকে, তদ্রূপ সখীগণের মুখ দিয়া তাঁহার প্রশংসা করিতে লাগিলেন।

এইরূপ অনিন্দনীয় যুবরাজ অজ ভূপালগণের মস্তকে বাম পদ অর্পণ করিয়া অনিন্দনীয়া ইন্দুমতীকে রথে লইয়া

ইতঃ পরানর্ভকহার্য্যশস্ত্রান্ বৈদর্ভি পশ্যানুমতা ময়াসি।
এবং বিধেনাহবচেষ্টিতেন ত্বং প্রার্থ্যসে হস্তগতা মমৈভিঃ॥ ৬৭॥
তস্যাঃ প্রতিদ্বন্দ্বিভবাদ্বিষাদাৎ সদ্যো বিমুক্তং মুখমাবভাসে।
নিশ্বাসবাষ্পাপগমাৎ প্রপন্নঃ প্রসাদমাত্মীয়মিবাত্মদর্শঃ॥ ৬৮॥
হৃষ্টাপি সা হ্রীবিজিতা ন সাক্ষাৎ বাগ্ভিঃসখীনাং প্রিয়মভ্যনন্দৎ।
স্থলী নবাম্ভঃপৃষতাভিবৃষ্টা ময়ূরকেকাভিরিবাভ্রবৃন্দম্॥ ৬৯॥
ইতি শিরসি স বামং পাদমাধায় রাজ্ঞা-
মুদবহদনবদ্যাং তামবদ্যাদপেতঃ।
রথতুরগরজোভিস্তস্য রুক্ষালকাগ্রা
সমরবিজয়লক্ষ্মীঃ সৈব মূর্ত্তা বভূব॥ ৭০॥

গমন করিতে লাগিলেন; অশ্ব ক্ষুর ক্ষুণ্ণ ধূলি পটল দ্বার ইন্দুমতীর অলকজাল রুক্ষ হইয়া গেল। তৎকালে তিনি যেন অজের মূর্ত্তিমতী বিজয়লক্ষ্মী হইলেন।

এদিকে মহারাজ রঘু অজের আগমনের পূর্ব্বেই বিবা ও জয়লাভ সংবাদ অবগত হইয়াছিলেন, এক্ষণে তাঁহাকে বিজয়ী ও শ্লাঘনীয় পত্নীর সহিত সমবেত ও প্রতিনিবৃ দেখিয়া অভিনন্দন করিতে লাগিলেন। তৎপরে তাঁহার প্রতি নিজ ভার্য্যার রক্ষণাবেক্ষণের ভার সমর্পণ করিয়া মুক্তিমার্গে একান্ত সমুৎসুক হইলেন; পুত্র কুলভার বহনে সমর্থ হইলে সূর্য্যবংশীয়েরা আর গৃহস্থাশ্রমে অবস্থান করেন না।

প্রথমপরিগতার্থস্তং রঘুঃ সন্নিবৃত্তং
বিজয়িনমভিনন্দ্য শ্লাঘ্যজায়াসমেতম্।
তদুপহিতকুটুম্বঃ শান্তিমার্গোৎসুকোঽভূৎ
নহি সতি কুলধুর্য্যে সূর্য্যবংশ্যা গৃহায় ॥ ৭১ ॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ
অজপাণিগ্রহণো নাম সপ্তমঃ সর্গঃ।

---

# অষ্টম সর্গ।

অনন্তর মহারাজ রঘু ললিত বিবাহসূত্রে সমলঙ্কৃত হস্ত
ায় আত্মজ অজের দ্বিতীয়া ইন্দুমতীর ন্যায় অবনীকেও
হস্তগামিনী করিয়া দিলেন। অন্যান্য নৃপতনয়েরা বিষপ্রয়োগ
ভৃতি অসৎ কার্য্য দ্বারা যে রাজ্য আত্মসাৎ করিতে যত্নবান
া, যুবরাজ অজ ভোগ তৃষ্ণায় প্রবর্ত্তিত না হইয়া পিতার
াজ্ঞা বলিয়াই সেই উপস্থিত রাজ্যকে প্রতিগ্রহ করিলেন।
েদিনী মহর্ষি বশিষ্ঠপ্রদত্ত সলিলে অজের সহিত অভিষিক্ত
ইয়া সুস্পষ্ট উচ্ছ্বাস দ্বারা যেন গুণবান্ ভর্ত্তৃলাভে আপনার
রিত[illegible]তা প্রকাশ করিল। কুলগুরু বশিষ্ঠ দেব কর্ত্তৃক অথর্ব্ব
েদো[illegible] বিধি অনুসারে অভিষেক সংস্কার সম্পাদিত হইলে
বরাজ বিপক্ষগণের নিতান্ত দুর্দ্ধর্ষ হইয়া উঠিলেন; ইহা
সিদ্ধই আছে যে, ক্ষত্রিয় তেজের সহিত ব্রহ্মতেজ মিশ্রিত

অথ তস্য বিবহাকৌতুকং ললিতং বিভ্রত এব পার্থিবঃ।
বসুধামপি হস্তগামিনীমকরোদিন্দুমতীমিবাপরাম্॥ ১॥
দুরিতৈরপি কর্ত্তুমাত্মসাৎ প্রযতন্তে নৃপসূনবো হি যৎ।
তদুপস্থিতমগ্রহীদজঃ পিতুরাজ্ঞেতি ন ভোগতৃষ্ণয়া॥ ২॥
অনুভূয় বশিষ্ঠসম্ভৃতৈঃ সলিলৈস্তেন সহাভিষেচনম্।
বিশদোচ্ছ্বসিতেন মেদিনী কথয়ামাস কৃতার্থতামিব॥ ৩॥
স বভূব দুরাসদঃ পরৈ গুরুণাথর্ব্ববিদা কৃতক্রিয়ঃ।
পবনাগ্নিসমাগমোহ্যয়ং সহিতং ব্রহ্ম যদস্ত্রতেজসা॥ ৪॥

হইলে পবনাগ্নি সমাগম সদৃশ হইয়া উঠে। প্রজারা সে নবীন রাজাকে পাইয়া যেন প্রত্যাগতযৌবন রঘুকেই প্রাপ্ত হইয়াছে বিবেচনা করিতে লাগিল; ফলত অজ সমস্ত পৈতৃক রাজ্যের ন্যায় সমস্ত পৈতৃক গুণেরও অধিকারী হইলেন। তখন সমৃদ্ধিসম্পন্ন পৈতৃক পদ কল্যাণভাজন অজের সহিত এবং তাঁহার অভিনব যৌবন শুভাবহ বিনয়ের সহিত সমাগত হইয়া সমধিক সুশোভিত হইল।

অনন্তর মহাবাহু অজ সেই নবাগত মেদিনীকে নবোঢ়া বধূর ন্যায় বলপ্রকাশ করিলে পাছে উদ্বেজিত হয় এই ভাবিয়া সদয় হৃদয়ে ভোগ করিতে লাগিলেন। শত শত নদীতে মহাসাগরের যেমন অবগণনা নাই তদ্রূপ তিনি কোন ব্যক্তিকেই বিমাননা করিতেন না; সুতরাং "প্রজাদিগের মধ্যে আমি মহারাজের প্রিয়" সকলেই এইরূপ চিন্তা করিতে লাগি[ল]। মহারাজ অজ অতি উগ্র স্বভাব বা অতিশয় নম্র প্রকৃতি ছিলেন না; কিন্তু এই উভয়বিধ গুণের মধ্যভাগ অবলম্বন পূ[র্বক]

রঘুমেব নিবৃত্তযৌবনং তমমন্যন্ত নবেশ্বরং প্রজাঃ।
স হি তস্য ন কেবলাং শ্রিয়ং প্রতিপেদে সকলান্ গুণানপি॥ ৫
অধিকং শুশুভে শুভংযুনা দ্বিতয়েন দ্বয়মেব সঙ্গতম্।
পদমৃদ্ধমজেন পৈতৃকং বিনয়েনাস্য নবঞ্চ যৌবনম্॥ ৬॥
সদয়ং বুভুজে মহাভুজঃ সহসোদ্বেগমিয়ং ব্রজেদিতি।
অচিরোপনতাং স মেদিনীং নবপাণিগ্রহণাং বধূমিব॥ ৭॥
অহমেব মতো মহীপতেরিতি সর্ব্বঃ প্রকৃতিষ্বচিন্তয়ৎ।
উদধেরিব নিম্নগাশতেষ্বভবন্নস্য বিমাননা ক্বচিৎ॥ ৮॥
ন খরো ন চ ভূয়সা মৃদুঃ পবমানঃ পৃথিবীরুহানিব।
স পুরস্কৃতমধ্যমক্রমো নময়ামাস নৃপাননুদ্ধরন্॥ ৯॥

যেমন পাদপদল সন্নমিত করে, তদ্রূপ মহীপালগণকে
উন্মূলিত না করিয়া আবর্জ্জিত করিতে লাগিলেন।
মহারাজ রঘু আপনার আত্মজ অজকে নির্ব্বিকার
প্রজাবর্গে প্রতিষ্ঠিত দেখিয়া অনিত্য স্বর্গীয় বিষ-
একান্ত নিস্পৃহ হইলেন; দিলীপকুলোৎপন্ন মহীপালগণ
কালে গুণবান্ পুত্রে সমস্ত সম্পদ্ সমর্পণ করিয়া সংযত
তরুবল্কলবাসী জিতেন্দ্রিয় ঋষিগণের পদবী অবলম্বন
থাকেন। তখন সুশীল অজ পিতা রঘুকে বনগমনে উন্মুখ
া উষ্ণীষশোভিত মস্তক দ্বারা তাঁহার চরণে প্রণিপাত
কহিলেন, পিতঃ! আপনি আমাকে পরিত্যাগ করিবেন
পুত্রবৎসল রঘু আত্মজ অজকে বাষ্পাকুল লোচনে এই-
প্রার্থনা করিতে দেখিয়া তৎক্ষণাৎ তাঁহার বাক্যে সম্মত হই-
ভুজঙ্গ যেমন নির্ম্মুক্ত নির্ম্মোক পুনরায় গ্রহণ করে
তিনিও পরিহৃত রাজলক্ষ্মী আর পরিগ্রহ করিলেন না।
তিনি ইন্দ্রিয় সংযম ও প্রব্রজ্যাশ্রম অবলম্বন পূর্ব্বক নগ-

বীক্ষ্য রঘুঃ প্রতিষ্ঠিতং প্রকৃতিষ্বাত্মজমাত্মবত্তয়া।
য়েষু বিনাশধর্ম্মসু ত্রিদিবস্থেষ্বপি নিঃস্পৃহোঽভবৎ॥ ১০॥
বৎসুতরোপিতশ্রিয়ঃ পরিণামে হি দিলীপবংশজাঃ।
বীং তরুবল্কবাসসাং প্রযতাঃ সংযমিনাং প্রপেদিরে॥ ১১॥
সমাশ্রয়োন্মুখং শিরসা বেষ্টনশোভিনা সুতঃ।
ং প্রণিপত্য পাদয়োরপরিত্যাগমযাচতাত্মনঃ॥ ১২॥
মুখস্য তস্য তৎ কৃতবানীপ্সিতমাত্মজপ্রিয়ঃ।
র্প ইব ত্বচং পুনঃ প্রতিপেদে ব্যপবর্জ্জিতাং শ্রিয়ম্॥ ১৩॥
দাশ্রমমন্ত্যমাশ্রিতো নিবসন্নাবসথে পুরাদ্বহিঃ।
শ্যত পুত্রভোগ্যযা স্নুষয়েবাবিকৃতেন্দ্রিয়ঃ শ্রিয়া॥ ১৪॥

রের বহির্ভাগে এক স্থানে অবস্থান করিলে পুত্রবধূর ন্যা
পুত্রভোগ্যা রাজলক্ষ্মী তাঁহার সেবা করিতে লাগিলেন।
তখন চন্দ্রমণ্ডল অস্তগমনে উন্মুখ এবং সূর্য্যদেব প্রকাশি
হইলে নভোমণ্ডলের যেরূপ শোভা হয়, তদ্রূপ সেই পূ
রাজা শান্তিমার্গে সন্নিবিষ্ট এবং নব ভূপতি ক্রমশঃ অভ্যু
লাভে প্রবৃত্ত হইলে সেই রাজকুল সুশোভিত হইল। লোক
সেই যতি ও নৃপতি লক্ষণধারী রঘু ও অজকে ভূতলে অবতী
মোক্ষ ও অভ্যুদয় লাভার্থী ধর্ম্মদ্বয়ের অংশের ন্যায় নিরীক্ষ
করিতে লাগিল।

অনন্তর মহারাজ অজ অনধিকৃত রাজ্য অধিকার করি
বার নিমিত্ত নীতিবিশারদ মন্ত্রিগণের সহিত এবং র
মুক্তিপদ প্রাপ্তির আশয়ে তত্ত্বদর্শী যোগীদিগের সহিত সম
গত হইলেন; যুবরাজ প্রকৃতিপরিজ্ঞানের নিমিত্ত ধর্ম
সন এবং বৃদ্ধ রাজা নির্জ্জনে মনের একাগ্রতা অভ্যা
করিবার নিমিত্ত অতি পবিত্র কুশাসন গ্রহণ করিলেন।
অজ কোষদণ্ডপ্রভূত প্রভুশক্তি প্রভাবে অনন্তরবর্ত্তী ভূপ

প্রশমস্থিতপূর্ব্বপার্থিবং কুলমভ্যুদ্যতনূতনেশ্বরম্।
নভসা নিভৃতেন্দুনা তুলামুদিতার্কেণ সমারুরোহ তৎ॥ ১৫॥
যতিপার্থিবলিঙ্গধারিণৌ দদৃশাতে রঘুরাঘবৌ জনৈঃ।
অপবর্গমহোদয়ার্থয়োর্ভুবমংশাবিব ধর্ম্মযোর্গতৌ॥ ১৬॥
অজিতাধিগমায় মন্ত্রিভির্যুযুজে নীতিবিশারদৈরজঃ।
অনপায়িপদোপলব্ধয়ে রঘুরাপ্তৈঃ সমিয়ায় যোগিভিঃ॥ ১৭॥
নৃপতিঃ প্রকৃতীরবেক্ষিতুং ব্যবহারাসনমাদদে যুবা।
পরিচেতুমুপাংশু ধারণাং কুশপূতং প্রবয়াস্তু বিষ্টরম্॥ ১৮॥

াকে আয়ত্ত করিতে প্রবৃত্ত হইলেন এবং রঘু সমাধি
াস দ্বারা শরীরস্থ পঞ্চ বায়ুকে বশীভূত করিতে লাগি
; নব ভূপতি ক্ষিতিতলে বিপক্ষগণের সমগ্র কর্ম্ম
ল করিয়া দিলেন এবং রঘু তত্ত্বজ্ঞানময় বহ্নি দ্বারা
াত্তিবীজভূত স্বীয় কর্ম্ম ভস্মসাৎ করিতে প্রবৃত্ত হইলেন;
ফলানুসন্ধান করিয়া সন্ধি বিগ্রহ প্রভৃতি ছয় গুণ প্রয়োগ
তে লাগিলেন এবং রঘু মৃৎপিণ্ড ও কাঞ্চনে সমদৃষ্টি
বিকারশূন্য হইয়া সত্ত্ব রজ প্রভৃতি গুণত্রয় পরাজয়
তে প্রবৃত্ত হইলেন; কার্য্যদক্ষ অজ ফলোদয় না
ল কোন কার্য্য হইতে অবসর গ্রহণ করিতেন না এবং
বুদ্ধি রঘুও পরমাত্মাকে দর্শন না করিয়া যোগ সাধন
তে নিবৃত্ত হইতেন না। এই রূপে তাঁহারা অভ্যুদয় ও
র্বর্গ লাভে নিতান্ত ব্যগ্র হইয়া শত্রু ও ইন্দ্রিয়বর্গের প্রতি
ন্তর সতর্ক হইয়া রহিলেন এবং উহাদের স্বেচ্ছাচার নিবারণ
ক উভয়ে অবিলম্বেই উভয়বিধ সিদ্ধি লাভ করিলেন।

নবং প্রভুশক্তিসম্পদা বশমেকো নৃপতিননন্তরান্।
পরঃ প্রণিধানযোগ্যযা মরুতঃ পঞ্চ শরীরগোচরান্॥ ১৯॥
করোদচিরেশ্বরঃ ক্ষিতৌ দ্বিষদারম্ভফলানি ভস্মসাৎ।
তরো দহনে স্বকর্ম্মণাং ববৃতে জ্ঞানময়েন বহ্নিনা॥ ২০॥
ণবন্ধমুখান্ গুণানজঃ ষড়ুপায়ুঙ্ক্ত সমীক্ষ্য তৎফলম্।
ঘুরপ্যজয়দ্গুণত্রয়ং প্রকৃতিস্থং সমলোষ্টকাঞ্চনঃ॥ ২১॥
নবঃ প্রভুরাফলোদয়াৎ স্থিরকর্ম্মা বিররাম কর্ম্মণঃ।
চ যোগবিধের্নবেতরঃ স্থিরধীরাপরমাত্মদর্শনাৎ॥ ২২॥
ইতি শত্রুষু চেন্দ্রিয়েষু চ প্রতিষিদ্ধপ্রসরেষু জাগ্রতৌ।
প্রসিতাবুদয়াপবর্গয়োরুভয়ীং সিদ্ধিমুভাববাপতুঃ॥ ২৩॥

অনন্তর মহারাজ রঘু সর্ব্বভূতে সমদর্শী হইয়া অজে
অনুরোধে কএক বৎসর অতিবাহন পূর্ব্বক যোগ ও সমা
বলে সেই অবিনাশী মায়াতীত পরমাত্মাকে প্রাপ্ত হইলেন
সাগ্নিক অজ পিতার তনুত্যাগ সংবাদ শ্রবণ করিয়া অজ
অশ্রু ধারা বিসর্জ্জন পূর্ব্বক সন্ন্যাসীদিগের সহিত তাঁহ
সমাধি কার্য্য নির্ব্বাহ করিলেন; তৎকালে প্রতিষেধ আ
বলিয়া অগ্নিসংস্কার করিলেন না। যে সমস্ত মহাত্মা
যোগবলে কলেবর পরিত্যাগ করিয়া থাকেন, তাঁহারা পুত্র
প্রদত্ত পিণ্ডলাভের আর অভিলাষ করেন না; তথাচ সে
শ্রাদ্ধবিধানজ্ঞ মহারাজ অজ পিতৃভক্তি পরতন্ত্র হইয়া পিতা
ঔর্দ্ধ্বদেহিক ক্রিয়া নির্ব্বাহ করিলেন।

অনন্তর রঘুরাজকুমার মুক্তিপ্রাপ্ত পিতার উদ্দেশে শোক ক
অবিধেয় এইরূপ অবধারণ করিয়া তত্ত্বদর্শীদিগের সাহায
স্বীয় মনোদুঃখ নিরাকরণ করিলেন। পরে শরাসনে জ্যা আরো
পণ পূর্ব্বক পৃথিবীকে আপনার শাসনের একান্ত অধীন করি

অথ কাশ্চিদজব্যপেক্ষয়া গময়িত্বা সমদর্শনঃ সমাঃ।
তমসঃ পরমাপদব্যয়ং পুরুষং যোগসমাধিনা রঘুঃ॥ ২৪॥
শ্রুতদেহবিসর্জ্জনঃ পিতুশ্চিরমশ্রূণি বিমুচ্য রাঘবঃ।
বিদধে বিধিমস্য নৈষ্ঠিকং যতিভিঃ সার্দ্ধমনগ্নিমগ্নিচিৎ॥ ২৫॥
অকরোৎ স তদৌর্দ্ধ্বদৈহিকং পিতৃভক্ত্যা পিতৃকার্য্যকল্পবিৎ।
নহি তেন পথা তনুত্যজস্তনযাবর্জ্জিতপিণ্ডকাঙ্ক্ষিণঃ॥ ২৬॥
স পরার্দ্ধ্যগতেরশোচ্যতাং পিতুরুদ্দিশ্য সদর্থবেদিভিঃ।
শমিতাধিরধিজ্য কার্ম্মুকঃ কৃতবানপ্রতিশাসনং জগৎ॥ ২৭॥
ক্ষিতিরিন্দুমতী চ ভামিনী পতিমাসাদ্য তমগ্র্যপৌরুষম্।
প্রথমা বহুরত্নসূরভূদপরা বীরমজীজনৎ সুতম্॥ ২৮॥

াখিলেন। সেই প্রবল পরাক্রম অজকে পতিত্বে লাভ করিয়া সুমতী বহু রত্নপ্রসূতি হইলেন এবং ইন্দুমতী বীর পুত্র প্রসব করিলেন। ঐ পুত্রের নাম দশরথ। ভাস্করের ন্যায় প্রভাসম্পন্ন রাজা দশরথ, যশঃপ্রভাবে দশ দিকে বিখ্যাত ইয়াছিলেন এবং পণ্ডিতেরা তাঁহাকে দশকণ্ঠ রাবণের নিহন্তা ামের পিতা বলিয়া নির্দ্দেশ করিয়া থাকেন।

এই রূপে মহারাজ অজ, অধ্যয়ন, যজ্ঞ ও অপত্যোৎপাদন ারা, ঋষি, দেবতা ও পিতৃগণের ঋণজাল হইতে বিমুক্ত ইয়া পরিবেশশূন্য সহস্ররশ্মির ন্যায় শোভা ধারণ করিলেন। তাঁহার পৌরুষ, ভীত ব্যক্তির ভয় নিবারণের নিমিত্ত বং প্রভূত শাস্ত্রজ্ঞান, বুধগণের সৎকার সম্পাদনের নিমিত্ত য়োজিত ছিল; সুতরাং তাঁহার অর্থরাশির ন্যায় গুণগ্রামও রার্থ সংসাধন করিত।

অনন্তর একদা সুররাজ ইন্দ্র যেমন নন্দনবনে শচীসমভিব্যাহারে বিহার করেন, তদ্রূপ সেই প্রজারঞ্জন রাজা অজ আত্মজের প্রতি সমস্ত রাজ্য ভার সমর্পণ পূর্ব্বক রাজধানীর সন্নিহিত উপবনে মহিষী ইন্দুমতীর সহিত বিহার করিতে লাগিলেন।

দশরশ্মিশতোপমদ্যুতিং যশসা দিক্ষু দশস্বপি শ্রুতম্।
দশপূর্ব্বরথং যমাখ্যয়া দশকণ্ঠারিগুরুং বিদুর্বুধাঃ ॥ ২৯ ॥
ঋষিদেবগণস্বধাভুজাং শ্রুতযাগপ্রসবৈঃ স পার্থিবঃ।
অনৃণত্বমুপেয়িবান্ বভৌ পরিধের্মুক্ত ইবোষ্ণদীধিতিঃ ॥ ৩০ ॥
বলমার্ত্তভয়োপশান্তয়ে বিদুষাং সৎকৃতয়ে বহু শ্রুতম্।
বসু তস্য বিভোর্ন কেবলং গুণবত্তাপি পরপ্রয়োজনা ॥ ৩১ ॥
স কদাচিদবেক্ষিতপ্রজঃ সহ দেব্যা বিজহার সুপ্রজাঃ।
নগরোপবনে শচীসখো মরুতাং পালয়িতেব নন্দনে ॥ ৩২ ॥

তৎকালে দেবর্ষি নারদ দক্ষিণ সাগরের উপকূলে গোকর্ণ নামক স্থানে প্রতিষ্ঠিত ভগবান্ শশিশেখরকে বীণাবাদন পূর্ব্বক আরাধনা করিবার নিমিত্ত গগনমার্গ দিয়া গমন করিতেছিলেন। ইত্যবসরে সমীরণ তাঁহার বীণার শিরোভাগে সন্নিবেশিত দিব্যকুসুমগুম্ফিত মাল্য সৌরভলোভে মহাবেগে অপহরণ করিল। ভ্রমরাবলী সেই মাল্যের অনুসরণ করিতে লাগিল; তৎকালে বোধ হইল যেন নারদের বীণা সমীরণ কৃত পরাভবদুঃখে অঞ্জনকলুষিত অশ্রু বিন্দু বর্ষণ করিতেছে। অনন্তর সেই দিব্য মাল্য মধুগন্ধের আধিক্য নিবন্ধন লতাজালের ঋতুসম্ভূত সৌরভ অভিভূত করিয়া রাজমহিষী ইন্দুমতীর অতি বিশাল স্তনযুগলে নিপতিত হইল। ইন্দুমতী স্বীয় সুগঠিত স্তনদ্বয়ের ক্ষণসমাগমসখী সেই মালাকে নিরীক্ষণ করিয়া একান্ত বিহ্বল এবং রাহুকবলিত চন্দ্রের চন্দ্রিকার ন্যায় নিমীলিত হইলেন। পরে তৎক্ষণাৎ

অথ রোধসি দক্ষিণোদধেঃ শ্রিতগোকর্ণনিকেতমীশ্বরম্।
উপবীণযিতুং যযৌ রবেরুদয়াবৃত্তিপথেন নারদঃ॥ ৩৩॥
কুসুমৈগ্রথিতামপার্থিবৈঃ স্রজমাতোদ্যশিরোনিবেশিতাম্।
অহরৎ কিল তস্য বেগবান্ অধিবাসস্পৃহযেব মারুতঃ॥ ৩৪।
ভ্রমরৈঃ কুসুমানুসারিভিঃ পরিকীর্ণা পরিবাদিনী মুনেঃ।
দদৃশে পবনাবলেপজং সৃজতী বাষ্পমিবাঞ্জনাবিলম্॥ ৩৫॥
অভিভূয় বিভূতিমার্ত্তবীং মধুগন্ধাতিশয়েন বীরুধাম্।
নৃপতেরমরস্রগাপ সা দয়িতোরুস্তনকোটিসুস্থিতিম্॥ ৩৬॥
ক্ষণমাত্রসখীং সুজাতয়োঃ স্তনয়োস্তামবলোক্য বিহ্বলা।
নিমিমীল নরোত্তমপ্রিয়া হৃতচন্দ্রা তমসেব কৌমুদী॥ ৩৭॥

অচেতন ও ভূতলে নিপতিত হইয়া পতিকেও নিপাতিত করিলেন; ইহা প্রসিদ্ধই আছে যে, দীপশিখা ক্ষরিত তৈলবিন্দুর সহিত ভূতলে নিপতিত হইয়া থাকে। তদ্দর্শনে সেই দম্পতীর পার্শ্ববর্ত্তী পরিচারকেরা মুক্তকণ্ঠে রোদন করিতে লাগিল। তাহাদিগের তুমুল আর্ত্তস্বর শ্রবণে সরোবরস্থিত হংস সারস প্রভৃতি পক্ষী সকল নিতান্ত ভীত হইয়া সমদুঃখের ন্যায় চীৎকার করিতে প্রবৃত্ত হইল। অনন্তর সুশীতল সলিল সেক ও তালবৃন্ত সঞ্চালন দ্বারা নৃপতি অজের মোহ অপনীত হইল, কিন্তু ইন্দুমতী তদ্রূপই রহিলেন; যদি আয়ু অবশিষ্ট থাকে, তাহা হইলেই প্রতিকারবিধান ফলোৎপাদন করে।

অনন্তর প্রণয়িণীপ্রিয় নৃপতি তন্ত্রীযোজনীয়া বীণার ন্যায় অঙ্গনাকে গ্রহণ করিয়া পরিচিত অঙ্কে আরোপিত করিলেন। জীবিত বিরহে ইন্দুমতীর বর্ণ মলিন হইয়া গেল; তৎকালে অজ তাঁহাকে উৎসঙ্গে লইয়া উষাকালে কলুষিত মৃগলেখা সম্পন্ন শশাঙ্কের ন্যায় লক্ষিত হইতে লাগিলেন। ইন্দুমতী-

বপুষা করণোজ্‌ঝিতেন সা নিপতন্তী পতিমপ্যপাতয়ৎ।
ননু তৈলনিষেকবিন্দুনা সহ দীপার্চ্চিরুপৈতি মেদিনীম্ ॥৩৮॥
উভয়োরপি পার্শ্ববর্ত্তিনাং তুমুলেনার্ত্তরবেণ বেজিতাঃ।
বিহগাঃ কমলাকরালয়াঃ সমদুঃখা ইব তত্র চুক্রুশুঃ ॥ ৩৯ ॥
নৃপতের্ব্যজনাদিভিস্তমো নুনুদে সা তু তথৈব সংস্থিতা।
প্রতিকারবিধানমায়ুষঃ সতি শেষে হি ফলায় কল্পতে ॥ ৪০ ॥
প্রতিযোজয়িতব্যবল্লকীসমবস্থামথ সত্ত্ববিপ্লবাৎ।
স নিনায় নিতান্তবৎসলঃ পরিগৃহ্যোচিতমঙ্কমঙ্গনাম্ ॥ ৪১ ॥
পতিরঙ্কনিষণ্ণয়া তয়া করণাপায়বিভিন্নবর্ণয়া।
সমলক্ষ্যত বিভ্রদাবিলাং মৃগলেখামুষসীব চন্দ্রমাঃ ॥ ৪২ ॥

বিরহে তাঁহার স্বাভাবিক ধৈর্য্য অপনীত হইল ; মনুষ্যের কথা দূরে থাকুক, লৌহও বহ্নি সংযোগে সন্তপ্ত হইলে মৃদুভাব অবলম্বন করিয়া থাকে। অনন্তর তিনি বাষ্প গদ্গদ বচনে বিলাপ ও পরিতাপ করিতে লাগিলেন, হা ! যখন কুসুমও দেহ সংসর্গে প্রাণ অপহরণ করিতে সমর্থ হইল তখন বিধি সংহারাভিলাষী হইলে কোন বস্তু দ্বারা সংহার করিতে না পারেন ! অথবা কৃতান্ত কোমল বস্তুকে কোমল বস্তু দ্বারাই সংহার করিতে প্রবৃত্ত হইয়াছেন ; নলিনী তুষার বর্ষণ দ্বারা বিনষ্ট হইয়া থাকে এই বিষয়ে ইহাই আমার প্রথম নিদর্শন। যদি এই মালা প্রাণনাশে সমর্থ হয়, আমিও ত ইহাকে হৃদয়ে অর্পণ করিতেছি, তবে ইহা কি নিমিত্ত আমাকে বিনাশ করিতেছে না ; এক্ষণে বোধ হয়, ঈশ্বরেচ্ছায় কোন স্থলে বিষও অমৃতও বিষ হইয়া থাকে। অথবা আমার ভাগ্য দোষে বিধাতা এইরূপ বজ্র সৃষ্টি করিয়াছেন যে ইহা দ্বারা পাদপ নিপাতিত হইল না কিন্তু তাঁহার শাখার আশ্রিত লতাটী বিনষ্ট হইয়া গেল।

বিললাপ স বাষ্পগদ্গদং সহজামপ্যপহায় ধীরতাম্।
অভিতপ্তময়োঽপি মার্দবং ভজতে কৈব কথা শরীরিষু ॥ ৪৩ ॥
কুসুমান্যপি গাত্রসঙ্গমাৎ প্রভবন্ত্যায়ুরপোহিতুং যদি।
ন ভবিষ্যতি হন্ত সাধনং কিমিবান্যৎ প্রহরিষ্যতো বিধেঃ ॥ ৪৪ ॥
অথবা মৃদু বস্তু হিংসিতুং মৃদুনৈবারভতে প্রজান্তকঃ।
হিমসেকবিপত্তিরত্র মে নলিনী পূর্ব্বনিদর্শনং মতা ॥ ৪৫ ॥
স্রগিয়ং যদি জীবিতাপহা হৃদয়ে কিং নিহিতা ন হন্তি মাম্।
বিষমপ্যমৃতং ক্বচিদ্ভবেদমৃতং বা বিষমীশ্বরেচ্ছয়া ॥ ৪৬ ॥
অথবা মম ভাগ্যবিপ্লবাদশনিঃ কল্পিত এষ বেধসা।
যদনেন তরুর্ন পাতিতঃ ক্ষপিতা তদ্বিটপাশ্রয়া লতা ॥ ৪৭ ॥

প্রিয়ে ! পূর্ব্বে আমি বার বার অপরাধ করিলেও তুমি আমাকে কখন অনাদর কর নাই, কিন্তু আমি এক্ষণে তোমার লেশমাত্র অপরাধ করি নাই, তথাচ তুমি কি নিমিত্ত আমার সহিত সম্ভাষণ করিতেছ না। হে শুচিস্মিতে ! তুমি আমাকে আমন্ত্রণ না করিয়া চিরকালের জন্য এস্থান হইতে পরলোকে প্রস্থান করিয়াছ ; ইহাতে নিশ্চয়ই বোধ হইতেছে, তুমি আমাকে শঠ ও কপটপ্রণয়ী বলিয়া জানিতে। রে দগ্ধ জীবন ! যদি তুই প্রিয়তমার অনুগমন করিয়াছিলি, তবে তাহারে পরিত্যাগ করিয়া কি নিমিত্ত প্রত্যাগমন করিলি ; এক্ষণে এই স্বকৃত প্রবল বিরহবেদনা সহ্য কর। প্রিয়ে ! তোমার মুখশ্রী এখনও সম্ভোগশ্রমসম্ভূত ঘর্ম্মজলবিন্দু ধারণ করিতেছে, কিন্তু তুমি স্বয়ং দেহ বিসর্জন করিয়াছ ; অতএব দেহীদিগের এইরূপ অসারতায় ধিক্। আমি পূর্ব্বে মনেও তোমার কোন অপকার করি নাই, তবে আমাকে তুমি কি নিমিত্ত পরিত্যাগ করিতেছ ; দেখ আমি বসুমতীর নামমাত্র পতি, কিন্তু তো-

কৃতবত্যসি নাবধীরণা মপরাদ্ধেঽপি যদা চিরং ময়ি।
কথমেকপদে নিরাগসং জনমাভাষ্যমিমং ন মন্যসে॥ ৪৮॥
ধ্রুবমস্মি শঠঃ শুচিস্মিতে বিদিতঃ কৈতববৎসলস্তব।
পরলোকমসন্নিবৃত্তয়ে যদনাপৃচ্ছ্য গতাসি মামিতঃ॥ ৪৯॥
দয়িতাং যদি তাবদন্বগা দ্বিনিবৃত্তং কিমিদং তয়া বিনা।
সহতাং হতজীবিতং মম প্রবলামাত্মকৃতেন বেদনাম্॥ ৫০॥
সুরতশ্রমসম্ভৃতোমুখে ধ্রিয়তে স্বেদলবোদ্গমোঽপি তে।
অথ চাস্তমিতা ত্বমাত্মনা ধিগিমাং দেহভৃতামসারতাম্॥ ৫১॥
মনসাপি ন বিপ্রিয়ং ময়া কৃতপূর্ব্বং তব কিং জহাসি মাম্।
ননু শব্দপতিঃ ক্ষিতেরহং ত্বয়ি মে ভাবনিবন্ধনা রতিঃ॥ ৫২॥

ম্যার উপরই আমার স্বাভাবিক অনুরাগ উৎপন্ন হইয়াছিল হে করভোরু! সমীরণ তোমার কুসুমসমলঙ্কৃত ভৃঙ্গের ন্যা কৃষ্ণবর্ণ, কুটিল অলকাবলী কম্পিত করিয়া আমার অন্তঃকর তোমার পুনরাগমনের আশঙ্কা উৎপাদন করিতেছে। অতএ হে প্রিয়ে! রজনীতে ওষধি যেমন প্রজ্বলিত হইয়া হিমাচলে কন্দরগত অন্ধকার নিরাস করিয়া থাকে, তদ্রূপ তুমি অবি লম্বে সংজ্ঞালাভ করিয়া আমার দুঃখ দূরীকৃত কর।

তোমার মুখমণ্ডলে অলকজাল বায়ু সহকারে সঞ্চালি হইতেছে, কিন্তু বাক্য একবারে বিশ্রাম লাভ করিয়াছে এক্ষণে উহা নিশাকালে মুকুলিত ও অভ্যন্তরে ভৃঙ্গধ্বনিশূন পঙ্কজের ন্যায় আমাকে নিতান্ত সন্তপ্ত করিতেছে। শর্ব্বরী শশধরকে, চক্রবাকী সহচর চক্রবাককে পুনর্ব্বার প্রাপ্ত হ ইয়া থাকে, এই নিমিত্ত তাহারা এই বিরহকাল সহ্য করিতে সমর্থ হয়; কিন্তু তুমি আমা হইতে এককালে অন্তরিত হইয়াছ, এই বলিয়াই আমি দগ্ধপ্রায় হইতেছি। বামোরু! তোমার যে কোমল কলেবর অভিনব পল্লব রচিত আস্তরণে সংস্থাপিত হইলে ব্যথিত হইত এক্ষণে সেই শরীর

কুসুমোৎখচিতান্ বলীভৃতশ্চলযন্ ভৃঙ্গরুচস্তবালকান্।
করভোরু করোতি মারুতস্ত্বদুপাবর্ত্তনশঙ্কি মে মনঃ॥ ৫৩॥
তদপোহিতুমর্হসি প্রিয়ে প্রতিবোধেন বিষাদমাশু মে।
জ্বলিতেন গুহাগতং তমস্তুহিনাদ্রেরিব নক্তমোষধিঃ॥ ৫৪॥
ইদমুচ্ছ্বসিতালকং মুখং তব বিশ্রান্তকথং দুনোতি মাম্।
নিশি সুপ্তমিবৈকপঙ্কজং বিরতাভ্যন্তরষট্পদস্বনম্॥ ৫৫॥
শশিনং পুনরেতি শর্ব্বরী দয়িতা দ্বন্দ্বচরং পতত্রিণম্
ইতি তৌ বিরহান্তরক্ষমৌ কথমত্যন্তগতা ন মাং দহেঃ॥ ৫৬॥

রূপে চিতারোহণ সহ্য করিবে! এই রশনা সুরতরঙ্গে নুগামিনী হইয়া তোমার প্রধান রহস্যসখী হইয়াছিল, এক্ষণে হা কি তোমার দীর্ঘ নিদ্রা দর্শনে বিলাসগমনের বিরামে নীরব হইয়া শোকে অনুমৃতার ন্যায় লক্ষিত হইতেছে না? হে ন্দরি! তুমি সুরলোক গমনে একান্ত সমুৎসুক হইয়া নিশ্চয়ই আমার নিমিত্ত কোকিলায় মধুরালাপ, রাজহংসী মধ্যে মন্থর মন, হরিণীগণে চপল লোচন এবং পবনবিচলিত লতাজালে ব ভাব সমর্পণ করিয়া গিয়াছ, কিন্তু তোমার বিরহদুঃখ তান্ত দুঃসহ হইয়া উঠিয়াছে, এই নিমিত্ত তৎসমুদায় কছুতেই আমার অন্তঃকরণের ধৈর্য্যসম্পাদনে সমর্থ হই-তেছে না।

প্রিয়ে! তুমি এই সহকার তরু ও প্রিয়ঙ্গু লতাকে স্ত্রী রুষ বলিয়া কল্পনা করিয়াছিলে, এক্ষণে ইহাদিগের বাহসংস্কার সমাধান না করিয়া গমন করা তোমার নি-ান্ত অনুচিত। তুমি এই অশোকের পুষ্পোদ্গম হইবার

নবপল্লবসংস্তরেঽপি তে মৃদু দুয়েত যদঙ্গমর্পিতম্।
তদিদং বিষহিষ্যতে কথং বদ বামোরু চিতাধিরোহণম্॥ ৫৭॥
ইয়মপ্রতিবোধশায়িনীং রশনা ত্বাং প্রথমা রহঃসখী।
গতিবিভ্রমসাদনীরবা ন শুচা নানুমৃতেব লক্ষ্যতে॥ ৫৮॥
কলমন্যভৃতাসু ভাষিতং কলহংসীষু মদালসং গতম্।
পৃষতীষু বিলোলমীক্ষিতং পবনাধূতলতাসু বিভ্রমাঃ॥ ৫৯॥
ত্রিদিবোৎসুকয়াপ্যবেক্ষ্য মাং নিহিতাঃ সত্যমমী গুণাস্ত্বয়া।
বিরহে তব মে গুরুব্যথং হৃদয়ং ন ত্ববলম্বিতুং ক্ষমাঃ॥ ৬০॥
মিথুনং পরিকল্পিতং ত্বয়া সহকারঃ ফলিনী চ নন্বিমৌ।
অবিধায় বিবাহসৎক্রিয়ামনয়োর্গম্যত ইত্যসাম্প্রতম্॥ ৬১॥

নিমিত্ত দোহদ প্রদান করিয়াছিলে, এক্ষণে এই বৃক্ষ যে পুষ্প প্রসব করিবে তাহা তোমার অলকজালের অলঙ্কার না করিয়া কি রূপে ঔর্দ্ধ্বদেহিক কার্য্যে প্রদান করিব! হে শোভনে! এক্ষণে এই অশোক নিতান্ত দুর্লভ নূপুররবমুখরিত তোমার চরণপ্রহাররূপ অনুগ্রহ স্মরণ করিয়াই যেন অজস্র কুসুমাশ্রু বর্ষণপূর্ব্বক তোমার নিমিত্ত শোকপ্রকাশ করিতেছে। হে কিন্নরকলনাদিনি! তুমি এই বিলাসরশনা তোমার নিশ্বাসের ন্যায় সুগন্ধি বকুল কুসুম দ্বারা আমার সহিত অর্দ্ধেক রচনা করিয়াছ, এক্ষণে ইহা সমাপন না করিয়া কি নিমিত্ত নিদ্রিত হইলে? তোমার এই সকল সখী তোমার দুঃখে দুঃখী ও তোমারই সুখে সুখী, তোমার এই পুত্র প্রতিপৎ চন্দ্রের ন্যায় প্রিয়দর্শন এবং আমিও একমাত্র তোমারই প্রতি প্রীতি প্রদর্শন করিয়া থাকি, সুতরাং আমাদিগকে পরিত্যাগ করা তোমার নিশ্চয়ই নিষ্ঠুরতার কার্য্য হইয়াছে। আজি আমার ধৈর্য্য অপনীত হইল; অনুরাগে নিবৃত্তি, গীতে বিরতি ও বসন্ত প্রভৃতি ঋতু সকল উৎসব শূন্য হইল; আভরণ ধারণ করিবার আর প্রয়োজন নাই এবং শয্যাও

কুসুমং কৃতদোহদস্ত্বয়া যদশোকোঽয়মুদীরয়িষ্যতি।
অলকাভরণং কথন্নু তৎ তব নেষ্যামি নিবাপমাল্যতাম্॥ ৬২॥
স্মরতেব সশব্দনূপুরং চরণানুগ্রহমন্যদুর্লভম্।
অমুনা কুসুমাশ্রুবর্ষিণা ত্বমশোকেন সুগাত্রি শোচ্যসে॥ ৬৩॥
তব নিঃশ্বসিতানুকারিভি র্বকুলৈরর্দ্ধচিতাং সমং ময়া।
অসমাপ্য বিলাসমেখলাং কিমিদং কিন্নরকণ্ঠি সুপ্যতে॥ ৬৪॥
সমদুঃখসুখঃ সখীজনঃ প্রতিপচ্চন্দ্রনিভোঽয়মাত্মজঃ।
অহমেকরসস্তথাপি তে ব্যবসায়ঃ প্রতিপত্তিনিষ্ঠুরঃ॥ ৬৫॥

য়ময় হইয়া গেল। হে প্রিয়ে! তুমি আমার গৃহিণী, মন্ত্রী, য় সখী এবং গীত বাদ্য প্রভৃতি সুললিত কলা কলাপে প্রিয় ; নির্দ্দয় কৃতান্ত তোমাকে হরণ করিয়া বল দেখি ার কি না অপহরণ করিয়াছে। হে মদিরলোচনে! তুমি ার আননসমর্পিত সুস্বাদু মদ্য পান মরিয়া এক্ষণে কি প লোকান্তরোপনীত বাষ্পদূষিত জলাঞ্জলি পান করিবে। র্য্য সত্ত্বেও তোমা বিরহে অজের এই পর্য্যন্তই সুখ পর্য্য- ত হইল ; অন্য কোনরূপ প্রলোভন আমাকে আকর্ষণ াতে সমর্থ হইবে না ; আমার ভোগ প্রভৃতি সমুদায় য় তোমারই অধীন।

অযোধ্যাধিপতি অজ প্রিয়তমা ইন্দুমতীর উদ্দেশে এই- করুণরসসহকৃত বিলাপ ও পরিতাপ করিতে লাগি- ; তত্রত্য মহীরুহগণ মকরন্দবিন্দু বর্ষণ করিয়া যেন ার দুঃখে ক্রন্দন করিতে লাগিল। অনন্তর স্বজনবর্গ দিব্য কুসুমরূপ অন্তিম অলঙ্কারে অলঙ্কৃত সর্ব্বাঙ্গসুন্দরী

ধৃতিরস্তমিতা রতিশ্চ্যুতা বিরতং গেযমৃতুর্নিরুৎসবঃ।
গতমাভরণপ্রযোজনং পরিশূন্যং শযনীযমদ্য মে ॥ ৬৬ ॥
গৃহিণী সচিবঃ সখী মিথঃ প্রিযশিষ্যা ললিতে কলাবিধৌ।
করুণাবিমুখেন মৃত্যুনা হরতা ত্বাং বদ কিং ন মে হৃতম্ ॥ ৬৭ ॥
মদিরাক্ষি মদাননার্পিতং মধু পীত্বা রসবৎ কথং নু মে।
অনুপাস্যসি বাষ্পদূষিতং পরলোকোপনতং জলাঞ্জলিম্ ॥ ৬৮ ॥
বিভবেঽপি সতি ত্বযা বিনা সুখমেতাবদজস্য গণ্যতাম্।
অহৃতস্য বিলোভনান্তরৈর্ম্মম সর্ব্বে বিষযাস্ত্বদাশ্রযাঃ ॥ ৬৯ ॥
বিলপন্নিতি কোশলাধিপঃ করুণার্থগ্রথিতং প্রিযাং প্রতি।
অকরোৎ পৃথিবীরুহানপি স্রুতশাখারসবাষ্পদূষিতান্ ॥ ৭০ ॥

ইন্দুমতীকে অজের উৎসঙ্গ হইতে অতি কষ্টে অপনীত করি অগুরু চন্দন কাষ্ঠের হুতাশনে নিক্ষেপ করিলেন। তৎ কালে মহারাজ অজের প্রাণধারণের ইচ্ছা দূরে থাকুক, রাজ হইয়া শোকবেগে দয়িতার সহিত দেহবিসর্জ্জন করিয়াছে কেবল এইরূপ লোকাপবাদ ভয়ে তিনি প্রিয়তমার সহি আপনার শরীর ভস্মসাৎ করিলেন না।

অনন্তর দশ দিবস অতীত হইলে পর সেই পরম সু ণ্ডিত গুণমাত্রাবশিষ্ট প্রিয়তমা ইন্দুমতীকে উদ্দেশ করি উপবনমধ্যেই মহাসমারোহে শ্রাদ্ধাদি ক্রিয়া কলাপ নির্ব্ব করিলেন। পরে তিনি প্রিয়াবিরহে প্রভাতকালীন শশাঙ্কে ন্যায় ক্ষীণকান্তি হইয়া পুরনারীগণের বাষ্পাকুল লোচ যেন স্বীয় শোকসাগরের উচ্ছ্বাস অবলোকন করিয়া আবা মধ্যে প্রবেশ করিলেন।

অনন্তর অধ্বরদীক্ষিত কুলগুরু বশিষ্ঠ আশ্রমে অবস্থ করিয়াই যোগবলে মহারাজ অজকে দুঃখে অভিভূত অবগ

অথ তস্য কথঞ্চিদঙ্কতঃ স্বজনস্তামপনীয় সুন্দরীম্।
বিসসর্জ্জ তদন্ত্যমণ্ডনামনলায়াগুরুচন্দনৈধসে॥ ৭১॥
প্রমদামনুসংস্থিতঃ শুচা নৃপতিঃ সন্নিতি বাচ্যদর্শনাৎ।
ন চকার শরীরমগ্নিসাৎ সহ দেব্যা ন তু জীবিতাশয়া॥ ৭২॥
অথ তেন দশাহতঃ পরে গুণশেষামুপদিশ্য ভামিনীম্।
বিদুষা বিধয়ো মহর্দ্ধয়ঃ পুরএবপবনে সমাপিতাঃ॥ ৭৩॥
স বিবেশ পুরীং তয়া বিনা ক্ষণদাপায়শশাঙ্কদর্শনঃ।
পরিবাহমিবাবলোকয়ন্ স্বশুচঃ পৌরবধূমুখাশ্রুষু॥ ৭৪॥
অথ তং সবনায় দীক্ষিতঃ প্রণিধানাদ্গুরুরাশ্রমস্থিতঃ।
অভিষঙ্গজড়ং বিজজ্ঞিবানিতি শিষ্যেণ কিলান্ববোধয়ৎ॥ ৭৫॥

া প্রবোধ দিবার নিমিত্ত এক শিষ্যকে প্রেরণ করিলেন। র্ষিশিষ্য ভূপালসন্নিধানে উপস্থিত হইয়া কহিলেন, মহারাজ! র্ষি এক্ষণে যজ্ঞে দীক্ষিত আছেন; সুতরাং তিনি আপনার পকারণ অবগত হইয়াও আপনাকে আশ্বাস প্রদান করি- নিমিত্ত স্বয়ং উপস্থিত হইতে পারিলেন না। হে সাধো! র আপনাকে বলিবার নিমিত্ত একটি উপদেশ সংক্ষেপে ারে কহিয়া দিয়াছেন, আপনি এইক্ষণে তৎসমুদায় শ্রবণ ও য়ে ধারণ করুন। সেই মহর্ষি জ্ঞানচক্ষুদ্বারা এই ত্রিলোক- । ভূত ভবিষ্যৎ ও বর্ত্তমান এই ত্রিবিধ বিষয়ই অব্যাঘাতে ন করিতেছেন।

পূর্ব্বে দেবরাজ ইন্দ্র তৃণবিন্দু নামক কোন এক ঋষির চ কঠোর তপোনুষ্ঠান দর্শনে নিতান্ত শঙ্কিত হইয়া তাঁহার ভঙ্গ করিবার নিমিত্ত হরিণী নাম্নী এক সুরাঙ্গনাকে ণ করেন। হরিণী মহর্ষির সমক্ষে সমুপস্থিত হইয়া মনো- হাব ভাব প্রকাশপূর্ব্বক তপস্যার প্রতিবন্ধকতাচরণ ক- ত লাগিল। তখন মহর্ষি তৃণবিন্দু শান্তি বিঘাতক, তপো- জনিত ক্রোধে একান্ত অধীর হইয়া হরিণীকে মানুষী হও

মসমাপ্তবিধির্যতোমুনি স্তব বিদ্বানপি তাপকারণম্।
র ভবন্তমুপস্থিতঃ স্বযং প্রকৃতৌ স্থাপযিতুং পথশ্চ্যুতম্॥ ৭৬॥
যষি তস্য সুবৃত্ত বর্ত্ততে লঘুসন্দেশপদা সরস্বতী।
শৃণু বিশ্রুতসত্ত্বসার তাং হৃদি চৈনামুপধাতুমর্হসি॥ ৭৭॥
পুরুষস্য পদেষ্বজন্মনঃ সমতীতঞ্চ ভবচ্চ ভাবি চ।
া হি নিষ্প্রতিঘেন চক্ষুষা ত্রিতযং জ্ঞানমযেন পশ্যতি॥ ৭৮॥
চরতঃ কিল দুশ্চরং তপ স্তৃণবিন্দোঃ পরিশঙ্কিতঃ পুরা।
প্রজিঘায সমাধিভেদিনীং হরিরস্মৈ হরিণীং সুরাঙ্গনাম্॥ ৭৯॥

বলিয়া অভিশাপ প্রদান করিলেন। অনন্তর সুরাঙ্গনা হরিণী ত
হার শরণাপন্ন হইয়া কহিল ভগবন্! আমি পরাধীন, সুতরাং আ
পনি আমার এইরূপ প্রতিকূল আচরণে ক্ষমা প্রদর্শন করুন।
খন মহর্ষি কহিলেন, হে সুরকন্যে! তুমি দিব্য কুসুম দর্শন করি
মাত্র পুনরায় মানুষীরূপ পরিত্যাগ করিবে। হে মহারাজ! সে
হরিণী ক্রথকৈশিক বংশে জন্ম গ্রহণ করিয়া আপনার মহি
হইয়াছিলেন। এক্ষণে বহু কাল পরে স্বীয় শাপ শান্তির নি
নভূত নভোমণ্ডলপরিভ্রষ্ট দিব্য কুসুম দর্শন করিয়া কলে
পরিত্যাগ করিয়াছেন! অতএব এক্ষণে তাঁহার মৃত্যুচিন্তা ক
আপনার নিতান্ত নিষ্ফল হইতেছে; জন্ম গ্রহণ করিলে যে মৃ
হইবে তাহার আর কোন সংশয় নাই। হে মহারাজ! মহীপ
লগণ ধরিত্রীদ্বারাই কলত্রবান্ হইয়া থাকেন, অতএব আপ
বসুমতীকেই প্রতিপালন করুন। অভ্যুদয় কালে প্রমত্ত না হই
আপনি আত্মজ্ঞানবহুল শাস্ত্রজ্ঞান আবিষ্কার করিয়াছেন, এ
মানসিক সন্তাপকালে ধৈর্য্যাবলম্বন পূর্ব্বক পুনর্ব্বার ত

স তপঃপ্রতিবন্ধমন্যুনা প্রমুখাবিষ্কৃতচারুবিভ্রমাম্।
অশপদ্ভব মানুষীতি তাং শমবেলাপ্রলয়োর্ম্মিণা ভুবি ॥ ৮০ ॥
ভগবন্ পরবানয়ং জনঃ প্রতিকূলাচরিতং ক্ষমস্ব মে।
ইতি চোপনতাং ক্ষিতিস্পৃশং কৃতবানা সুরপুষ্পদর্শনাৎ ॥ ৮১
ক্রথকৈশিকবংশসম্ভবা তব ভূত্বা মহিষী চিরায় সা।
উপলব্ধবতী দিবশ্চ্যুতং বিবশা শাপনিবৃত্তিকারণম্ ॥ ৮২ ॥
তদলং তদপায়চিন্তয়া বিপদুৎপত্তিমতামুপস্থিতা।
বসুধেয়মবেক্ষ্যতাং ত্বয়া বসুমত্যা হি নৃপাঃ কলত্রিণঃ ॥ ৮৩ ॥
উদয়ে মদবাচ্যমুজ্ঝতা শ্রুতমাবিষ্কৃতমাত্মবৎ ত্বয়া।
মনসস্তদুপস্থিতে জ্বরে পুনরক্লীবতয়া প্রকাশ্যতাম্ ॥ ৮৪ ॥

কাশ করুন। আপনি রোদন করিলে আর কোথায় মহিষীকে াইবেন, এক্ষণে অনুমৃত হইলেও তাঁহার সমাগম লাভ আপ- র নিতান্ত সুকঠিন হইবে; কারণ মনুষ্য লোকান্তরিত হইলে স্ব কর্ম্মফলে ভিন্ন ভিন্ন গতিলাভ করিয়া থাকে। অতএব ক্ষণে আপনি শোক পরিত্যাগ পূর্ব্বক জল পিণ্ডাদি প্রদান রিয়া ভার্য্যার প্রতি অনুগ্রহ প্রদর্শন করুন; বৃথা আর াদন করিবেন না। ইহা প্রসিদ্ধ আছে যে, স্বজন গণের জস্র নিপতিত অশ্রুজল লোকান্তরিত ব্যক্তিকে দগ্ধ করিয়া াকে।

হে মহারাজ! পণ্ডিতেরা কহেন প্রাণিগণের মৃত্যু প্রকৃতি ার জীবন বিকৃতি; অতএব যদি দেহী জীবিতাবস্থায় ক্ষণ- লও অবস্থান করে, উহাই তাহার পরম লাভ। ভ্রান্তবুদ্ধি ুষ্যেরা প্রিয়বিয়োগ হৃদয়নিহিত শল্য বলিয়া জ্ঞান ের, কিন্তু স্থিরবুদ্ধি পণ্ডিতেরা মুক্তিদ্বার বোধে উহাকেই দয়োদ্ধৃত শল্য বলিয়া স্থির করিয়া থাকেন। যখন স্বীয় েহের সহিত আত্মার একবার সংযোগ পুনরায় বিয়োগ হইয়া

রুদতা কুত এব সা পুনর্ভবতা নাহুমৃতাপি লভ্যতে।
পরলোকজুষাং স্বকর্ম্মভি র্গতয়োভিন্নপথা হি দেহিনাম্॥ ৮৫॥
অপশোকমনাঃ কুটুম্বিনীমনুগৃহ্নীষ্ব নিবাপদত্তিভিঃ।
স্বজনাশ্রু কিলাতিসন্ততং দহতি প্রেতমিতি প্রচক্ষতে॥ ৮৬॥
মরণং প্রকৃতিঃ শরীরিণাং বিকৃতির্জীবিতমুচ্যতে বুধৈঃ।
ক্ষণমপ্যবতিষ্ঠতে শ্বসন্ যদি জন্তুর্নহু লাভবানসৌ॥ ৮৭॥
অবগচ্ছতি মূঢ়চেতনঃ প্রিয়নাশং হৃদি শল্যমর্পিতম্।
স্থিরধীস্তু তদেব মন্যতে কুশলদ্বারতয়া সমুদ্ধৃতম্॥ ৮৮॥

থাকে, তখন বলুন দেখি, পুত্র কলত্র প্রভৃতি বাহ্য বিষয়ের বি চ্ছেদ বিজ্ঞ ব্যক্তিকে কি নিমিত্ত সন্তপ্ত করিবে ? হে জিতেন্দ্রিয় শ্রেষ্ঠ! সামান্য লোকের ন্যায় শোকের বশীভূত হওয়া আপনা নিতান্ত অনুচিত ; যদি বাত্যা উত্থিত হইলে পাদপ ও পর্ব্ব উভয়ই বিচলিত হয় তাহা হইলে এই দুই বস্তুর প্রভেদ কি

অনন্তর মহারাজ অজ উদারবুদ্ধিসম্পন্ন উপদেশক কুল গুরু বশিষ্ঠের বাক্য যথাজ্ঞা বলিয়া অঙ্গীকার করত তাঁহা শিষ্যকে বিদায় করিলেন ; কিন্তু তৎকালে অজের হৃদ শোকে ঘনীভূত হইয়াছিল, সুতরাং সেই গুরুবাক্য তন্মে আস্পদ লাভে অসমর্থ হইয়া যেন গুরু বশিষ্ঠেরই সন্নিধা গমন করিল।

পরে সত্য ও প্রিয়বাদী অজ আত্মজ দশরথের রাজ্যভ বহনে তাদৃশ ক্ষমতা জন্মে নাই বলিয়া প্রিয়তমার আকা

স্বশরীরশরীরিণাবপি শ্রুতসংযোগবিপর্যযৌ যদা।
বিরহঃ কিমিবানুতাপযেদ্বদ বাহ্যৈর্বিষয়ৈর্বিপশ্চিতম্॥ ৮৯॥
ন পৃথগ্জনবচ্ছুচো বশং বশিনামুত্তম গন্তুমর্হসি।
দ্রুমসানুমতাং কিমন্তরং যদি বায়ৌ দ্বিতয়েঽপি তে চলাঃ॥ ৯০

স তথেতি বিনেতুরুদারমতেঃ
প্রতিগৃহ্য বচো বিসসর্জ্জ মুনিম্।
তদলব্ধপদং হৃদি শোকঘনে
প্রতিযাতমিবান্তিকমস্য গুরোঃ॥ ৯১॥
তেনাষ্টৌ পরিগমিতাঃ সমাঃ কথঞ্চি-
দ্বালত্বাদবিতথসূনৃতেন সূনোঃ।

াদৃশ্য প্রতিকৃতি দর্শন এবং ক্ষণিক স্বপ্ন সমাগম সুখে অতি-ষ্টে আট বৎসর অতিবাহিত করিলেন। অনন্তর বট বৃক্ষ যেমন ৌধতল ভেদ করিয়া থাকে তদ্রূপ সেই শোকশঙ্কু সহসা াহার হৃদয় বিদীর্ণ করিল। তৎকালে তিনি প্রিয়তমার অনুগ-েন অতিশয় উৎকণ্ঠিত ছিলেন বলিয়া সেই শোকশঙ্কু বৈদ্যের সাধ্য ও প্রাণান্ত হেতু হইলেও পরম লাভ বোধ করিলেন।

অনন্তর মহারাজ অজ সম্যক্ বিনীত বর্ম্মধারণক্ষম আত্মজ রথকে প্রজাপালন বিষয়ে নিয়মানুসারে নিয়োগ করিয়া গ্নশরীরধারণদুঃখ পরিহার করিবার মানসে প্রায়োপবে-েন অভিলাষ করিলেন এবং সরযূ ও জহ্নুকন্যার সঙ্গম-ভূত তীর্থে কলেবর পরিত্যাগ পূর্ব্বক তৎক্ষণাৎ সুর-

সাদৃশ্যপ্রতিকৃতিদর্শনৈঃ প্রিয়ায়াঃ
স্বপ্নেষু ক্ষণিকসমাগমোৎসবৈশ্চ ॥ ৯২ ॥
তস্য প্রসহ্য হৃদয়ং কিল শোকশঙ্কুঃ
প্লক্ষপ্ররোহইব সৌধতলং বিভেদ।
প্রাণান্তহেতুমপি তং ভিষজামসাধ্যং
লাভং প্রিয়ানুগমনে ত্বরয়া স মেনে ॥ ৯৩ ॥
সম্যগ্বিনীতমথ বর্ম্মহরং কুমার-
মাদিশ্য রক্ষণবিধৌ বিধিবৎ প্রজানাম্।
রোগোপসৃষ্টতনুদুর্ব্বসতিং মুমুক্ষুঃ
প্রায়োপবেশনমতির্নৃপতির্ব্বভূব ॥ ৯৪ ॥
তীর্থে তোয়ব্যতিকরভবে জহ্নুকন্যাসরয্বো-
র্দেহত্যাগাদমরগণনালেখ্যমাসাদ্য সদ্য।

সংখ্যায় পরিগণিত ও পূর্ব্বাকার অপেক্ষা অধিকতর রমণী কান্তার সহিত সমাগত হইয়া নন্দন কাননের অভ্যন্তর ক্রীড়াগারে পুনর্ব্বার বিহার করিতে লাগিলেন।

পূর্ব্বাকারাধিকতররুচা সঙ্গতঃ কান্তয়াসৌ
লীলাগারেষ্বরমত পুনর্নন্দনাভ্যন্তরেষু ॥ ৯৫ ॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ
অজবিলাপো নাম অষ্টমঃ সর্গঃ।

---

# নবম সর্গ।

সমাধি জিতেন্দ্রিয়, সংযমী ও রক্ষকদিগের অগ্রগণ্য
রথ দশরথ পিতার লোকান্তর প্রাপ্তির অনন্তর উত্তর
শল অধিকার করিয়া শাসন করিতে লাগিলেন। সেই
র্ত্তিকেয়ের ন্যায় তেজস্বী রাজা আপনার পৈতৃক পুর ও
পদবাসী প্রজামণ্ডলী হস্তগত করিয়া সুপ্রণালীক্রমে প্রতি-
লন করিতে প্রবৃত্ত হইলে প্রজারাও তাঁহার প্রতি একান্ত
রক্ত হইয়া উঠিল। মনুবংশ প্রসূত রাজা দশরথ এবং
শাধিপতি ইন্দ্র যথাসময়ে অর্থ ও বারি বর্ষণ করিতেন
য়া বিজ্ঞ লোকেরা উভয়কেই স্বকার্য্য প্রবৃত্ত ব্যক্তি বর্গের
াপহারী বলিয়া নির্দ্দেশ করিতেন। সেই প্রশান্তচিত্ত দেব-
্য প্রভাবশালী দশরথ পৃথিবীর অধীশ্বর হইলে বিপক্ষ
় পরাভব দূরে থাকুক ব্যাধিও জনপদ মধ্যে আস্পদ
ভ সমর্থ হইল না এবং বসুমতীও প্রচুর পরিমাণে ফল

পিতুরনন্তরমুত্তরকোশলান্ সমধিগম্য সমাধিজিতেন্দ্রিয়ঃ।
দশরথঃ প্রশশাস মহারথো যমবতামবতাঞ্চ ধুরি স্থিতঃ ॥ ১ ॥
অধিগতং বিধিবদ্যদপালয়ৎ প্রকৃতিমণ্ডলমাত্মকুলোচিতম্।
অভবদস্য ততোগুণবত্তরং সনগরং নগরন্ধ্রকরৌজসঃ॥ ২ ॥
উভয়মেব বদন্তি মনীষিণঃ সময়বর্ষিতয়া কৃতকর্ম্মণাম্।
বলনিষূদনমর্থপতিঞ্চ তং শ্রমনুদং মনুদণ্ডধরান্বয়ম্ ॥ ৩ ॥
জনপদে ন গদঃ পদমাদধাবভিভবঃ কুত এব সপত্নজঃ।
ক্ষিতিরভূৎ ফলবত্যজনন্দনে শমরতেঽমরতেজসি পার্থিবে ॥ ৪ ॥

পুষ্প প্রসব করিতে লাগিল। বিশ্ব-বিজয়ী রঘু এবং তদনন্তর মহারাজ অজের রাজ্যকালে পৃথিবী যেরূপ সুশোভিত হইয়াছিল এক্ষণে অন্যূন পরাক্রম রাজা দশরথের হস্তগত হইয়া পুনর্ব্বার তদ্রূপই শোভা ধারণ করিল।

রাজা দশরথ সকলের প্রতি তুল্যদৃষ্টি বিতরণ করিয় কৃতান্তের, ধনবৃষ্টি বর্ষণ দ্বারা কুবেরের, দুষ্ট নিগ্রহে বরুণে এবং তেজঃপুঞ্জপ্রভাবে সূর্য্যের অনুকরণ করিলেন। এই রূপে তিনি যখন অভ্যুদয় লাভের নিমিত্ত যত্ন করিতে লাগিলেন তৎকালে মৃগয়ানুরাগ, দ্যূতক্রীড়া, শশাঙ্ক প্রতি বিম্বে অলঙ্কৃত মদ্য এবং নবযৌবন সম্পন্না কামিনী তাঁহা চিত্ত আকর্ষণ করিতে সমর্থ হইল না। সুররাজ ইন্দ্র প্রভু লাভ করিলেও রাজা দশরথ তাঁহার নিকট দীন বাক্য উচ্চারণ, পরিহাস ছলেও মিথ্যা কীর্ত্তন এবং স্বয়ং রোষশূন হওয়াতে বিপক্ষের প্রতিও পরুষ বাক্য প্রয়োগ করিতে না। তিনি আজ্ঞানুবর্ত্তীদিগের মিত্র এবং প্রতিযোগ

দশদিগন্তজিতা রঘুণা যথা শ্রিয়মপুষ্যদজেন ততঃপরম্।
তমধিগম্য তথৈব পুনর্বভৌ ন ন মহীনমহীনপরাক্রমম্ ॥ ৫ ॥
সমতযা বসুবৃষ্টিবিসর্জ্জনৈ র্নিয়মনাদসতাঞ্চ নরাধিপঃ।
অনুযযৌ যমপুণ্যজনেশ্বরৌ সবরুণাবরুণাগ্রসরং রুচা ॥ ৬ ॥
ন মৃগয়াভিরতি র্ন দুরোদরং ন চ শশিপ্রতিমাভরণং মধু।
তমুদযায ন বা নবযৌবনা প্রিয়তমা যতমানমপাহরৎ ॥ ৭ ॥
ন কৃপণা প্রভবত্যপি বাসবে ন বিতথা পরিহাসকথাস্বপি।
ন চ সপত্নজনেষ্বপি তেন বাগপরুষা পরুষাক্ষরমীরিতা ॥ ৮ ॥
উদযমস্তমযঞ্চ রঘূদ্বহাদুভয়মানশিরে বসুধাধিপাঃ।
স হি নিদেশমলঙ্ঘয়তামভূৎ সুহৃদয়োহৃদয়ঃ প্রতিগর্জ্জতাম ॥

গের কঠিন হৃদয় শক্র হইয়া উঠিলেন; মহীপালগণ তাঁহা
ইতে উন্নতি ও অবনতি উভয়ই লাভ করিতে লাগিলেন।

অনন্তর দশরথ বরূথ যুক্ত একমাত্র রথে আরোহণ ও
রাসনে জ্যা আরোপণপূর্ব্বক এই সাগরাম্বরা ধরণীকে জয়
রিবার নিমিত্ত নির্গত হইলেন; তৎকালে মাতঙ্গ ও বেগ-
মী তুরঙ্গমসম্পন্ন সৈন্য সকল কেবল তাঁহার জয় ঘোষণা
রিতে লাগিল এবং চারি সমুদ্র মেঘ গম্ভীর নির্ঘোষে
ই ধনাধিপতি সদৃশ সমৃদ্ধি সম্পন্ন ভূপতির বিজয় দুন্দু-
র কার্য্য সম্পাদন করিতে লাগিল। শচীপতি শতকোটি
টল কুলিশ দ্বারা পর্ব্বতের পক্ষবল* ছেদন করিয়াছিলেন,
ং পদ্মের ন্যায় সুন্দরানন রাজা দশরথ শর নিকর
র্ষী মহাস্বন শরাসন দ্বারা বিপক্ষগণের পক্ষ ও বল বিনাশ
রিলেন।

অনন্তর সুরগণ যেমন সুররাজ ইন্দ্রের নিকট প্রণত

অজয়দেকরথেন স মেদিনীমুদধিনেমিমধিজ্যশরাসনঃ।
জয়মঘোষযদস্য তু কেবলং গজবতী জবতীব্রহযা চমূঃ ॥ ১০॥
অবনিমেকরথেন বরূথিনা জিতবতঃ কিল তস্য ধনুর্ভৃতঃ।
বিজয়দুন্দুভিতাং যযুরর্ণবা ঘনরবা নরবাহনসম্পদঃ ॥ ১১ ॥
শমিতপক্ষবলঃ শতকোটিনা শিখরিণাং কুলিশেন পুরন্দরঃ।
স শরবৃষ্টিমুচা ধনুষা দ্বিষাং স্বনবতা নবতামরসাননঃ ॥ ১২ ॥
চরণযোর্নখরাগসমৃদ্ধিভির্মুকুটরত্নমরীচিভিরস্পৃশন্।
নৃপতয়ঃ শতশো মরুতো যথা শতমখং তমখণ্ডিতপৌরুষম্ ॥ ১৩ ॥

* পূর্ব্বে পর্ব্বতের পক্ষ ছিল। দেবরাজ বজ্র দ্বারা তাহা ছেদন করিয়া
ছেলেন।

পূর্ব্বক কিরীট উন্মোচন, এবং কৃষ্ণসার চর্ম্ম, উদুম্বর দণ্ড কুশময়ী মেখলা ও মৃগশৃঙ্গ ধারণ করিলেন। ভগবান্ শূলপাণি সেই যজ্ঞ দীক্ষিত দাসরথী মূর্ত্তিতে অধিষ্ঠান করিয়া দশরথের অসাধারণ শোভার কারণ হইলেন। অনন্তর মহারথ দশরথ যজ্ঞীয় কনকময় যূপ নিখাত করিয়া তমসা ও শরযূর তীরদেশ সাতিশয় সমুজ্জ্বল করিলেন। সেই যজ্ঞান্ত স্নান বিশুদ্ধ অদ্বিতীয় রথী মহাবল পরাক্রান্ত সুরসমাজ সমাগম-যোগ্য জিতেন্দ্রিয় রাজা কেবল সলিলবর্ষী নমুচিনিসূদন ইন্দ্রের নিকট আপনার উন্নত মস্তক অবনত করিতেন এবং শরাসন ধারণ পূর্ব্বক তাঁহার অগ্রবর্ত্তী হইয়া অসুরগণের রুধির প্রবাহে সূর্য্যমণ্ডলাভিমুখে উড্ডীন রণক্ষেত্রের ধূলিজাল বারংবার উচ্ছিন্ন করিয়া ছিলেন।

অনন্তর বসন্তকাল যম, কুবের, বরুণ ও ইন্দ্রের সমকক্ষ সম্রাট্ দশরথকে শুশ্রূষা করিবার নিমিত্তই যেন অভিনব কুসুম সমূহ বিকসিত করিয়া আবির্ভূত হইল। তখন দিনকর উত্তর দিকে গমন করিবার নিমিত্ত অরুণ সাহায্যে রথাশ্ব পরিবর্ত্তিত করিয়া মলয় পর্ব্বত পরিত্যাগ করিলেন।

অবভৃথপ্রযতোনিযতেন্দ্রিয়ঃ সুরসমাজসমাক্রমণোচিতঃ।
নময়তি স্ম স কেবলমুন্নতং বনমুচে নমুচেররয়ে শিরঃ॥ ২২॥
অসকৃদেকরথেন তরস্বিনা হরিহয়াগ্রসরেণ ধনুর্ভৃতা।
দিনকরাভিমুখা রণরেণবো রুরুধিরে রুধিরেণ সুরদ্বিষাম্॥ ২৩॥
অথ সমাববৃতে কুসুমৈর্নবৈ স্তমিব সেবিতুমেকনরাধিপম্।
যমকুবেরজলেশ্বরবজ্রিণাং সমধুরং মধুরঞ্চিতবিক্রমম্॥ ২৪॥
জিগমিষুর্ধনদাধ্যুষিতাং দিশং রথযুজা পরিবর্ত্তিতবাহনঃ।
দিনমুখানি রবির্হিমনিগ্রহৈ র্বিমলয়ন্ মলয়ন্নগমত্যজৎ॥ ২৫॥

ষারজাল নিরাকৃত ও প্রভাত কাল একান্ত সুনির্ম্মল হইল। থমে পুষ্প সকল প্রস্ফুটিত পরে নবপল্লবদল নির্গত ইতে লাগিল; তৎপরে ভ্রমরাবলী ও কোকিল কুল কলনি করিতে প্রবৃত্ত হইল; এইরূপে বসন্ত পাদপদল বহুল মস্থলীতে অবতীর্ণ হইয়া অনুক্রমে আত্মচিহ্ন প্রকাশ করতে লাগিল। তখন যাচকেরা যেমন ভূপতি দশরথের নীতিগুণ পরিবর্দ্ধিত পরোপকার নিরত সম্পদকে প্রাপ্ত ইয়া থাকে তদ্রূপ অলিকুল ও হংস সারস প্রভৃতি জলর পক্ষিগণ বসন্ত প্রতিপালিত কমলিনীকে লাভ করিল। বসন্তকাল সমুৎপন্ন নূতন অশোক পুষ্প লোকের অনঙ্গোদীপন করিতে লাগিল এবং উহার নব-পল্লবও রমণীগণের কর্ণ-যুগল অলঙ্কৃত করিয়া বিলাসীদিগকে একান্ত মত্ত করিয়া তুলিল। কুরবক পুষ্প প্রস্ফুটিত হইতে লাগিল; তৎকালে বোধ হইল যেন বসন্ত উপবন লক্ষ্মীর নূতন পত্র রচনা করিয়া দিয়াছে। মধুকরেরা ঐ মধুদান বিশারদ কুরবকের মধুপান করিয়া গুণ গুণ স্বরে গান

কুসুমজন্ম ততো নবপল্লবাস্তদনু ষট্পদকোকিলকূজিতম্।
ইতি যথাক্রমমাবিরভূন্মধুর্দ্রুমবতীমবতীর্য্য বনস্থলীম্ ॥ ২৬ ॥
নয়গুণোপচিতামিব ভূপতেঃ সদুপকারফলাং শ্রিয়মর্থিনঃ।
অভিযযুঃ সরসো মধুসম্ভৃতাং কমলিনীমলিনীরপতত্রিণঃ ॥ ২৭ ॥
কুসুমমেব ন কেবলমার্ত্তবং নবমশোকতরোঃ স্মরদীপনম্।
কিসলয়প্রসবোঽপি বিলাসিনাং মদয়িতা দয়িতাশ্রবণার্পিতঃ ২৮॥
বিরচিতা মধুনোপবনশ্রিয়ামভিনবা ইব পত্রবিশেষকাঃ।
মধুলিহাং মধুদানবিশারদাঃ কুরবকা রবকারণতাং যযুঃ ॥ ২৯ ॥

করিতে প্রবৃত্ত হইল। বকুল পুষ্প সকল মহিলাগণের মু মদ্যে উৎপন্ন হইতে লাগিল। ঐ পুষ্পের গন্ধ আসব গ ন্ধের অনুকরণ করিল এবং ভৃঙ্গেরা উহার মধুলোভে এ কান্ত লোলুপ ও সুদীর্ঘ শ্রেণীবদ্ধ হইয়া বকুলবৃক্ষকে নি তান্ত আকুল করিতে লাগিল। যেমন কোন কামিনী মদ্ পানে মত্ত ও লজ্জা শূন্য হইয়া প্রিয়তমের দেহে নখক্ষ চিহ্ন প্রদান করে, তদ্রূপ বসন্ত লক্ষ্মী কিংশুকবৃক্ষে মুকুল জাল সমর্পণ করাতে উহা অপূর্ব্ব শোভা ধারণ করিল প্রমদাগণ প্রিয় দশনক্ষত অধরোষ্ঠে হিম সংযোগ নিতা অসহ্য বোধ করিত এবং হিমপ্রভাবেই উহারা নিতম্বদে রশনা ধারণ করিতে পারিত না; এক্ষণে দিবাকর সে তুষার জালকে নিঃশেষে নিরাস করিতে সমর্থ না হইয়া এ কান্ত বিরল করিয়া দিলেন। মুকুল জাল সুশোভিত চূ লতা মলয়ানিল প্রভাবে পল্লবদল কম্পিত করত অভিন অভ্যাস করিতে প্রবৃত্ত হইয়াই যেন রাগদ্বেষ শূন্য ব্যক্তি দিগেরও মন উন্মত্ত করিয়া তুলিল।

সুবদনাবদনাসবসম্ভৃত স্তদনুবাদিগুণঃ কুসুমোদ্গমঃ।
মধুকরৈরকরোন্মধুলোলুপৈ র্বকুলমাকুলমায়তপঙ্‌ক্তিভিঃ ॥ ৩০।
উপহিতং শিশিরাপগমশ্রিয়া মুকুলজালমশোভত কিংশুকে।
প্রণয়িনীব নখক্ষতমণ্ডনং প্রমদয়া মদযাপিতলজ্জয়া ॥ ৩১ ॥
ব্রণগুরুপ্রমদাধরদুঃসহং জঘননির্বিষয়ীকৃতমেখলম্‌।
ন খলু তাবদশেষমপোহিতুং রবিরলং বিরলং কৃতবান্‌ হিমম্‌ ॥৩২
অভিনয়ান্‌ পরিচেতুমিবোদ্যতা মলয়মারুতকম্পিতপল্লবা।
অমদয়ৎ সহকারলতা মনঃ সকলিকা কলিকামজিতামপি ॥ ৩৩ ॥

অনন্তর বিকসিত কুসুমের মধুর গন্ধে আমোদিত কানন-
ধ্য মুগ্ধ বধূর বিরল বাক্যের ন্যায় সর্ব্বাগ্রে দুই একটি কো-
লালাপ শ্রুতিগোচর হইতে লাগিল। উপবনস্থিত লতা-
লের কিসলয়দল পবনসহকারে বিচলিত হওয়াতে নর্ত্ত-
দিগের লয়সংযুক্ত হস্তের ন্যায় সুশোভিত হইল; কুসুম
ল উহাদের কোমল দন্তের ন্যায় এবং ভ্রমরদিগের
তিসুখকর ঝঙ্কার শব্দ সঙ্গীতের ন্যায় অনুমিত হইল।
নীগণ মধুর ভাবভঙ্গী প্রকাশন দক্ষ অনঙ্গোদ্দীপন মদ্য
য়তমের সহিত অনুরাগ সহকারে পান করিতে লাগিল।
মদ্যের মনোহর গন্ধে বকুলপুষ্পের গন্ধ পরাজিত
য়া গেল।

গৃহদীর্ঘিকায় কমলদল বিকসিত হইতে লাগিল। হংস
স প্রভৃতি জলচর পক্ষিগণ অস্ফুট মধুর ধ্বনি সহকারে উ-
নীরে বিহার করিতে প্রবৃত্ত হইল; তখন দীর্ঘিকা সকল
ধল শব্দায়মান মেখলাদামে অলঙ্কৃত সস্মিতমুখী রমণী-
র ন্যায় রমণীয় শোভা ধারণ করিল। রজনী, প্রিয়সমা-

প্রথমমন্যভৃতাভিরুদীরিতাঃ প্রবিরলা ইব মুগ্ধবধূকথাঃ।
সুরভিগন্ধিষু শুশ্রুবিরে গিরঃ কুসুমিতাসু মিতা বনরাজিষু॥ ৩৪॥
শ্রুতিসুখভ্রমরস্বনগীতয়ঃ কুসুমকোমলদন্তরুচো বভুঃ।
উপবনান্তলতাঃ পবনাহতৈঃ কিসলয়ৈঃ সলয়ৈরিব পাণিভিঃ॥৩৫॥
ললিতবিভ্রমবন্ধবিচক্ষণং সুরভিগন্ধপরাজিতকেসরম্।
পতিষু নির্ব্বিবিশুর্মধুমঙ্গনাঃ স্মরসখং রসখণ্ডনবর্জ্জিতম্॥ ৩৬॥
শুশুভিরে স্মিতচারুতরাননাঃ স্ত্রিয় ইব শ্লথশিঞ্জিতমেখলাঃ।
বিকচতামরসা গৃহদীর্ঘিকাঃ মদকলোদকলোলবিহঙ্গমাঃ॥ ৩৭॥

গম সুখে বঞ্চিত কামিনীর ন্যায় বসন্তকালে একান্ত কৃশ
হইয়া গেল এবং চন্দ্রোদয়ে উহার মুখকান্তি পাণ্ডু
হইল। হিমকর নীহার বিরহে একান্ত সুনির্ম্মল সুরত শ্র
হারী করজাল প্রভাবে অনঙ্গকে উত্তেজিত করিতে লাগি
যুবতীগণ উপবন লক্ষ্মীর সুবর্ণালঙ্কারের প্রতিনিধি স্বরূ
হুতহুতাশনের ন্যায় একান্ত উজ্জ্বল, কোমল দল ও কেশ
সম্পন্ন প্রিয়তম দত্ত, কর্ণিকার পুষ্প অলকে ধারণ করি
প্রবৃত্ত হইল। অঞ্জনবিন্দুসুন্দর অলিবৃন্দ তিলক বৃক্ষে
পুষ্পের উপর উপবেশন করিলে সেই সেই বৃক্ষ তিল
যেমন মহিলাকে অলঙ্কৃত করে তদ্রূপ বনস্থলীকে একা
সুশোভিত করিল। মহীরুহের মনোহারিণী বিলাসিনীর ন্যা
নবমল্লিকা মধুগন্ধ সনাথ, কিসলয় রূপ অধরে সংক্রা
কুসুম স্বরূপ হাস্যকান্তি প্রভাবে দর্শকগণের মন উন্ম
করিয়া তুলিল।

উপযযৌ তনুতাং মধুখণ্ডিতা হিমকরোদয়পাণ্ডুমুখচ্ছবিঃ।
সদৃশমিষ্টসমাগমনির্বৃতিং বনিতয়ানিতয়া রজনীবধূঃ॥ ৩৮॥
অপতুষারতয়া বিষদপ্রভৈঃ সুরতসঙ্গপরিশ্রমনোদিভিঃ।
কুসুমচাপমতেজয়দংশুভির্হিমকরোমকরোর্জ্জিতকেতনম্॥ ৩৯
হুতহুতাশনদীপ্তি বনশ্রিয়ঃ প্রতিনিধিঃ কনকাভরণস্য যৎ।
যুবতয়ঃ কুসুমং দধুরাহিতং তদলকে দলকেসরপেশলম্॥ ৪০
অলিভিরঞ্জনবিন্দুমনোহরৈঃ কুসুমপঙ্‌ক্তিনিপাতিভিরঙ্কিতঃ
ন খলু শোভয়তি স্ম বনস্থলীং ন তিলকস্তিলকঃ প্রমদামিব।
অমদয়ম্মধুগন্ধসনাথয়া কিসলয়াধরসঙ্গতয়া মনঃ।
কুসুমসম্ভৃতয়া নবমল্লিকা স্মিতরুচা তরুচারুবিলাসিনী॥ ৪২॥

অরুণ রাগ রঞ্জিত বস্ত্র, শ্রবণ যুগল সন্নিবেশিত যবাঙ্কুর ং কোকিলালাপ এই সমস্ত অনঙ্গদেবের সৈন্য বিলাসিগ- ক প্রণয়িনীপরতন্ত্র করিল। ধবলপরাগপরিপূর্ণ অলিকুল- াকীর্ণ তিলক মঞ্জরী মহিলাগণের অলক শোভী অলঙ্কা- র মুক্তাজালের ন্যায় লক্ষিত হইতে লাগিল। মধুক- ণ শরাসনধারী মদনের পতাকাস্বরূপ বসন্তলক্ষ্মীর মুখ- লকান্তিসম্পাদন চূর্ণ স্বরূপ উপবন হইতে পবন সহকারে ড্ডীন কেসর রেণুর অনুসরণ করিতে লাগিল। অব- রা সেই বসন্তোৎসব কালে নূতন দোলায় আরোহণ রিয়া প্রিয়তমের কণ্ঠালিঙ্গন লাভের অভিলাষে আসন জুগ্রহণে বাহুপাশ শিথিল করিল। "হে কামিনীগণ! ামরা মান পরিত্যাগ কর, মনোভঙ্গের আর আবশ্যকতা ই; এই উপভোগক্ষম যৌবন কাল অতীত হইলে র আগমন করিবে না" কোকিলারা অনঙ্গদেবের এই- া অভিপ্রায় প্রচার করিলে মহিলারাও বিহার করিতে বৃত্ত হইল।

অরুণরাগনিষেধিভিরংশুকৈঃ শ্রবণলব্ধপদৈশ্চ যবাঙ্কুরৈঃ।
পরভৃতাবিরুতৈশ্চ বিলাসিনঃ স্মরবলৈরবলৈকরসাঃ কৃতাঃ॥ ৪৩॥
উপচিতাবয়বা শুচিভিঃ কণৈরলিকদম্বকযোগমুপেয়ুষী।
সদৃশকান্তিরলক্ষ্যত মঞ্জরী তিলকজালকজালকমৌক্তিকৈঃ॥ ৪৪॥
ধ্বজপটং মদনস্য ধনুর্ভৃতঃ ছবিকরং মুখচূর্ণমৃতুশ্রিয়ঃ।
কুসুমকেসররেণুমলিব্রজাঃ সপবনোপবনোত্থিতমন্বয়ুঃ॥ ৪৫॥
অনুভবন্নবদোলমৃতূৎসবং পটুরপি প্রিয়কণ্ঠজিঘৃক্ষয়া।
অনয়দাসনরজ্জুপরিগ্রহে ভুজলতাং জড়তামবলাজনঃ॥ ৪৬॥
ত্যজত মানমলং বত বিগ্রহৈর্ন পুনরৈতি গতং চতুরং বয়ঃ।
পরভৃতাভিরিতীব নিবেদিতে স্মরমতে রমতে স্ম বধূজনঃ॥ ৪৭॥

অনন্তর বিষ্ণু, বসন্ত ও মন্মথ সদৃশ রাজা দশর রমণীগণ সমভিব্যাহারে স্বেচ্ছানুসারে বসন্তোৎসব অনুভ করিয়া মৃগয়া বিহারে অভিলাষ করিলেন। মৃগয়া প্রভা ধাবমান মৃগ গবয় প্রভৃতি অস্থির লক্ষ্য বিদ্ধ করিতে অ ভ্যাস এবং ভয় ও ক্রোধ উপস্থিত হইলে উহাদিগের যেরূপ ভাবভঙ্গী হয় তাহারও জ্ঞান জন্মে, আর পরিশ্রমকে আয়ত্ত করিতে হয় বলিয়া শরীর অতিশয় লঘু হইয়া উঠে। রাজ দশরথ মৃগয়ার এই সমস্ত গুণ পর্য্যালোচনা করত মৃগ বিহার সদৃশ বেশ রচনা ও বিশাল কণ্ঠ দেশে শরাসন সংল করিয়া সচিবগণের অনুমতিক্রমে রাজভবন হইতে নির্গ হইলেন। তৎকালে তাঁহার অশ্বখুরোদ্ধত ধূলিজাল নভো মণ্ডল অলক্ষিত করিল।

অনন্তর সেই পুরুষপ্রবর মহারাজ বনপুষ্পের মালে কেশপাশ বন্ধন ও পল্লবসবর্ণ বর্ম্ম ধারণ পূর্ব্বক রুরু মৃগ সমাকীর্ণ অরণ্যে সঞ্চরণ করিতে প্রবৃত্ত হইলেন। অশ্বে

অথ যথাসুখমার্ত্তবমুৎসবং সমনুভূয় বিলাসবতীসখঃ।
নরপতিশ্চকমে মৃগয়ারতিং স মধুমন্মধুমন্মথসন্নিভঃ॥ ৪৮॥
পরিচয়ং চললক্ষ্যনিপাতনে ভয়রুষোশ্চ তদিঙ্গিতবোধনম্।
শ্রমজয়াৎ প্রগুণাঞ্চ করোত্যসৌ তনুমতোঽনুমতঃ সচিবৈর্যযৌ॥৪
মৃগবনোপগমক্ষমবেষভৃৎ বিপুলকণ্ঠনিষক্তশরাসনঃ।
গগনমশ্বখুরোদ্ধতরেণুভির্নৃসবিতা স বিতানমিবাকরোৎ॥ ৫০।
গ্রথিতমৌলিরসৌ বনমালয়া তরুপলাশসবর্ণতনুচ্ছদঃ।
তুরগবল্গনচঞ্চলকুণ্ডলো বিরুরুচে রুরুচেষ্টিতভূমিষু॥ ৫১॥

তগমন নিবন্ধন তাঁহার কুণ্ডল যুগল অতিশয় চঞ্চল হইতে গিল। তৎকালে বনদেবতারা ক্ষুদ্র ক্ষুদ্র লতা জালে লবর এবং ভৃঙ্গ সমূহে নয়ন যুগল সংক্রামিত করিয়া তিগুণে কোশলবাসীদিগের আনন্দবর্দ্ধন সুলোচন অজ-নকে নিরীক্ষণ করিতে লাগিলেন।

ক্রমশ তিনি অনল ও দস্যুভয়শূন্য পশুপক্ষিসমাকীর্ণ রণ্য মধ্যে প্রবেশ করিলেন। দেখিলেন তম্মধ্যে কত-লি লোক কুক্কুর ও বাগুরা লইয়া পূর্ব্বেই প্রবিষ্ট হইয়াছে ং তথায় তুরগ গমনোপযোগী সুদৃঢ় ভূমি ও কূপও দ্যমান আছে। অনন্তর ভাদ্র মাস যেমন সুবর্ণের য় পিঙ্গল বর্ণ বিদ্যুদ্দামরূপ গুণ সম্পন্ন ইন্দ্রায়ুধ ধারণ রে তদ্রূপ তিনি প্রফুল্লমনে মৌর্ব্বী আরোপণ পূর্ব্বক াসন গ্রহণ করিলেন। তৎকালে সেই শরাসনের ট-র শব্দে সিংহ সকল সাতিসয় ক্রোধাবিষ্ট হইতে লাগিল।

ইত্যবসরে এক মৃগযূথ কুশমুষ্টি চর্ব্বণ করিতে করিতে াহার সম্মুখে সমুপস্থিত হইল। ঐ যূথমধ্যে কৃষ্ণসার

তনুলতাবিনিবেশিতবিগ্রহাঃ ভ্রমরসংক্রমিতেক্ষণবৃত্তয়ঃ।
দদৃশুরধ্বনি তং বনদেবতাঃ সুনয়নং নয়নন্দিতকোশলম্ ॥ ৫২ ॥
শ্বগণিবাগুরিকৈঃ প্রথমাস্থিতং ব্যপগতানলদস্যু বিবেশ সঃ।
স্থিরতুরঙ্গমভূমি নিপানবৎ মৃগবয়োগবয়োপচিতং বনম্ ॥ ৫৩ ॥
অথ নভস্য ইব ত্রিদশায়ুধং কনকপিঙ্গতড়িদ্গুণসংযুতম্।
ধনুরধিজ্যমনাধিরুপাদদে নরবরো রবরোষিতকেসরী ॥ ৫৪ ॥
তস্য স্তনপ্রণয়িভির্মুহুরেণশাবৈ র্ব্যাহন্যমানহরিণীগমনং পুরস্তাৎ।
আবির্বভূব কুশগর্ভমুখং মৃগাণাং যূথং তদগ্রসরগর্ব্বিত কৃষ্ণসারম্॥৫৫

গর্ব্ব পূর্ব্বক সর্ব্বাগ্রে গমন করিতে লাগিল এবং হরিণ শা
সকল স্তনপান করিবার অভিলাষে হরিণীগণের বারংব
গতিরোধ করিতে প্রবৃত্ত হইল। তদ্দর্শনে রাজা দশ
তূণীর হইতে শর উদ্ধৃত করিয়া বেগগামী অশ্ব সাহা
উহাদের প্রতি ধাবমান হইলেন। তখন সেই সমস্ত যূথভ্র
মৃগের ভয়চকিত, অশ্রুজল সিক্ত, পবন বিকম্পিত, আর্দ্র, উ
পল দল সদৃশ দৃষ্টিপাতে বন বিভাগ শ্যামবর্ণ হইয়া গেল
পরে সেই ইন্দ্রসদৃশপ্রভাবসম্পন্ন রাজা আর একটি
রিণকে লক্ষ্য করিলেন; কিন্তু তৎকালে উহার প্রিয়সহচ
হরিণী উহার দেহ তিরোহিত করত অবস্থান করিতে ছি
তদ্দর্শনে তিনি স্বয়ং প্রেমানুরাগী বলিয়া করুণারসে একা
আর্দ্র হইলেন এবং শর আকর্ণ আকর্ষণ করিলেও তৎক
ণাৎ প্রতিসংহার করিলেন। তৎপরে তিনি অন্য কত গু

তং প্রার্থিতং জবনবাজিগতেন রাজ্ঞা
তূণীমুখোদ্ধৃতশরেণ বিশীর্ণপঙ্‌ক্তি।
শ্যামীচকার বনমাকুলদৃষ্টিপাতৈ
র্বাতেরিতোৎপলদলপ্রকরৈরিবার্দ্রৈঃ ॥ ৫৬ ॥
লক্ষ্যীকৃতস্য হরিণস্য হরিপ্রভাবঃ
প্রেক্ষ্য স্থিতাং সহচরীং ব্যবধায় দেহম্।
আকর্ণকৃষ্টমপি কামিতয়া স ধন্বী
বাণং কৃপামৃদুমনাঃ প্রতিসঞ্জহার ॥ ৫৭ ॥
তস্যাপরেষ্বপি মৃগেষু শরান্ মুমুক্ষোঃ
কর্ণান্তমেত্য বিভিদে নিবিড়োপি মুষ্টিঃ।
ত্রাসাতিমাত্রচটুলৈঃ স্মরতঃ সুনেত্রৈঃ
প্রৌঢ়প্রিয়ানয়নবিভ্রমচেষ্টিতানি ॥ ৫৮ ॥

কে লক্ষ্য করিয়া তাহাদের প্রতি শর নিক্ষেপে অভি-ী হইলেন; কিন্তু উহাদের ত্রাসতরল লোচন অবলো-ন প্রৌঢ় বনিতার নেত্রবিভ্রম তাঁহার স্মরণ হইল; এবং নিবিড়তর শরমুষ্টি কর্ণান্ত পর্য্যন্ত আকৃষ্ট হইলেও লিত হইয়া গেল।

অনন্তর তিনি পল্বলপঙ্ক মধ্য হইতে তৎক্ষণাৎ উত্থিত ায়ন পরায়ণ বরাহ যূথের সুদীর্ঘ আর্দ্র পদপংক্তি লক্ষ্য রিয়া উহার অনুসরণ করিতে লাগিলেন। দেখিলেন ঐ ন্ত বরাহেরা যে মুস্তার অঙ্কুর ভক্ষণ করিতেছিল তাহার া সকল উহাদের আস্যবিবর হইতে স্খলিত হইয়া পথে পতিত হইয়াছে তখন তিনি অশ্ব হইতে উত্তরকায় ঈষৎ বনত করিয়া বরাহদিগকে বিদ্ধ করিতে প্রবৃত্ত হইলেন। হারাও সটাজাল ঊর্দ্ধে উত্তোলিত করত তাঁহারে বিনাশ রিতে ধাবমান হইল। ইত্যবসরে তিনি শরনিকর পরি-াগ পূর্ব্বক সহসা জঘন সংলগ্ন পাদপ সমূহে উহাদিগকে

উত্তস্থুষঃ সপদি পল্বলপঙ্কমধ্যা
ন্মুস্তাপ্ররোহকবলাবষবানুকীর্ণম্।
জগ্রাহ স দ্রুতবরাহকুলস্য মার্গং
সব্যক্তমার্দ্রপদপঙ্‌ক্তিভিরাষতাভিঃ ॥ ৫৯ ॥
তং বাহনাদবনতোত্তরকাযমীষ
দ্বিধ্যন্তমুদ্ধৃতসটাঃ প্রতিহন্তুমীষুঃ।
নাত্মানমস্য বিবিদুঃসহসা বরাহাঃ
বৃক্ষেষু বিদ্ধমিষুভির্জঘনাশ্রয়েষু ॥ ৬০ ॥
তেনাভিঘাতরভসস্য বিকৃষ্য পত্রী
বন্যস্য নেত্রবিবরে মহিষস্য মুক্তঃ।

বিদ্ধ করিলে উহারা তৎকালে যে বিদ্ধ হইয়াছে তাহা বি মাত্র বিদিত হইতে সমর্থ হইল না। অনন্তর এক বন্য মহি তাঁহারে বিনাশ করিতে উদ্যত হইল। তিনি তখন শরা আকর্ষণ পূর্ব্বক উহার নেত্রবিবরে এক শর পরিত্য করিলেন; সেই শর পরিত্যক্ত হইবামাত্র মহিষের দে ভেদ করত অগ্রে তাহারে নিপাতিত করিয়া পশ্চা স্বয়ং নিপতিত হইল; কিন্তু তৎকালে শরপুঙ্খে শোণি রাগ কিছুমাত্র লিপ্ত হইল না।

অনন্তর রাজা দশরথ খরধার ক্ষুরপ্র দ্বারা গণ্ডকমৃ গের শৃঙ্গ উৎপাটন করিলেও উহাদের মস্তক অতিশয় ল হইয়াগেল; সেই দুষ্টনিগ্রহনিরত নরবর ঐ সকল প্রতি কুল জন্তুগণের বিষাণের বিশালতা সহ্য করিতে পারি লেন না বটে কিন্তু তৎকালে উহাদের সুদীর্ঘজীবনে কোন অনিষ্ট সম্পাদন করিলেন না। পরে তিনি ব্যাঘ্র দিগকে বায়ুবেগভগ্ন কুসুমিত অসন বৃক্ষের অগ্রশাখা

নির্ভিদ্য বিগ্রহমশোণিতলিপ্তপুঙ্খ
স্তং পাতযাম্প্রথমমাস পপাত পশ্চাৎ ॥ ৬১ ॥
প্রাযোবিষাণপরিমোক্ষলঘূত্তমাঙ্গান্
খড়্গাংশ্চকার নৃপতির্নিশিতৈঃ ক্ষুরপ্রৈঃ।
শৃঙ্গং স দৃপ্তবিনযাধিকৃতঃ পরেষা
মত্যুচ্ছ্রিতং ন মমৃষে নতু দীর্ঘমাযুঃ ॥ ৬২ ॥
ব্যাঘ্রানভীরভিমুখোৎপতিতান্ গুহাভ্যঃ
ফুল্লাসনাগ্রবিটপানিব বাযুরুগ্নান্।
শিক্ষাবিশেষলঘুহস্ততযা নিমেষাৎ
তূণীচকার শরপূরিতবক্ত্ররন্ধ্রান্ ॥ ৬৩ ॥

র গিরিকন্দর হইতে অভিমুখে উপস্থিত দেখিয়া সবিশেষ
্যাসনিবন্ধন ক্ষিপ্রহস্ততা প্রদর্শন পূর্ব্বক নির্ভয়হৃদয়ে
মধ্যে উহাদিগের আস্যবিবর শরনিকরে পরিপূর্ণ
ত তূণীরসদৃশ করিলেন। তৎপরে তিনি নিকুঞ্জ-
ী সিংহদিগকে বিনাশ করিবার বাসনায় নির্ঘাত
দর ন্যায় অতি ভীষণ জ্যানিস্বন দ্বারা উহাদিগকে
ভিত করিতে লাগিলেন; তৎকালে বোধ হইল যেন
নি সকল পশু অপেক্ষা বলবান্ বলিয়া সিংহের অত্যুচ্চ
রাজ এই পদবীতে ঈর্ষাপরবশ হইয়াছেন। অনন্তর
নি করিনিকরনিরতভীষণবৈর বক্রনখাগ্রসংলগ্নমুক্তাফল
হদিগকে সংহার করিয়া বিবেচনা করিলেন যেন শর-
ল দ্বারা আপনি সমরোপকারী কুঞ্জরগণের ঋণজাল
তে বিমুক্ত হইলেন। কোন স্থলে তিনি চমরীগণের
ভিমুখে মহাবেগে অশ্ব সঞ্চালন করিতে লাগিলেন এবং
াসন আকর্ষণ ও ভল্ল বর্ষণ পূর্ব্বক নৃপতিগণের ন্যায়
হাদিগকে শ্বেতচামরবিরহিত করত অবিলম্বে শান্তি লাভ

নির্ঘাতোগ্রৈঃ কুঞ্জলীনান্ জিঘাংসু-
র্জ্যানির্ঘোষৈঃ ক্ষোভয়ামাস সিংহান্।
নূনং তেষামভ্যসূয়াপরোঽভূ-
দ্বীর্য্যোদগ্রে রাজশব্দে মৃগেষু॥ ৬৪॥
তান্ হত্বা গজকুলবদ্ধতীব্রবৈরান্
কাকুৎস্থঃ কুটিলনখাগ্রলগ্নমুক্তান্।
আত্মানং রণকৃতকর্ম্মণাং গজানা-
মানৃণ্যং গতমিব মার্গণৈরমংস্ত॥ ৬৫॥
চমরান্ পরিতঃ প্রবর্ত্তিতাশ্বঃ
ক্বচিদাকর্ণবিকৃষ্টভল্লবর্ষী।

করিলেন। কোন স্থলে কতকগুলি ময়ূর তাঁহার অশ্বে নিকট উড্ডীন হইতে লাগিল, কিন্তু উহাদিগের মনোহ পুচ্ছদর্শনে সম্ভোগসময়স্খলিত বিচিত্রমাল্যসমলঙ্কৃত প্রি সুকুমার কেশপাশ তৎক্ষণাৎ তাঁহার স্মৃতিপথে সমুদি হওয়াতে তিনি আর তাহাদিগকে লক্ষ্য করিলেন ন তুষারশীকরশীতল সমীরণ পাদপসমূহের পল্লবপুটদল পূর্ব্বক তাঁহার আননসমুত্থিত মৃগয়াবিহারসম্ভূত ঘর্ম্মজল বিন্দু নিরাকরণ করিতে লাগিল। এই রূপে তিনি মন্ত্রিবর্গে রাজ্যভার সমর্পণ ও কার্য্যান্তর বিস্মরণ পূর্ব্বক নিরন্তর সেবা নিবন্ধন মৃগয়ায় একান্ত অনুরক্ত হইয়া উঠিলেন। তখ মৃগয়া চতুরা রমণীর ন্যায় তাঁহার চিত্ত আকর্ষণ করিল।

অনন্তর পরিহৃতপরিজন রাজা দশরথ কোন স্থলে ললিতপল্লব ও পুষ্প দ্বারা শয্যা প্রস্তুত করিয়া রজনী অতি বাহন করিলেন। রাত্রিকালে প্রজ্বলিত মহৌষধি সক

নৃপতীনিব তান্ বিযোজ্য সদ্যঃ
সিতবালব্যজনৈর্জগাম শান্তিম্ ॥ ৬৬ ॥
অপি তুরগসমীপাদুৎপতন্তং ময়ূরং
ন স রুচিরকলাপং বাণলক্ষ্যীচকার।
সপদি গতমনস্কশ্চিত্রমাল্যানুকীর্ণে
রতিবিগলিতবন্ধে কেশপাশে প্রিয়ায়াঃ ॥ ৬৭ ॥
তস্য কর্কশবিহারসম্ভবং স্বেদমাননবিলগ্নজালকম্
আচচাম সতুষারশীকরো ভিন্নপল্লবপুটো বনানিলঃ ॥ ৬৮ ॥
ইতি বিস্মৃতান্যকরণীয়মাত্মনঃ সচিবাবলম্বিতধুরং ধরাধিপম্
পরিবৃদ্ধরাগমনুবন্ধসেবয়া মৃগয়া জহার চতুরেব কামিনী ॥ ৬৯ ॥
স ললিতকুসুমপ্রবালশয্যাং জ্বলিতমহৌষধিদীপিকাসনাথাম্।
নরপতিরতিবাহয়াম্বভূব ক্বচিদসমেতপরিচ্ছদস্ত্রিযামাম্ ॥ ৭০ ॥

ার প্রদীপের কার্য্য সম্পাদন করিল। পরে শর্ব্বরী
াত্ত হইলে পটুপটহশব্দের ন্যায় গজযূথের কর্ণা-
নশব্দে প্রবোধিত হইয়া সুমধুর বিহঙ্গকুলকূজিত
বন্দিবর্গের মঙ্গলগীতি শ্রবণ পূর্ব্বক পরম সন্তোষ লাভ
লেন। অনন্তর তিনি রুরু মৃগের মার্গ অবলম্বন পূর্ব্বক
অরণ্যমধ্যে তুরগের গতিবেগ বশত পার্শ্বচর কর্ত্তৃক
ক্ষিত হইয়া তপস্বিজনসেবিত তমসায় সমুপস্থিত
লেন। তাঁহার অশ্ব সাতিশয় ক্লান্ত হইয়া ফেন উদ্গার
তে লাগিল।

ইত্যবসরে সেই তমসার সলিলে কুম্ভপূরণসমুৎপন্ন
সুমধুর গম্ভীর শব্দ সমুত্থিত হইল; সেই শব্দ শ্রবণে
দশরথ করিবৃংহিত আশঙ্কা করিয়া সেই শব্দা-
রে এক শব্দপাতী শর নিক্ষেপ করিলেন। কুঞ্জরগণের
ত শর পরিত্যাগ করা রাজার নিতান্ত নিষিদ্ধ এই
মটি উল্লঙ্ঘন করিয়া দশরথ এই গর্হিত কার্য্যের অনুষ্ঠান
লেন; বিদ্বান ব্যক্তিও রজোগুণ প্রভাবে কুপথে পদা-
করিয়া থাকেন।

উষসি স গজযূথকর্ণতালৈঃ পটুপটহধ্বনিভির্বিনীতনিদ্রঃ।
অরমত মধুরাণি তত্র শৃণ্বন্ বিহগবিকূজিতবন্দিমঙ্গলানি॥ ৭১॥
অথ জাতু রুরোর্গৃহীতবর্ত্মা বিপিনে পার্শ্বচরৈরলক্ষ্যমাণঃ।
শ্রমফেনমুচা তপস্বিগাঢ়াং তমসাং প্রাপ নদীং তুরঙ্গমেণ॥ ৭২॥
কুম্ভপূরণভবঃ পটুরুচ্চৈরুচ্চচার নিনদোঽম্ভসি তস্যাঃ।
তত্র স দ্বিরদবৃংহিতশঙ্কী শব্দপাতিনমিষুং বিসসর্জ্জ॥ ৭৩॥
নৃপতেঃ প্রতিষিদ্ধমেব তৎ কৃতবান্ পঙ্ক্তিরথো বিলঙ্ঘ্য যৎ।
অপথে পদমর্পয়ন্তি হি শ্রুতবন্তোঽপি রজোনিমীলিতাঃ॥ ৭৪॥

অনন্তর সেই শব্দবেধী শর পরিত্যক্ত হইবামাত্র তমস বেতসকুঞ্জ হইতে হা তাত! এই ক্রন্দনধ্বনি সহসা দ রথের কর্ণকুহরে প্রবিষ্ট হইল। তখন তিনি সেই আর্ত্ত শ্রবণে সাতিশয় বিষণ্ণ হইয়া বেতসকুঞ্জব্যবহিত উহার কা অনুসন্ধান করত দেখিলেন এক ঋষিকুমার শরবিদ্ধ হই সলিলকুম্ভের উপর দেহ সমর্পণ পূর্ব্বক নিপতিত আছে তদ্দর্শনে দুঃখাবেগপ্রভাবে তাঁহার হৃদয়ে যেন শ নিখাত হইল।

তখন প্রখ্যাতবংশসমুৎপন্ন রাজা অবিলম্বে অশ্ব হই অবতীর্ণ হইয়া সেই তাপসকুমারকে আত্মকুলপরিচয় জিজ্ঞা করিলে তিনি স্খলিত বচনে কহিলেন, মহাশয়! আ বৈশ্যতাপসের পুত্র, আপনি এক্ষণে সত্বরে আমাকে তাঁহ নিকট লইয়া যান। রাজা দশরথ এইরূপ অভিহিত হইবা মাত্র সেই তপস্বিপুত্রের হৃদয় হইতে শল্য উদ্ধার না কা য়াই তাঁহাকে তাঁহার অন্ধ পিতা মাতার নিকট লইয়া গি কহিলেন, আপনাদের এই একমাত্র পুত্র বেতস বনে সমা

হা তাতেতি ক্রন্দিতমাকর্ণ্য বিষণ্ণ
স্তস্যান্বিষ্যন্ বেতসগূঢ়ং প্রভবং সঃ।
শল্যপ্রোতং প্রেক্ষ্য সকুম্ভং মুনিপুত্রং
তাপাদন্তঃশল্য ইবাসীৎ ক্ষিতিপোঽপি ॥ ৭৫ ॥
তেনাবতীর্য্য তুরগাৎ প্রথিতান্বয়েন
পৃষ্টান্বয়ঃ স জলকুম্ভনিষণ্ণদেহঃ।
তস্মৈ দ্বিজেতরতপস্বিসুতং স্খলদ্ভি
রাত্মানমক্ষরপদৈঃ কথয়াম্বভূব ॥ ৭৬ ॥
তচ্চোদিতশ্চ তমনুদ্ধৃতশল্যমেব
পিত্রোঃ সকাশমবসন্নদৃশোর্নিনায়।

য় হইয়া কুম্ভে সলিল পূর্ণ করিতেছিলেন; আমি মাতঙ্গ-
ম ইহাঁকে শরবিদ্ধ করিয়াছি। তখন তাপসদম্পতী এই
া শ্রবণ করিয়া বিস্তর বিলাপ ও পরিতাপ করিতে লাগি-
ন এবং সেই পুত্রহন্তা রাজাকে দিয়াই পুত্রের বক্ষঃস্থল
তে শর উৎপাটন করাইলেন। ঋষিকুমারও অবিলম্বে প-
ত্ব প্রাপ্ত হইলেন। অনন্তর সেই বৃদ্ধ তপস্বী করতলে নেত্র-
ল গ্রহণ করিয়া দশরথকে অভিশাপ প্রদান পূর্ব্বক কহি-
ন মহারাজ! তুমিও আমার ন্যায় চরমকালে পুত্রশোকে
ণত্যাগ করিবে।

তখন কৃতাপরাধ নরপতি পদাহত মুক্তবিষ ভুজঙ্গের
ায় অবস্থিত সেই তপস্বীকে কহিলেন, ভগবন্! আমি
ত্তাবধি আত্মজের মুখকমল অবলোকন করি নাই,
তরাং আমাকে এইরূপ অভিশাপ প্রদান করিয়া আপনার
কপ্রকার অনুগ্রহ প্রদর্শন করাই হইয়াছে; প্রজ্বলিত
াশন কর্ষণোপযুক্ত ভূমিকে দগ্ধ করিলেও বীজাঙ্কুরের
ৎপাদিকা করিয়া থাকে।

তাভ্যাং তথাগতমুপেত্য তমেকপুত্র
মজ্ঞানতঃ স্বচরিতং নৃপতিঃ শশংস ॥ ৭৭ ॥
তৌ দম্পতী বহু বিলপ্য শিশোঃ প্রহর্ত্রা
শল্যং নিখাতমুদহারয়তামুরস্তঃ।
সোঽভূৎ পরাসুরথ ভূমিপতিং শশাপ
হস্তার্পিতৈর্নয়নবারিভিরেব বৃদ্ধঃ ॥ ৭৮ ॥
দিষ্টান্তমাপ্স্যতি ভবানপি পুত্রশোকা
দন্ত্যে বয়স্যহমিবেতি তমুক্তবন্তম্।
আক্রান্তপূর্ব্বমিব মুক্তবিষং ভুজঙ্গং
প্রোবাচ কোশলপতিঃ প্রথমাপরাদ্ধঃ ॥ ৭৯ ॥

অনন্তর দশরথ এইরূপে অভিশাপগ্রস্ত হইয়া সেই অ তাপসকে সম্বোধন পূর্ব্বক কহিলেন, হে তপোধন! এক্ষণে আপনাদিগেরই বধ্য এই পামর আপনাদিগের কোন্ কার্য অনুষ্ঠান করিবে, আজ্ঞা করুন। তখন মুনি পত্নীসমভি ব্যাহারে সেই মৃত পুত্রের সহিত তনুত্যাগের বাসনা করিয়া রাজাকে কহিলেন, মহারাজ! এক্ষণে তুমি আমাদিগের নিমিত্ত চিতা প্রস্তুত করিয়া দেও। তখন মুনিপুত্রবধজনিত পাপে একান্ত অধীর রাজা উপস্থিত অনুচরগণের সাহায্যে তৎক্ষণাৎ চিতা প্রস্তুত করিয়া দিলেন এবং মহাসাগর যেমন বড়বানল ধারণ করে তদ্রূপ আত্মবিনাশকারণ সেই অভিশাপ হৃদয়ে ধারণ করিয়া অরণ্য হইতে প্রতি নিবৃত্ত হইলেন।

শাপোঽপ্যদৃষ্টতনয়াননপদ্মশোভে
সানুগ্রহো ভগবতা ময়ি পাতিতোঽয়ম্।
কৃষ্যাং দহন্নপি খলু ক্ষিতিমিন্ধনেদ্ধো
বীজপ্ররোহজননীং জ্বলনঃ করোতি॥ ৮০॥

ইত্থঙ্গতে গতঘৃণঃ কিময়ং বিধত্তাং
বধ্যস্তবেত্যভিহিতো বসুধাধিপেন।
এধান্ হুতাশনবতঃ স মুনির্যযাচে
পুত্রং পরাসুমনুগন্তুমনাঃ সদারঃ॥ ৮১॥

প্রাপ্তানুগঃ সপদি শাসনমস্য রাজা
সম্পাদ্য পাতকবিলুপ্তধৃতির্নিবৃত্তঃ।
অন্তর্নিবিষ্টপদমাত্মবিনাশহেতুং
শাপং দধজ্জ্বলনমৌর্ব্বমিবাম্বুরাশিঃ॥ ৮২॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ মৃগয়াবর্ণনোনাম
নবমঃ সর্গঃ।

# দশম সর্গ।

---

অনন্তর ইন্দ্রের ন্যায় তেজস্বী প্রভূত সম্পদশালী রাজা
রথ শাপগ্রস্ত হইবার পর প্রায় দশ সহস্র বৎসর রাজ্য-
ালন করিলেন তথাচ পিতৃগণের ঋণমুক্তিসাধন সদ্য
কান্ধকারনাশন পুত্রনামক জ্যোতি লাভে সমর্থ হইলেন
তাঁহার সন্তানোৎপত্তি কারণান্তরসাপেক্ষ বলিয়া তৎ-
ল তিনি মন্থনের পূর্ব্বে অলক্ষিতরত্ন অর্ণবের ন্যায়
াতিপাত করিতে লাগিলেন।
অনন্তর ইন্দ্রিয়বিজয়ী ঋষ্যশৃঙ্গ প্রভৃতি পুরোহিতগণ সেই
ানার্থী রাজার পুত্রোৎপাদনের নিমিত্ত যজ্ঞ আরম্ভ করি-
ম। ইত্যবসরে সুরগণ পুলস্ত্যনন্দন রাবণের বলবীর্য্যে
ান্ত নিপীড়িত হইয়া পথিকেরা যেমন ঘর্ম্মাক্তকলেবরে
াবহুল তরুতলে গমন করিয়া থাকে তদ্রূপ সমুদ্রতীরে

পৃথিবীং শাসতস্তস্য পাকশাসনতেজসঃ।
কিঞ্চিদূনমনূনর্দ্ধেঃ শরদাময়ুতং যযৌ॥ ১॥
ন চোপলেভে পূর্ব্বেষামৃণনির্ম্মোক্ষসাধনম্।
সুতাভিধানং স জ্যোতিঃ সদ্যঃ শোকতমোপহম্॥ ২॥
অতিষ্ঠৎ প্রত্যয়াপেক্ষসন্ততিঃ স চিরং নৃপঃ।
প্রাঙ্মন্থাদনভিব্যক্তরত্নোৎপত্তিরিবার্ণবঃ॥ ৩॥
ঋষ্যশৃঙ্গাদয়স্তস্য সন্তঃ সন্তানকাঙ্ক্ষিণঃ।
আরেভিরে জিতাত্মানঃ পুত্রীয়ামিষ্টিমৃত্বিজঃ॥ ৪॥
তস্মিন্নবসরে দেবাঃ পৌলস্ত্যোপপ্লুতা হরিম্।
অভিজগ্মুর্নিদাঘার্ত্তাশ্ছায়াবৃক্ষমিবাধ্বগাঃ॥ ৫॥

ভগবন্! তুমি অগ্রে এই বিশ্ব সৃষ্টি করিয়াছ পরে ইহা প্রতি-পালন করিতেছ তৎপরে ইহার সংহার করিবে। তুমি সত্ত্ব, রজ ও তমোময়, তোমাকে নমস্কার। একমাত্র মধুররস বর্ষা-সলিল যেমন দেশভেদে ভিন্নাস্বাদ হইয়া থাকে তদ্রূপ তুমি অদ্বিতীয় হইয়াও সত্ত্ব রজ প্রভৃতি গুণত্রয়ে তিনপ্রকার মূর্ত্তি পরিগ্রহ করিতেছ। তোমার ইয়ত্তা করা নিতান্ত সুকঠিন; তুমি সকলেরই পরিচ্ছেদ করিয়া থাক, তোমার কোন বিষয়েই স্পৃহা নাই; তুমি সকলেরই অভিলাষ সফল করিতেছ; তুমি জয়শীল, তোমাকে কেহ পরাজয় করিতে সমর্থ হয় না; তুমি অতি সূক্ষ্মস্বরূপ তথাচ স্থূল পদার্থের উৎপাদক, হে দেব! তুমি সতত হৃদয়মধ্যে বিরাজমান হইয়াও অতি দূরতর প্রদেশে অবস্থান করিতেছ; তুমি স্বয়ং নিষ্কাম হইয়াও তপোনুষ্ঠান করিতেছ; তুমি অতি দয়ার্দ্রস্বভাব তথাচ দুঃখভাব কিছুমাত্র অবগত নও; তুমি চিরন্তন কিন্তু কখনই জীর্ণ হও না। তুমি সর্ব্বজ্ঞ, তোমাকে কেহ

নমো বিশ্বসৃজে পূর্ব্বং বিশ্বং তদনু বিভ্রতে।
অথ বিশ্বস্য সংহর্ত্রে তুভ্যং ত্রেধা স্থিতাত্মনে ॥ ১৬ ॥
রসান্তরাণ্যেকরসং যথা দিব্যং পয়োঽশ্নুতে।
দেশে দেশে গুণেষ্বেবমবস্থাস্ত্বমবিক্রিয়ঃ ॥ ১৭ ॥
অমেয়ো মিতলোকস্ত্বমনর্থী প্রার্থনাবহঃ।
অজিতো জিষ্ণুরত্যন্তমব্যক্তো ব্যক্তকারণম্ ॥ ১৮ ॥
হৃদয়স্থমনাসন্নমকামং ত্বাং তপস্বিনম্।
দয়ালুমনঘস্পৃষ্টং পুরাণমজরং বিদুঃ ॥ ১৯ ॥
সর্ব্বজ্ঞস্ত্বমবিজ্ঞাতঃ সর্ব্বযোনিস্ত্বমাত্মভূঃ।
সর্ব্বপ্রভুরনীশস্ত্বমেকস্ত্বং সর্ব্বরূপভাক্ ॥ ২০ ॥

বিদিত হইতে সমর্থ নহে; তুমি স্বয়ম্ভূ, কিন্তু তোমা হইতেই সমুদায় উৎপন্ন হইয়াছে; তুমি সকলের প্রভু, তোমার উপর কেহ আধিপত্য করিতে পারে না। তুমি একমাত্র হইয়াও সকল বস্তুতেই অবস্থান করিতেছ। তুমি সপ্ত সমুদ্রের সলিলমধ্যে শয়ন করিয়া আছ; সপ্ত সাম বেদ তোমার মহিমা কীর্ত্তন করিতেছে; তুমি সপ্ত ভুবনের একমাত্র আশ্রয়; সকলে তোমাকে বহ্নিমুখ বলিয়া নির্দ্দেশ করিয়া থাকে। ধর্ম্মার্থ প্রভৃতি চতুর্ব্বর্গফলপ্রদ জ্ঞান, সত্য ত্রেতা প্রভৃতি যুগচতুষ্টয়সম্পন্ন কালের পরিমাণ এবং এই চতুর্ব্বর্ণাত্মক লোক সমুদায় তোমা হইতেই উৎপন্ন হইয়াছে। তুমি চতুর্মুখ; যোগিগণ মোক্ষপদলাভের অভিলাষে বিষয়ান্তর হইতে মন আকর্ষণ করিয়া তোমাকে জ্যোতিঃস্বরূপে হৃৎপদ্মমধ্যে ধ্যান করিয়া থাকেন। তুমি জন্মহীন হইলেও জন্মপরিগ্রহ করিতেছ, নিরীহ হইলেও শত্রুবিনাশ করিয়া থাক, সতত জাগরূক হইয়াও যোগনিদ্রা অধিকার করিয়া আছ, তোমার যাথার্থ্য কোন্ ব্যক্তি বিদিত হইতে সমর্থ হয়। তুমি রূপরস প্রভৃতি বিষয়

সপ্তসামোপগীতং ত্বাং সপ্তার্ণবজলেশয়ম্।
সপ্তার্চ্চির্মুখমাচখ্যুঃ সপ্তলোকৈকসংশ্রয়ম্ ॥ ২১ ॥
চতুর্ব্বর্গফলং জ্ঞানং কালাবস্থাশ্চতুর্যুগাঃ।
চতুর্ব্বর্ণময়োলোকস্ত্বত্তঃ সর্ব্বং চতুর্মুখাৎ ॥ ২২ ॥
অভ্যাসনিগৃহীতেন মনসা হৃদয়াশ্রয়ম্।
জ্যোতির্ম্ময়ং বিচিন্বন্তি যোগিনস্ত্বাং বিমুক্তয়ে ॥ ২৩ ॥
অজস্য গৃহ্নতো জন্ম নিরীহস্য হতদ্বিষঃ।
স্বপতো জাগরূকস্য যাথার্থ্যং বেদ কস্তব ॥ ২৪ ॥

সকল উপভোগ, অতি কঠোর তপোনুষ্ঠান, প্রজাপালন ও উদাসীন ভাবে অবস্থান করিতে পার। মুক্তিপদার্থ-সাধন উপায় সকল সাঙ্খ্যাদি দর্শনভেদে বিভিন্নপ্রকার হইলেও ভাগীরথীপ্রবাহ যেমন মহাসাগরে, তদ্রূপ তোমাতেই নিপতিত হইতেছে। যে সমস্ত বিষয়ানুরাগ-শূন্য মহাত্মারা তোমাতেই মন ও কর্ম্ম সমর্পণ করেন, তুমিই তাঁহাদিগের সংসারশৃঙ্খলচ্ছেদনের একমাত্র গতি। আপ্ত-বাক্য ও অনুমান দ্বারা তোমাকে প্রাপ্ত হওয়া যায়, সুতরাং তোমার কথা দূরে থাকুক, পৃথিবী প্রভৃতি তোমার এই সমস্ত ঐশ্বর্য্য প্রত্যক্ষপরিদৃশ্যমান হইলেও ইহার ইয়ত্তা করা নিতান্ত সুকঠিন। তুমি যখন স্মরণমাত্রেই পুরু-ষকে পবিত্র করিয়া থাক তখন ইহা দ্বারাই তোমার সাক্ষাৎ-কার লাভ প্রভৃতি অবশিষ্ট কার্য্যের ফল সমুদায় সম্যক্ নিবেদন করা হইল। সাগরের রত্নের ন্যায় সূর্য্যের রশ্মি-জালের ন্যায় বাক্যমনের অগোচর তোমার কার্য্যসমুদায়

শব্দাদীন্ বিষয়ান্ ভোক্তুং চরিতুং দুশ্চরং তপঃ।
পর্য্যাপ্তোসি প্রজাঃ পাতুমৌদাসীন্যেন বর্ত্তিতুম্ ॥ ২৫ ॥
বহুধাপ্যাগমৈর্ভিন্নাঃ পন্থানঃ সিদ্ধিহেতবঃ।
ত্বয্যেব নিপতন্ত্যোঘা জাহ্নবীয়া ইবার্ণবে ॥ ২৬ ॥
ত্বয্যাবেশিতচিত্তানাং ত্বৎসমর্পিতকর্ম্মণাম্ ।
গতিস্ত্বং বীতরাগাণামভূয়ঃসন্নিবৃত্তয়ে ॥ ২৭ ॥
প্রত্যক্ষোঽপ্যপরিচ্ছেদ্যো মহ্যাদির্মহিমা তব।
আপ্তবাগনুমানাভ্যাং সাধ্যং ত্বাং প্রতি কা কথা ॥ ২৮ ॥
কেবলং স্মরণেনৈব পুনাসি পুরুষং যতঃ।
অনেন বৃত্তয়ঃ শেষা নিবেদিতফলাস্ত্বয়ি ॥ ২৯ ॥

স্তুতিবাদ অপেক্ষা অতিরিক্ত হইতেছে। তোমার কোন অভাবই পরিহার করিতে নাই, সুতরাং লোকের প্রতি অনুগ্রহ প্রদর্শন করাই তোমার জন্মগ্রহণ ও কর্ম্মানুষ্ঠানের একমাত্র কারণ। বাক্য যে তোমার মহিমা কীর্ত্তন করিয়া বিরত হয় সে কেবল শ্রান্তি বা অশক্তিনিবন্ধন, বস্তুত উহা যে তোমার মহিমার ইয়ত্তা করিয়া ক্ষান্ত হয় তাহা নহে। দেবগণ এই বলিয়া সেই নারায়ণকে প্রসন্ন করিলেন। তাঁহাদিগের এই সমস্ত বাক্য নিতান্ত স্তুতিবাদ নহে, ইহাতে সত্যেরই সম্যক্ প্রসঙ্গ আছে। পরে তাঁহারা কুশল প্রশ্ন-পূর্ব্বক নারায়ণের প্রীতি পরিবর্দ্ধিত করিয়া কহিলেন, ভগবন্! রাক্ষসরূপ সমুদ্র অকালে উদ্বেল হওয়াতে আমাদিগের অন্তঃকরণে ভয় সঞ্চার হইয়াছে।

অনন্তর নারায়ণ অতি গম্ভীর স্বরে সাগরের কল কল রব তিরোহিত ও তীরসন্নিহিত গিরিগহ্বর প্রতিধ্বনিত করিয়া কহিতে লাগিলেন। তৎকালে সেই চিরন্তন কবির

উদধেরিব রত্নানি তেজাংসীব বিবস্বতঃ।
স্তুতিভ্যো ব্যতিরিচ্যন্তে দূরাণি চরিতানি তে ॥ ৩০ ॥
অনবাপ্তমবাপ্তব্যং ন তে কিঞ্চন বিদ্যতে।
লোকানুগ্রহএবৈকো হেতুস্তে জন্মকর্ম্মণোঃ ॥ ৩১ ॥
মহিমানং যদুৎকীর্ত্ত্য তব সংহ্রিয়তে বচঃ।
শ্রমেণ তদশক্ত্যা বা ন গুণানামিয়ত্তয়া ॥ ৩২ ॥
ইতি প্রসাদয়ামাসু স্তে সুরাস্তমধোক্ষজম্।
ভূতার্থব্যাহৃতিঃ সা হি ন স্তুতিঃ পরমেষ্ঠিনঃ ॥ ৩৩ ॥
তস্মৈ কুশলসংপ্রশ্নব্যঞ্জিতপ্রীতয়ে সুরাঃ।
ভয়মপ্রলয়োদ্বেলাদাচখ্যুর্নৈর্ঋতোদধেঃ ॥ ৩৪ ॥

কণ্ঠনিঃসৃত ভারতী কৃতসংস্কার হইয়াই যেন চরিতার্থতা প্রাপ্ত হইল এবং উহা তাঁহার ধবলদশনপ্রভার সহিত মুখমধ্য হইতে নির্গত হওয়াতে বোধ হইল যেন তাঁহার চরণতল নিঃসৃতাবশিষ্ট সুরতরঙ্গিণী তৎকালে উর্দ্ধবাহিনী হইয়াছেন। হে দেবগণ! তমোগুণ যেমন দেহীদিগের সত্ত্ব ও রজোগুণকে আক্রমণ করে তদ্রূপ রাক্ষস রাবণ তোমাদিগের মহিমা ও পৌরুষ পরাভূত করিয়াছে, ইহা আমি বিদিত হইয়াছি। আর অতর্কিতোপস্থিত পাপপ্রভাবে সজ্জনের হৃদয় যেমন দগ্ধ হইতে থাকে তদ্রূপ সেই নিশাচর এই ত্রিলোককে সন্তপ্ত করিতেছে ইহাও আমি জ্ঞাত হইয়াছি। সুররাজ আমার সহযোগী, সুতরাং এই রাক্ষসভয় নিবারণার্থ আমার নিকট প্রার্থনা করা উহাঁর কর্ত্তব্য হইতেছে না। সমীরণ স্বয়ংই অগ্নির সারথ্য স্বীকার করিয়া থাকেন।

অথ বেলাসমাসন্নশৈলরন্ধ্রানুনাদিনা।
স্বরেণোবাচ ভগবান্ পরিভূতার্ণবধ্বনিঃ ॥ ৩৫ ॥
পুরাণস্য কবেস্তস্য বর্ণস্থানসমীরিতা।
বভূব কৃতসংস্কারা চরিতার্থৈব ভারতী ॥ ৩৬ ॥
বভৌ সদশনজ্যোৎস্না সা বিভোর্ব্বদনোদ্গতা।
নির্যাতশেষা চরণাৎ গঙ্গেবোর্দ্ধপ্রবর্ত্তিনী ॥ ৩৭ ॥
জানে বো রক্ষসাক্রান্তাবনুভাবপরাক্রমৌ।
অঙ্গিনাং তমসেবোভৌ গুণৌ প্রথমমধ্যমৌ ॥ ৩৮ ॥
বিদিতং তপ্যমানঞ্চ তেন মে ভুবনত্রয়ম্।
অকামোপনতেনেব সাধোর্হৃদয়মেনসা ॥ ৩৯ ॥
কার্য্যেষু চৈককার্য্যত্বাদভ্যর্থ্যোঽস্মি ন বজ্রিণা।
স্বয়মেব হি বাতোঽগ্নেঃ সারথ্যং প্রতিপদ্যতে ॥ ৪০ ॥

পূর্ব্বে সেই নিশাচর ব্রহ্মাকে প্রসন্ন করিবার নিমিত্ত স্বীয় মস্তকের মধ্যে স্বহস্তে নয়টি মস্তক ছেদন করিয়া হুতাশনে আহুতি প্রদান করিয়াছিল, তৎকালে সে দশম মস্তক আপনার খড়্গে ছেদন না করিয়া যেন আমারই চক্রের প্রাপ্য পর্য্যাপ্ত অংশ স্থাপন করিয়াছে। ব্রহ্মা বরপ্রদান করিয়াছেন বলিয়া চন্দন তরু যেমন ভুজঙ্গগণের উৎপাত সহ্য করিয়া থাকে তদ্রূপ আমিও সেই দুরাত্মার এই উৎপাত সহ্য করিয়াছি। ঐ নিশাচর তপোবলে ব্রহ্মাকে প্রসন্ন করিয়া তাঁহার নিকট কেবল সুরগণ হইতে আপনার অবধ্যত্ব প্রার্থনা করিয়াছিল তৎকালে সে মনুষ্যগণকে লক্ষ্যই করে নাই, অতএব এক্ষণে আমি রাজা দশরথের ঔরসে জন্মগ্রহণ করিয়া তাহার মস্তক রূপ উৎপলদল সুতীক্ষ্ণ শরনিকরে ছেদন করিয়া সমরক্ষেত্রের উপহার দিব।

হে দেবগণ! অতঃপর যাজ্ঞিকেরা শাস্ত্রানুসারে সংগৃহীত হবির অংশ অবিলম্বেই অধিকার করিবেন, মায়াবী নিশাচরগণ আর উহা আস্বাদন করিতে সমর্থ হইবে না। পুণ্যবান্

স্বাসিধারাপরিহৃতঃ কামং চক্রস্য তেন মে।
স্থাপিতো দশমো মূর্দ্ধা লভ্যাংশ ইব রক্ষসা॥ ৪১॥
স্রষ্টুর্ব্বরাতিসর্গাত্তু ময়া তস্য দুরাত্মনঃ।
অত্যারূঢ়ং রিপোঃ সোঢ়ং চন্দনেনেব ভোগিনঃ॥ ৪২॥
ধাতারং তপসা প্রীতং যযাচে স হি রাক্ষসঃ।
দৈবাৎ সর্গাদবধ্যত্বং মর্ত্ত্যেম্বাস্থাপরাঙ্মুখঃ॥ ৪৩॥
সোঽহং দাশরথির্ভূত্বা রণভূমের্ব্বলিক্ষমম্।
করিষ্যামি শরৈস্তীক্ষ্ণৈস্তচ্ছিরঃকমলোচ্চয়ম্॥ ৪৪॥
অচিরাদ্যজ্বভির্ভাগং কল্পিতং বিধিবৎ পুনঃ।
মায়াবিভিরনালীঢ়মাদাস্যধ্বে নিশাচরৈঃ॥ ৪৫॥

লোকেরা ব্যোমযানে আরোহণ পূর্ব্বক নভোমণ্ডলে সঞ্চরণ করিবার কালে রাবণের পুষ্পক রথ দর্শন করিবামাত্র ভীত হইয়া মেঘের অন্তরালে অন্তর্দ্ধান করিয়া থাকেন, এক্ষণে তাঁহারা সেই শঙ্কা পরিত্যাগ করুন। সুরগণ! রাবণ নলকূবরের শাপপ্রভাবে প্রতিষিদ্ধ হইয়া বন্দীকৃত সুরনারীগণের বেণীবন্ধন বল পূর্ব্বক গ্রহণ ও দূষিত করিতে পারে নাই, এক্ষণে তোমরা তাহা উন্মোচন করিবে। সেই নীল জলধর বিষ্ণু রাবণরূপ অনাবৃষ্টিপ্রভাবে নিতান্ত শুষ্ক সুরগণরূপ শস্য এইপ্রকার বাক্যসলিলে অভিষেক করিয়া তৎক্ষণাৎ অন্তর্দ্ধান করিলেন।

অনন্তর ইন্দ্র প্রভৃতি দেবগণ বৃক্ষ সকল যেমন কুসুম-নিকর দ্বারা সমীরণের অনুসরণ করিয়া থাকে তদ্রূপ স্ব স্ব অংশানুসারে সেই রাবণবধরূপ সুরকার্য্যসাধনে উদ্যত নারায়ণের অনুগমন করিলেন।

এ দিকে মহারাজ দশরথের সেই পুত্রেষ্টিযজ্ঞ সমাধানান্তে এক দিব্য পুরুষ সুবর্ণ পাত্রস্থ পায়সান্ন গ্রহণ পূর্ব্বক সহসা

বৈমানিকাঃ পুণ্যকৃতস্ত্যজন্তু মরুতাং পথি।
পুষ্পকালোকসংক্ষোভং মেঘাবরণতৎপরাঃ ॥ ৪৬ ॥
মোক্ষ্যধ্বে স্বর্গবন্দীনাং বেণীবন্ধানদূষিতান।
শাপযন্ত্রিতপৌলস্ত্যবলাৎকারকচগ্রহৈঃ ॥ ৪৭ ॥
রাবণাবগ্রহক্লান্তমিতি বাগমৃতেন সঃ।
অভিবৃষ্য মরুৎশস্যং কৃষ্ণমেঘস্তিরোদধে ॥ ৪৮ ॥
পুরুহূতপ্রভৃতয়ঃ সুরকার্য্যোদ্যতং সুরাঃ।
অংশৈরনুযযুর্ব্বিষ্ণুং পুষ্পৈর্ব্বায়ুমিব দ্রুমাঃ ॥ ৪৯ ॥
অথ তস্য বিশাম্পত্যুরন্তে কাম্যস্য কর্ম্মণঃ।
পুরুষঃ প্রবভূবাগ্নের্ব্বিস্ময়েন সহর্ত্বিজাম ॥ ৫০ ॥

হুতাশন মধ্য হইতে উত্থিত হইলেন। ঋত্বিক্‌গণ তাঁহারে দেখিবামাত্র অতিমাত্র বিস্ময় প্রকাশ করিতে লাগিলেন। তৎকালে ভগবান্ বিষ্ণুর আবির্ভাবে সেই পায়সান্ন ঐ পুরুষের পক্ষেও নিতান্ত দুর্ব্বহ হইয়াছিল।

অনন্তর সুররাজ ইন্দ্র যেমন রত্নাকরদত্ত অমৃত গ্রহণ করিয়াছিলেন তদ্রূপ মহারাজ দশরথ প্রজাপতিপ্রেরিত-পুরুষ কর্ত্তৃক উপনীত পায়সান্ন প্রতিগ্রহ করিলেন। বিষ্ণু স্বয়ং ত্রৈলোক্যপ্রভব হইয়াও যখন রাজা দশরথের ঔরসে জন্মপরিগ্রহ করিবার অভিলাষ করিলেন তখন ঐ ভূপতির গুণগ্রাম যে অসাধারণ ইহা উল্লেখ করা বাহুল্য মাত্র। অনন্তর দিবাকর যেমন ভূমণ্ডল ও নভোমণ্ডলে তরুণাতপ বিভাগ করিয়া দেন তদ্রূপ তিনি সেই চরুনামে নির্দ্দিষ্ট বৈষ্ণব তেজ কৌশল্যা ও কেকয়ীকে বিভাগ করিয়া দিলেন। কৌশল্যা তাঁহার প্রধান মহিষী ও কৈকেয়ী প্রেয়সী ছিলেন, এই নিমিত্ত তিনি তাঁহাদিগের দ্বারা সুমিত্রাকে সেই দেবদত্ত পায়সান্নের অংশ প্রদান পূর্ব্বক সম্মান করিতে অভিলাষী

হেমপাত্রগতং দোর্ভ্যামাদধানঃ পয়শ্চরুম্।
অনুপ্রবেশাদাদ্যস্য পুংসস্তেনাপি দুর্ব্বহম্ ॥ ৫১ ॥
প্রাজাপত্যোপনীতং তদন্নং প্রত্যগ্রহীন্নৃপঃ।
বৃষেব পয়সাং সারমাবিষ্কৃতমুদন্বতা ॥ ৫২ ॥
অনেন কথিতা রাজ্ঞো গুণাস্তস্যান্যদুর্লভাঃ।
প্রসূতিং চকমে তস্মিন্ ত্রৈলোক্যপ্রভবোঽপি যৎ ॥ ৫৩॥
স তেজো বৈষ্ণবং পত্ন্যোর্ব্বিভেজে চরুসংজ্ঞিতম্।
দ্যাবাপৃথিব্যোঃ প্রত্যগ্রমহর্পতিরিবাতপম্ ॥ ৫৪ ॥
অর্চ্চিতা তস্য কৌশল্যা প্রিয়া কেকযবংশজা।
অতঃ সম্ভাবিতাং তাভ্যাং সুমিত্রামৈচ্ছদীশ্বরঃ ॥ ৫৫ ॥

হইলেন। তখন কৌশল্যা ও কৈকেয়ী সেই সর্ব্বজ্ঞ রাজ দশরথের আন্তরিক ভাব সম্যক্ অবগত হইয়া স্ব স্ব পায় সান্নের অর্দ্ধাংশ সুমিত্রাকে প্রদান করিলেন। মধুকরী যেমন মাতঙ্গের গণ্ডযুগলবাহিনী মদধারার প্রণয়ভাজন হয় তদ্রূপ সুমিত্রা সেই সপত্নীদ্বয়ের অতিশয় প্রণয়পাত্রী ছিলেন।

পরে সূর্য্যের অমৃত নামক রশ্মিজাল যেমন সলিল-ময় গর্ভ ধারণ করে তদ্রূপ দশরথের সেই তিন সহধর্ম্মিণী প্রজাবর্গের অভ্যুদয়ার্থ দেবাংশসম্ভব গর্ভ ধারণ করিলেন। রাজপত্নীরা এককালে অন্তর্ব্বত্নী ও পাণ্ডুবর্ণা হইয়া ফল-গর্ভ শস্যসম্পত্তির ন্যায় সুশোভিত হইলেন।

অনন্তর একদা তাঁহারা স্বপ্নযোগে দেখিলেন যেন, কতি-পয় খর্ব্বাকার পুরুষ শঙ্খ চক্র, গদা, খড়্গ ও কার্ম্মুক ধারণ পূর্ব্বক তাঁহাদিগকে রক্ষা করিতেছেন; পতগরাজ গরুড়

তে বহুজ্ঞস্য চিত্তজ্ঞে পত্ন্যৌ পত্যুর্মহীক্ষিতঃ।
চরোরর্দ্ধার্দ্ধভাগাভ্যাং তামযোজয়তামুভে ॥ ৫৬ ॥
সা হি প্রণয়বত্যাসীৎ সপত্ন্যোরুভয়োরপি।
ভ্রমরী বারণস্যেব মদনিস্যন্দরেখয়োঃ ॥ ৫৭ ॥
তাভির্গর্ভঃ প্রজাভূত্যৈ দধ্রে দেবাংশসম্ভবঃ।
সৌরীভিরিব নাড়ীভিরমৃতাখ্যাভিরম্ময়ঃ ॥ ৫৮ ॥
সমমাপন্নসত্ত্বাস্তা রেজুরাপাণ্ডুরত্বিষঃ।
অন্তর্গতফলারম্ভাঃ শস্যানামিব সম্পদঃ ॥ ৫৯ ॥
গুপ্তং দদৃশুরাত্মানং সর্ব্বাঃ স্বপ্নেষু বামনৈঃ।
জলজাসিগদাশার্ঙ্গচক্রলাঞ্ছিতমূর্ত্তিভিঃ ॥ ৬০ ॥
হেমপক্ষপ্রভাজালং গগনে চ বিতন্বতা।
উহ্যন্তে স্ম সুপর্ণেন বেগাকৃষ্টপয়োমুচা ॥ ৬১ ॥

মহাবেগে জলদজাল আকর্ষণ ও নভোমণ্ডলে স্ববর্ণময় পক্ষের প্রভাপুঞ্জ বিস্তার করত তাঁহাদিগকে বহন করিতেছে; লক্ষ্মী স্তনমধ্যবিলম্বিত কৌস্তুভমণি ধারণ পূর্ব্বক পদ্মব্যজন বীজন করত তাঁহাদিগের শুশ্রূষা করিতেছেন; কশ্যপ প্রভৃতি সপ্তর্ষিগণ আকাশ গঙ্গায় অবগাহন করিয়া বেদোচ্চারণ পূর্ব্বক তাঁহাদিগের উপাসনা করিতেছেন। রাজা দশরথ পত্নীগণের মুখে এইরূপ স্বপ্নবৃত্তান্ত শ্রবণ করিয়া জগৎপিতা বিষ্ণুর পিতৃত্ব লাভনিবন্ধন আপনাকে সর্ব্বোৎকৃষ্ট বলিয়া অবধারণ করিলেন।

এ দিকে সেই অদ্বিতীয় বিষ্ণু স্বচ্ছ সলিলমধ্যে প্রতিবিম্বিত শশাঙ্কের ন্যায় রাজপত্নীগণের গর্ভে চারি অংশে বিভক্ত হইয়া বাস করিতে লাগিলেন। অনন্তর রজনীতে ওষধি যেমন অন্ধকারনাশন জ্যোতি প্রসব করে তদ্রূপ দশরথের প্রধান মহিষী পতিপরায়ণা কৌশল্যা দশম মাসে এক পুত্র প্রসব করিলেন। দশরথ পুত্রের

বিভ্রত্যা কৌস্তুভন্যাসং স্তনান্তরবিলম্বিনম্।
পর্য্যুপাস্যন্ত লক্ষ্ম্যা চ পদ্মব্যজনহস্তয়া॥ ৬২॥
কৃতাভিষেকৈর্দিব্যায়াং ত্রিস্রোতসি চ সপ্তভিঃ।
ব্রহ্মর্ষিভিঃ পরং ব্রহ্ম গৃণদ্ভিরুপতস্থিরে॥ ৬৩॥
তাভ্যস্তথাবিধান্ স্বপ্নান্ শ্রুত্বা প্রীতোহি পার্থিবঃ।
মেনে পরার্দ্ধ্যমাত্মানং গুরুত্বেন জগদ্গুরোঃ॥ ৬৪॥
বিভক্তাত্মা বিভুস্তাসামেকঃ কুক্ষিষ্বনেকধা।
উবাস প্রতিমাচন্দ্রঃ প্রসন্নানামপামিব॥ ৬৫॥
অথাগ্র্যমহিষী রাজ্ঞঃ প্রসূতিসময়ে সতী।
পুত্রং তমোপহং লেভে নক্তং জ্যোতিরিবৌষধিঃ॥ ৬৬॥

সুকুমার শরীর সৌন্দর্য্য সন্দর্শন করিয়া তাঁহার রাম এই নাম রাখিলেন। লোকে ঐ নাম জগতের আদিমঙ্গলভূত বলিয়া পরিগ্রহ করিয়া থাকে। তৎকালে সেই রঘুকুলপ্রদীপ বালকের অলৌকিক তেজঃপ্রভাবে সূতিকাগৃহগত প্রদীপ সকল যেন প্রভাশূন্য হইল। জননী কৌশল্যা পুত্র প্রসব করিয়া অতিশয় কৃশোদরী হইলেন এবং রাম তাঁহার সন্নিহিত শয্যায় শয়ন করিয়া রহিলেন; তখন শরৎকালে কৃশাঙ্গী জাহ্নবী যেমন সৈকতপ্রদেশোপহিত পদ্মোপহার দ্বারা সুশোভিত হয় তদ্রূপ তিনিও সেই পুত্র দ্বারা অতিমাত্র শোভা ধারণ করিলেন।

অনন্তর কৈকেয়ী ভরত নামে এক সুশীল পুত্র প্রসব করিলেন। সম্পদ্ যেমন বিনয় দ্বারা সুশোভিত হয় তদ্রূপ কৈকয়ী ঐ পুত্র দ্বারা অলঙ্কৃত হইলেন। তৎপরে সুপ্রণালীক্রমে অভ্যস্ত বিদ্যা যেমন তত্ত্বজ্ঞান ও বিনয় উৎপাদন করিয়া থাকে সেইরূপ সুমিত্রা লক্ষ্মণ ও শত্রুঘ্ন নামে দুই যমজ পুত্র প্রসব করিলেন। তখন জীবলোক দুর্ভিক্ষাদি

রামইত্যভিরামেণ বপুষা তস্য চোদিতঃ।
নামধেয়ং গুরুশ্চক্রে জগৎপ্রথমমঙ্গলম্ ॥ ৬৭ ॥
রঘুবংশপ্রদীপেন তেনাপ্রতিমতেজসা।
রক্ষাগৃহগতা দীপাঃ প্রত্যাদিষ্টা ইবাভবন্ ॥ ৬৮ ॥
শয্যাগতেন রামেণ মাতা শাতোদরী বভৌ।
সৈকতাম্ভোজবলিনা জাহ্নবীব শরৎকৃশা ॥ ৬৯ ॥
কৈকেয্যাস্তনয়োজজ্ঞে ভরতোনাম শীলবান্।
জনয়িত্রীমলঞ্চক্রে যঃ প্রশ্রয়ইব শ্রিয়ম্ ॥ ৭০ ॥
সুতৌ লক্ষ্মণশত্রুঘ্নৌ সুমিত্রা সুষুবে যমৌ।
সম্যগারাধিতা বিদ্যা প্রবোধবিনয়াবিব ॥ ৭১ ॥

দোষশূন্য ও আরোগ্যাদি গুণসম্পন্ন হইল; বোধ হইল যেন, পুরুষোত্তম নারায়ণ ভূতলে অবতীর্ণ হইয়াছেন বলিয়া স্বর্গও তাঁহার অনুগমন করিয়াছে। সমীরণ ধূলিসম্পর্ক শূন্য হইয়া সঞ্চরণ করিতে লাগিল, বোধ হইল দিক্‌পাল-গণ এতকাল রাবণের ভয়ে নিতান্ত ভীত হইয়াছিলেন, এক্ষণে সেই মূর্ত্তি চতুষ্টয়সম্পন্ন বিষ্ণুর আবির্ভাবে তাঁহাদি-গের শঙ্কা অপনীত হইল বলিয়া যেন তাঁহাদিগেরই অধিকৃত দিক্‌সকল বায়ুবহনচ্ছলে উচ্ছ্বাস পরিত্যাগ করিতে লাগিল। হুতাশন ধূমশূন্য ও দিবাকর সুপ্রসন্ন হইলেন, তাঁহারা এতকাল রাক্ষসরাজ রাবণের বলবীর্য্য প্রভাবে নিতান্ত নিপীড়িত হইয়াছিলেন এক্ষণে যেন তাঁহাদিগের সমস্ত দুঃখ দূরীভূত হইল। তখন দশাননের কিরীট হইতে মণি-সকল স্খলিত হইয়া গেল, বোধ হইল যেন, রাক্ষসলক্ষ্মীর অশ্রুবিন্দুপরম্পরা কিরীটস্খলিত মণিব্যপদেশে ভূতলে নিপতিত হইল। দেবলোকে দেবদুন্দুভি সকল বাদিত

নির্দোষমভবৎ সর্ব্বমাবিষ্কৃতগুণং জগৎ।
অন্বগাদিব হি স্বর্গো গাং গতং পুরুষোত্তমম্ ॥ ৭২ ॥
তস্যোদয়ে চতুর্মূর্ত্তেঃ পৌলস্ত্যচকিতেশ্বরাঃ।
বিরজস্কৈর্নভস্বদ্ভির্দ্দিশ উচ্ছ্বসিতা ইব ॥ ৭৩ ॥
কৃশানুরপধূমত্বাৎ প্রসন্নত্বাৎ প্রভাকরঃ।
রক্ষোবিপ্রকৃতাবাস্তামপবিদ্ধশুচাবিব ॥ ৭৪ ॥
দশাননকিরীটেভ্যস্তৎক্ষণং রাক্ষসশ্রিয়ঃ।
মণিব্যাজেন পর্য্যস্তাঃ পৃথিব্যামশ্রুবিন্দবঃ ॥ ৭৫ ॥
পুত্রজন্মপ্রবেশ্যানাং তূর্য্যাণাং তস্য পুত্রিণঃ।
আরম্ভং প্রথমং চক্রুর্দেবদুন্দুভয়ো দিবি ॥ ৭৬ ॥

হইয়া সেই সঞ্জাতপুত্র রাজা দশরথের পুত্রজন্মোৎসবে আবশ্যক তূর্য্য ঘোষের প্রথম আরম্ভ করিয়া দিল। দেবগণ তাঁহার ভবনে কল্প বৃক্ষোৎপন্ন কুসুম রাশি বর্ষণ করিতে লাগিলেন এবং উহাই তৎকালে সেই মহীপালের পুত্রোৎপত্তি নিবন্ধন মাঙ্গলিক কার্য্যের আদিরচনা হইল।

অনন্তর রাজা দশরথ আত্মজগণের জাতকর্ম্মাদি সংস্কার নির্ব্বাহ করিলেন। ধাত্রীগণ তাঁহাদিগকে স্তন্য পান করাইতে লাগিল। কুমারগণ অগ্রজ ভ্রাতৃসদৃশ পিতার আনন্দের সহিত দিন দিন পরিবর্দ্ধিত হইতে লাগিলেন যেমন হবি দ্বারা হুতাশনের নৈসর্গিক তেজ পরিবর্দ্ধিত হয় সেইরূপ তাঁহাদিগের স্বাভাবিক বিনীতভাব সুশিক্ষা-প্রভাবে পরিবর্দ্ধিত হইতে লাগিল। বসন্ত প্রভৃতি ঋতু সকল যেমন সুরকানন নন্দনকে উদ্ভাসিত করিয়া থাকে তদ্রূপ সেই সমস্ত সৌভ্রাত্রসম্পন্ন ভ্রাতৃগণ রঘুর নিষ্কলঙ্ক

সন্তানকময়ী বৃষ্টির্ভবনে চাস্য পেতুষী।
সন্মঙ্গলোপচারাণাং সৈবাদিরচনাভবৎ ॥ ৭৭ ॥
কুমারাঃ কৃতসংস্কারাস্তে ধাত্রীস্তন্যপায়িনঃ।
আনন্দেনাগ্রজেনেব সমং ববৃধিরে পিতুঃ ॥ ৭৮ ॥
স্বাভাবিকং বিনীতত্বং তেষাং বিনয়কর্ম্মণা।
মুমূর্চ্ছ সহজং তেজো হবিষেব হবির্ভুজাম্ ॥ ৭৯ ॥
পরস্পরাবিরুদ্ধাস্তে তদ্রঘোরনঘং কুলম্।
অলমুদ্দ্যোতয়ামাসু র্দেবারণ্যমিবর্ত্তবঃ ॥ ৮০ ॥
সমানেঽপি হি সৌভ্রাত্রে যথোভৌ রামলক্ষ্মণৌ।
তথা ভরতশত্রুঘ্নৌ প্রীত্যা দ্বন্দ্বং বভূবতুঃ ॥ ৮১ ॥

কুল একান্ত সমুজ্জ্বল করিতে লাগিলেন। ভ্রাতৃস্নেহ পরস্পরের একরূপ হইলেও রাম ও লক্ষ্মণের ন্যায় ভরত ও শত্রুঘ্নও প্রীতিনিবন্ধন পরস্পর সহচর হইলেন। বহ্নি ও বায়ুর ন্যায়, শশধর ও সাগরের ন্যায়, তাঁহাদিগের একতা কদাচ অপনীত হয় নাই। তখন সেই সমস্ত প্রজানাথ রাজকুমারেরা গ্রীষ্মাবসানে নাতিশীতোষ্ণ দিবসের ন্যায় তেজ ও বিনয় প্রভাবে প্রজাবর্গের মনোহরণ করিলেন এবং তাঁহারা তৎকালে সাক্ষাৎ ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষের অবতারের ন্যায় অপূর্ব্ব শোভা প্রাপ্ত হইলেন।

অনন্তর চারি মহাসাগর যেমন রত্নরাশি দ্বারা দিক্ চতুষ্টয়ের অধিপতি দশরথকে আরাধনা করে তদ্রূপ সেই সকল পিতৃবৎসল কুমারগণ গুণগ্রাম দ্বারা তাঁহাকে সন্তুষ্ট করিতে লাগিলেন। তখন যে দন্তে অসুরগণের অসিধারা বিকুণ্ঠিত হইয়া গিয়াছে সেই দন্ত দ্বারা সুরগজ ঐরাবত যেমন সুশোভিত হয়, ফলসিদ্ধি দ্বারা যাহার প্রয়োগ অনুমিত

তেষাং দ্বয়োর্দ্বয়োরৈক্যং বিভিদে ন কদাচন।
যথা বায়ুবিভাবস্বোর্যথা চন্দ্রসমুদ্রযোঃ ॥ ৮২
তে প্রজানাং প্রজানাথাঃ তেজসা প্রশ্রয়েণ চ।
মনো জহ্রুর্নিদাঘান্তে শ্যামাভ্রা দিবসাইব ॥ ৮৩ ॥
স চতুর্দ্ধা বভৌ ব্যস্তঃ প্রসবঃ পৃথিবীপতেঃ।
ধর্ম্মার্থকামমোক্ষাণামবতার ইবাঙ্গবান্ ॥ ৮৪ ॥
গুণৈরারাধয়ামাসুস্তে গুরুং গুরুবৎসলাঃ।
তমেব চতুরন্তেশং রত্নৈরিব মহার্ণবাঃ ॥ ৮৫ ॥
সুরগজইব দন্তৈর্ভগ্নদৈত্যাসিধারৈ
র্নয়ইব পণবন্ধব্যক্তযোগৈরুপায়ৈঃ।

হইতেছে সেই সামাদি উপায়চতুষ্টয়ে নীতি যেমন সুশোভিত হয়, যুগকাষ্ঠের ন্যায় সুদীর্ঘ ভুজচতুষ্টয় দ্বারা বৈকুণ্ঠনাথ বিষ্ণু যেমন শোভাপ্রাপ্ত হইয়া থাকেন তদ্রূপ রাজাধিরাজ দশরথ সেই চারি আত্মজ দ্বারা শোভা ধারণ করিলেন।

হরিরিব যুগদীর্ঘৈর্দোর্ভিরংশৈস্তদীয়ৈঃ
পতিরবনিপতীনাং তৈশ্চকাশে চতুর্ভিঃ ॥ ৮৬॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ রামাবতারোনাম
দশমঃ সর্গঃ।

# একাদশ সর্গ।

অনন্তর কুশিকতনয় মহর্ষি বিশ্বামিত্র মহীপাল দশ-
রথের সন্নিধানে সমুপস্থিত হইলেন এবং রামচন্দ্র অল্পবয়স্ক
হইলেও তাঁহাকে যজ্ঞের বিঘ্নশান্তির উদ্দেশে স্বীয় তপো-
বনে লইয়া যাইবার নিমিত্ত দশরথের নিকট প্রার্থনা করি-
লেন; মহাত্মারা তেজস্বীদিগের বয়সের ন্যূনাধিক্য
কিছুমাত্র বিচার করেন না। তখন বিচক্ষণ মহীপাল
বহুকষ্টে রামকে লাভ করিলেও লক্ষ্মণের সহিত তৎক্ষণাৎ
মহর্ষির হস্তে সমর্পণ করিলেন; ইহা প্রসিদ্ধই আছে যে,
রঘুবংশীয়দিগের নিকট কেহ প্রাণপ্রার্থনায় উপস্থিত হই-
লেও কদাচ পরাঙ্মুখ হয় না।

অনন্তর দশরথ আত্মজদ্বয়ের তপোবনগমনের নিমিত্ত
নগরের পথসংস্কার করিবার অনুমতি দিলেন। সমীরণ
জলদজাল পুষ্প ও সলিল বর্ষণপূর্ব্বক তৎক্ষণাৎ পথ-
সংস্কার করিল। তখন পিতৃনিদেশ প্রতিপালনোদ্যত

কৌশিকেন স কিল ক্ষিতীশ্বরো রামমধ্বরবিঘাতশান্তয়ে।
কাকপক্ষধরমেত্য যাচিতস্তেজসাং হি ন বয়ঃ সমীক্ষ্যতে ॥ ১ ॥
কৃচ্ছ্রলব্ধমপি লব্ধবর্ণভাক্ তং দিদেশ মুনয়ে সলক্ষ্মণম্।
অপ্যসুপ্রণয়িনাং রঘোঃ কুলে ন ব্যহন্যত কদাচিদর্থিতা ॥ ২ ॥
যাবদাদিশতি পার্থিবস্তয়োর্নির্গমায় পুরমার্গসংস্ক্রিয়াম্।
তাবদাশু বিদধে মরুৎসখৈঃ সা সপুষ্পজলবর্ষিভির্ঘনৈঃ ॥ ৩ ॥

রাম ও লক্ষ্মণ ধনুর্দ্ধারণ পূর্ব্বক পিতার চরণে প্রণিপাত করি-লেন। দশরথেরও নয়নজলবিন্দু প্রবাসগমনোদ্যত প্রণ পুত্রদ্বয়ের উপর নিপতিত হইল। পিতার নয়নসলিলে তাঁহাদের শিখা ঈষৎ আর্দ্র হইয়া গেল। তখন সেই রাজ-কুমার দ্বয় মহর্ষি বিশ্বামিত্রের অনুসরণে প্রবৃত্ত হইলেন পুরবাসী লোকেরা তাঁহাদিগকে নিরীক্ষণ করিতে লাগি তৎকালে পৌরজনের নয়নপংক্তি রাজপথের তোর-দ্বারের ন্যায় সুশোভিত হইল।

বিশ্বামিত্র একমাত্র লক্ষ্মণের সহিত রামকে লই যাইবার প্রার্থনা করাতে দশরথ তনয় দ্বয়কে কেবল আশী-র্ব্বাদ করিলেন, উহাঁদিগের সহিত সৈন্য প্রেরণ করা আ আবশ্যক বিবেচনা করিলেন না। তাঁহার আশীর্ব্বাদ উহাঁদিগকে রক্ষা করিতে সমর্থ হইবে, সন্দেহ নাই।

অনন্তর চৈত্র ও বৈশাখ মাস যেমন মেষাদি রা সংক্রম নিবন্ধন সূর্য্যের অনুসৃত হয় সেইরূপ রাম ও লক্ষ মাতৃগণের চরণ বন্দন পূর্ব্বক মহর্ষির অনুসরণ করত সুশোভিত হইলেন। গমনকালে তাঁহাদিগের বাহুযুগল তরঙ্গের ন্যায় চঞ্চল হইতে লাগিল, তখন তাঁহাদিগে

তৌ নিদেশকরণোদ্যতৌ পিতুর্ধন্বিনৌ চরণযোর্নিপেততুঃ।
ভূপতেরপি তযোঃ প্রবৎস্যতোর্নম্রযোরুপরি বাষ্পবিন্দবঃ॥ ৪॥
তৌ পিতুর্নয়নজেন বারিণা কিঞ্চিদুক্ষিতশিখণ্ডকাবুভৌ।
ধন্বিনৌ তমৃষিমন্বগচ্ছতাং পৌরদৃষ্টিকৃতমার্গতোরণৌ॥ ৫॥
লক্ষ্মণানুচরমেব রাঘবং নেতুমৈচ্ছদৃষিরিত্যসৌ নৃপঃ।
আশিষং প্রযুযুজে ন বাহিনীং সা হি রক্ষণবিধৌ তযোঃ ক্ষমা॥
মাতৃবর্গচরণস্পৃশৌ মুনেস্তৌ প্রপদ্য পদবীং মহৌজসঃ।
রেজতুর্গতিবশাৎ প্রবর্ত্তিনৌ ভাস্করস্য মধুমাধবাবিব॥ ৭॥

ই চপলগমন শিশুত্বনিবন্ধন বর্ষাকালে উদ্ধ্য ও ভিদ্য মক* নদদ্বয়ের স্বনামানুরূপ কার্য্যের ন্যায় রমণীয় হইয়া ছিল।

মণিময়ভূমিসঞ্চরণযোগ্য রাম ও লক্ষ্মণ গমনকালে মহর্ষির দিষ্ট বলাতিবল নামক বিদ্যা অভ্যাস করিয়া উহার প্রভাবে থিমধ্যে কিছুতেই ক্লান্ত হইলেন না; তখন তাঁহাদের বাধ হইল যেন, তাঁহারা জননীরই পার্শ্বে অবস্থান করিতেছেন। তাঁহাদিগের যানে গমনাগমন করা অভ্যাস থাকিলেও সেই পুরাবৃত্তকীর্ত্তনকুশল পিতৃসখা কুশিকতনয়ের তীতবৃত্তান্তবর্ণনে সঞ্চরণক্লেশ কিছুমাত্র অনুভব হইল া, প্রত্যুত তাঁহারা যেন তখন যানে আরোহণ করিয়াই গমন করিতেছেন এইরূপ বিবেচনা করিলেন। সরোর সকল সুরস সলিল, বিহঙ্গমগণ শ্রুতিসুখকর মধুরধ্বনি, মীরণ সুগন্ধি কুসুমরেণু বর্ষণ এবং জলদাবলী ছায়া প্রদান রিয়া তাঁহাদিগের পরিচর্য্যা করিতে লাগিল। তপস্বিগণ ৎকালে সেই রাজকুমারদ্বয়ের মনোহর মূর্ত্তি নিরীক্ষণ রিয়া যেরূপ প্রীতিলাভ করিলেন কমলসুশোভিত

বীচিলোলভুজয়োস্তয়োর্গতং শৈশবাচ্চপলমপ্যশোভত।
তোয়দাগমইবোদ্ধ্যভিদ্যয়োর্নামধেয়সদৃশং বিচেষ্টিতম্ ॥ ৮ ॥
তৌ বলাতিবলয়োঃ প্রভাবতো বিদ্যয়োঃ পথি মুনিপ্রদিষ্টয়োঃ।
মম্লতুর্ন মণিকুট্টিমোচিতৌ মাতৃপার্শ্বপরিবর্ত্তিনাবিব ॥ ৯ ॥
পূর্ব্ববৃত্তকথিতৈঃ পুরাবিদঃ সানুজঃ পিতৃসখস্য রাঘবঃ।
উহ্যমান ইব বাহনোচিতঃ পাদচারমপি ন ব্যভাবয়ৎ ॥ ১০ ॥
তৌ সরাংসি রসবদ্ভিরম্বুভিঃ কূজিতৈঃ শ্রুতিসুখৈঃ পতত্রিণঃ।
বায়বঃ সুরভিপুষ্পরেণুভিশ্ছায়য়া চ জলদাঃ সিষেবিরে ॥ ১১ ॥

* গভীরবহন ও কূলভেদন কার্য্য দ্বারা উদ্ধ্য ও ভিদ্য নাম হইয়াছে।

সলিল ও শ্রমাপহারী বৃক্ষ নিরীক্ষণ করিয়াও তদ্রূপ সন্তু হন না।

অনন্তর দাশরথী রাম হরকোপানলদগ্ধকলেবর ভগবা অনঙ্গদেবের তপোবনে সমুপস্থিত হইয়া অঙ্গসৌন্দর্যে তাঁহার অনুরূপ হইলেন, কিন্তু কার্য্যগত সবিশেষ বৈলক্ষণ লক্ষিত হইল। পরে মহর্ষি বিশ্বামিত্র তাঁহাদিগকে সুকেতুতনয়া তাড়কার অগস্ত্যদেবপ্রদত্ত অভিশাপবৃত্তান্ত শ্রবণ করাইয়া কহিলেন, সেই নিশাচরী এই পথ অবরোধ করিয়া অবস্থান করিতেছে। এই কথা শ্রবণ করিবামাত্র তাঁহারাও কার্ম্মুকের কোটিদেশ ভূতলে সন্নিবেশিত করিয়া বিলাস সহকারেই যেন উহাতে জ্যা আরোপণ ও টঙ্কার প্রদান করিলেন।

অনন্তর নিশাচরী তাড়কা সেই কোদণ্ডটঙ্কার শ্রবণ করিবামাত্র তথায় প্রাদুর্ভূত হইল। উহার কলেবর কৃষ্ণপক্ষীয় রজনীর ন্যায় কৃষ্ণবর্ণ এবং কর্ণে গতিবেগচপল মৃতকপালকৃতকুণ্ডল; দেখিলে বোধ হয় যেন, বকপংক্তিসুশোভিত নিবিড় কাদম্বিনী নভোমণ্ডলে সমুদিত হইয়াছে। তখন সেই প্রেতচীবরধারিণী নিশাচরী সিংহনাদ পরিত্যাগ পূর্ব্বক

নাম্ভসাং কমলশোভিনাং তথা শাখিনাঞ্চ ন পরিশ্রমচ্ছিদাম্।
দর্শনেন লঘুনা যথা তযোঃ প্রীতিমাপুরুভযোস্তপস্বিনঃ॥ ১২॥
স্থাণুদগ্ধবপুষস্তপোবনং প্রাপ্য দাশরথিরাত্তকার্ম্মুকঃ।
বিগ্রহেণ মদনস্য চারুণা সোঽভবৎ প্রতিনিধির্ন কর্ম্মণা॥ ১৩॥
তৌ সুকেতুসুতয়া খিলীকৃতে কৌশিকাদ্বিদিতশাপয়া পথি।
নিন্যতুঃ স্থলনিবেশিতাটনী লীলয়ৈব ধনুষী অধিজ্যতাম্॥ ১৪॥
জ্যানিনাদমথ গৃহ্নতী তযোঃ প্রাদুরাস বহুলক্ষপাচ্ছবিঃ।
তাড়কা চলকপালকুণ্ডলা কালিকেব নিবিড়া বলাকিনী॥ ১৫॥

অতিমাত্র গমনবেগে পথের পার্শ্বস্থ বৃক্ষ সকল কম্পিত করত শ্মশানোত্থিত বাত্যার ন্যায় রামকে অভিভূত করিল। রাম উহারে ঊর্দ্ধবাহু হইয়া আগমন করিতে নিরীক্ষণ পূর্ব্বক শরদণ্ডের সহিত স্ত্রীবধ করিবার ঘৃণা এককালে পরিত্যাগ করিলেন। সেই দাশরথিনিক্ষিপ্ত শর তাড়কার প্রস্তরের ন্যায় অতি কঠিন বক্ষঃস্থলে যে বিবর প্রস্তুত করিল, উহা যেন তৎকালে রাক্ষসদেশপ্রবেশে বঞ্চিত কৃতান্তের গমনদ্বার স্বরূপ হইল।

অনন্তর তাড়কা রামশরে বিদীর্ণহৃদয় হইয়া ভূতলে নিপতিত হইল। পতনবেগে সে কেবল আপনার কাননভূমি বিকম্পিত করিল না, তৎকালে রাক্ষসরাজ রাবণের ত্রিলোকবিজয়নিবন্ধন নিশ্চল রাজলক্ষ্মীকেও বিচলিত করিল। পরে সেই নিশাচরী রামরূপ মন্মথের দুঃসহ শরে বক্ষঃস্থলে প্রহৃত ও দুর্গন্ধি রক্ত-চন্দনে চর্চ্চিতকলেবর হইয়া জীবিতেশ কৃতান্তের নিকেতনে গমন করিল। তখন মহর্ষি বিশ্বামিত্র রামের বলবিক্রম দর্শনে অতিশয় সন্তুষ্ট

তীব্রবেগধুতমার্গবৃক্ষয়া প্রেতচীবরবসা স্বনোগ্রয়া।
অভ্যভাবি ভরতাগ্রজস্তয়া বাত্যয়েব পিতৃকাননোত্থয়া ॥ ১৬ ॥
উদ্যতৈকভুজযষ্টিমায়তীং শ্রোণিলম্বিপুরুষান্ত্রমেখলাম্।
তাং বিলোক্য বনিতাবধে ঘৃণাং পত্রিণা সহ মুমোচ রাঘবঃ ॥ ১৭ ॥
যচ্চকার বিবরং শিলাঘনে তাড়কোরসি স রামসায়কঃ।
অপ্রবিষ্টবিষয়স্য রক্ষসাং দ্বারতামগমদন্তকস্য তৎ ॥ ১৮ ॥
বাণভিন্নহৃদয়া নিপেতুষী সা স্বকাননভুবং ন কেবলাম্।
বিষ্টপত্রয়পরাজয়স্থিরাং রাবণশ্রিয়মপি ব্যকম্পয়ৎ ॥ ১৯ ॥
রামমন্মথশরেণ তাড়িতা দুঃসহেন হৃদয়ে নিশাচরী।
গন্ধবদ্রুধিরচন্দনোক্ষিতা জীবিতেশবসতিং জগাম সা ॥ ২০ ॥

হইলেন। তাড়কান্তক রামও সূর্য্যকান্তমণি যেমন সূর্য্য হইতে কাষ্ঠদহনশীল তেজ লাভ করিয়া থাকে তদ্রূপ মহর্ষির প্রসাদে রাক্ষসকুলক্ষয়কর মন্ত্র লাভ করিলেন।

অনন্তর তাঁহারা বামনদেবের অতি পবিত্র আশ্রম পদে সমুপস্থিত হইলে মহর্ষি রামচন্দ্রকে সম্বোধন পূর্ব্বক কহিলেন, রাম! এই ভগবান্ বামনের আশ্রম। এই কথা শ্রবণ করিবামাত্র রাম আপনার পূর্ব্বজন্ম বৃত্তান্ত স্মৃতিপথে সম্যক্ উদিত না হওয়াতেই একান্ত উন্মনা হইলেন। পরে মহর্ষি আপনার তপোবনে উপস্থিত হইয়া দেখিলেন, শিষ্যগণ অগ্রেই তাঁহাদিগের নিমিত্ত তথায় অর্ঘ্য প্রস্তুত করিয়া রাখিয়াছেন, বৃক্ষ সকল পল্লবপুট রূপ অঞ্জলি বন্ধন পূর্ব্বক তাঁহাদিগের অভ্যর্থনা করিতেছে এবং মৃগকুল তাঁহাদিগের প্রতি একদৃষ্টে দৃষ্টিপাত করিয়া রহিয়াছে।

অনন্তর মহর্ষি যজ্ঞকার্য্যে দীক্ষিত হইলেন। সূর্য্য ও চন্দ্র যেমন পর্য্যায়ক্রমে উদিত হইয়া স্বীয় করজালপ্রভাবে লোকদিগকে গাঢ়ান্ধকার হইতে রক্ষা করিয়া থাকেন তদ্রূপ রাম ও লক্ষ্মণ শরজাল দ্বারা মহর্ষিকে বিঘ্নপরম্পরা হইতে রক্ষা করিতে লাগিলেন। ইত্যবসরে ঋত্বিক্‌গণ বন্ধুজী

নৈর্ঋতঘ্নমথ মন্ত্রবন্মুনেঃ প্রাপদস্ত্রমবদানতোষিতাৎ।
জ্যোতিরিন্ধননিপাতি ভাস্করাৎ সূর্য্যকান্ত ইব তাড়কান্তকঃ॥ ২১
বামনাশ্রমপদং ততঃ পরং পাবনং শ্রুতমৃষেরুপেয়িবান্।
উন্মনাঃ প্রথমজন্মচেষ্টিতান্যস্মরন্নপি বভূব রাঘবঃ॥ ২২॥
আসসাদ মুনিরাত্মনস্ততঃ শিষ্যবর্গপরিকল্পিতার্হণম্।
বদ্ধপল্লবপুটাঞ্জলিদ্রুমং দর্শনোন্মুখমৃগং তপোবনম্॥ ২৩॥
তত্র দীক্ষিতমৃষিং ররক্ষতুর্বিঘ্নতো দশরথাত্মজৌ শরৈঃ।
লোকমন্ধতমসাৎ ক্রমোদিতৌ রশ্মিভিঃ শশিদিবাকরাবিব॥২৪

পুষ্পের ন্যায় নিতান্ত স্থূল শোণিতবিন্দু দ্বারা যজ্ঞবেদি দূষিত দেখিয়া যজ্ঞকার্য্য পরিত্যাগ পূর্ব্বক অতিশয় তটস্থ হইলেন, তাঁহাদিগের হস্ত হইতে খদির কাষ্ঠের দর্ব্বী স্খলিত হইয়া গেল।

তখন রামচন্দ্র তৎক্ষণাৎ তূণীর হইতে শরগ্রহণ পূর্ব্বক ঊর্দ্ধমুখ হইয়া দেখিলেন, রাক্ষসসৈন্যসমুদায় নভোমণ্ডলে অবস্থান করিতেছে এবং উহাদিগের ধ্বজস্তম্ভ সকল গৃধ্রের পক্ষপবনে বিকম্পিত হইতেছে। অনন্তর তিনি অন্যান্য রাক্ষসগণের প্রতি উপেক্ষা প্রদর্শন পূর্ব্বক তাহাদিগের অধিপতি সুবাহু ও মারীচকে লক্ষ্য করিলেন। পতগরাজ গরুড় বৃহৎ অজগরের উপরেই বিক্রম প্রকাশ করিয়া থাকে, ডুণ্ডুভকে আক্রমণ করিতে তাহার কদাচ প্রবৃত্তি জন্মে না।

অনন্তর অস্ত্রবিদ্যাবিশারদ রাম শরাসনে ভীমবেগ এক বায়ব্যাস্ত্র সন্ধান করিলেন। তাড়কাতনয় মারীচ সেই অস্ত্রপ্রভাবে পর্ব্বতের ন্যায় গুরু হইলেও বৃক্ষের সুপক্ক পত্রের ন্যায় তৎক্ষণাৎ ভূতলে নিপতিত হইল। তখন সুবাহু নামে

বীক্ষ্য বেদিমথ রক্তবিন্দুভির্ব্বন্ধুজীবপৃথুভিঃ প্রদূষিতাম্।
সম্ভ্রমোঽভবদপোঢ়কর্ম্মণা ঋত্বিজাং চ্যুতবিকঙ্কতস্রুচাম্॥ ২৫॥
উন্মুখঃ সপদি লক্ষ্মণাগ্রজো বাণমাশ্রয়মুখাৎ সমুদ্ধরন্।
রক্ষসাং বলমপশ্যদম্বরে গৃধ্রপক্ষপবনেরিতধ্বজম্॥ ২৬॥
তত্র যাবধিপতী মখদ্বিষাং তৌ শরব্যমকরোৎ স নেতরান্।
কিং মহোরগবিসর্পিবিক্রমো রাজিলেষু গরুড়ঃ প্রবর্ত্ততে॥ ২৭॥
সোঽস্ত্রমুগ্রজবমস্ত্রকোবিদঃ সন্দধে ধনুষি বায়ুদৈবতম্।
তেন শৈলগুরুমপ্যপাতয়ৎ পাণ্ডুপত্রমিব তাড়কাসুতম্॥ ২৮॥

অপর এক রাক্ষস মায়াবল বিস্তার পূর্ব্বক ইতস্তত সঞ্চরণ করিতে লাগিল। কার্য্যদক্ষ রামও ক্ষুরপ্রাস্ত্রে তাহারে খণ্ড খণ্ড করিয়া আশ্রমের বহির্ভাগে পক্ষিগণকে ভক্ষণার্থ বিভাগ করিয়া দিলেন।

এই রূপে সেই যজ্ঞের বিঘ্নশান্তি হইলে ঋত্বিক্‌গণ রাম ও লক্ষ্মণের সাংগ্রামিক বল বিক্রমের সবিস্তর প্রশংসা করিয়া মৌনাবলম্বী কুলপতি বিশ্বামিত্রের যজ্ঞকার্য্য যথা-বিধানে সমাধান করিলেন। পরে মহর্ষি যজ্ঞান্তে স্নান করিলে রাম ও লক্ষ্মণ তাঁহাকে প্রণাম করিলেন। প্রণাম কালে তাঁহাদের শিখা আন্দোলিত হইতে লাগিল। তখন মহর্ষি বিশ্বামিত্র তাঁহাদিগকে আশীর্ব্বাদ করিয়া কুশক্ষত পাণিতল দ্বারা তাঁহাদের কলেবর স্পর্শ করিতে লাগিলেন।

অনন্তর মিথিলাধিপতি জনক এক যজ্ঞ আরম্ভ করিয়া তপোধন বিশ্বামিত্রকে নিমন্ত্রণ করিলেন। জিতেন্দ্রিয় মহর্ষি মিথিলায় গমনকালে রাম ও লক্ষ্মণকে জনকের ধনুর্ভঙ্গ-পণশ্রবণে একান্ত কৌতূহলপরতন্ত্র দেখিয়া সমভি-ব্যাহারে লইলেন। ক্রমে তাঁহারা অনেক পথ অতিক্রম

যঃ সুবাহুরিতি রাক্ষসোঽপরস্তত্রতত্র বিসসর্প মায়য়া।
তং ক্ষুরপ্রশকলীকৃতং কৃতী পত্রিণাং ব্যভজদাশ্রমাদ্বহিঃ ॥ ২৯ ॥
ইত্যপাস্তমখবিঘ্নয়োস্তয়োঃ সাংযুগীনমভিনন্দ্য বিক্রমম্।
ঋত্বিজং কুলপতের্যথাক্রমং বাগ্যতস্য নিরবর্ত্তয়ন ক্রিয়াঃ ॥ ৩০ ॥
তৌ প্রণামচলকাকপক্ষকৌ ভ্রাতরাববভৃথাপ্লুতো মুনিঃ।
আশিষামনুপদং সমস্পৃশৎ দর্ভপাটিততলেন পাণিনা ॥ ৩১ ॥
তং ন্যমন্ত্রয়ত সম্ভৃতক্রতুর্মৈথিলঃ স মিথিলাং ব্রজন্ বশী।
রাঘবাবপি নিনায় বিভ্রতৌ তদ্ধনুঃশ্রবণজং কুতূহলম্ ॥ ৩২ ॥

পূর্ব্বক সায়ংকালে এক আশ্রমের রমণীয় তরুতল আশ্রয় করিয়া অবস্থান করিতে লাগিলেন। ঐ স্থানে দীর্ঘতপা গৌতমের গৃহিণী অহল্যা দেবরাজ ইন্দ্রের ক্ষণপ্রণয়িনী হইয়াছিলেন। পাষাণময়ী অহল্যা বহুকালের পর পুনরায় য আপনার মনোজ্ঞ পূর্ব্বরূপ প্রাপ্ত হইলেন সে কেবল রামচন্দ্রের পাপাপহারী পদধূলির অনুগ্রহমাত্র।

অনন্তর মিথিলাধিপতি জনক রঘুকুলতিলক রাম ও লক্ষ্মণের সহিত মহর্ষি বিশ্বামিত্র উপস্থিত হইয়াছেন শ্রবণ করিয়া পূজোপহার সমভিব্যাহারে অর্থ ও কাম সহকৃত মূর্ত্তিমান্ ধর্ম্মের ন্যায় তাঁহার প্রত্যুদ্গমন করিলেন। বিদেহনগরবাসীরা ভূতলে অবতীর্ণ পুনর্ব্বসু নক্ষত্রদ্বয়ের ন্যায় সেই রাজপুত্রদ্বয়কে নিরীক্ষণ করিতে লাগিল, তৎকালে উহারা চক্ষের নিমেষপাতও দর্শনের বিলক্ষণ প্রতিবন্ধক বলিয়া জ্ঞান করিল। পরে জনকের সেই যূপসম্পন্ন যজ্ঞ সমাপন হইলে কুশিকবংশবর্দ্ধন তপোধন বিশ্বামিত্র বলিবার যথার্থ অবসর বুঝিয়া কহিলেন, মহারাজ! রামচন্দ্র তোমার

তৈঃ শিবেষু বসতির্গতাধ্বভিঃ সায়মাশ্রমতরুষ্বগৃহ্যত।
যেষু দীর্ঘতপসঃ পরিগ্রহো বাসবক্ষণকলত্রতাং যযৌ ॥ ৩৩ ॥
প্রত্যপদ্যত চিরায় যৎ পুনশ্চারু গৌতমবধূঃ শিলাময়ী।
স্বং বপুঃ স কিল কিল্বিষচ্ছিদাং রামপাদরজসামনুগ্রহঃ ॥ ৩৪ ॥
রাঘবান্বিতমুপস্থিতং মুনিং তং নিশম্য জনকো জনেশ্বরঃ।
অর্থকামসহিতং সপর্য্যয়া দেহবদ্ধমিব ধর্ম্মমভ্যগাৎ ॥ ৩৫ ॥
তৌ বিদেহনগরীনিবাসিনাং গাং গতাবিব দিবঃ পুনর্ব্বসূ।
মন্যতে স্ম পিবতাং বিলোচনৈঃ পক্ষ্মপাতমপি বঞ্চনাং মনঃ ॥ ৩৬ ॥
যূপবত্যবসিতে ক্রিয়াবিধৌ কালবিৎ কুশিকবংশবর্দ্ধনঃ।
রামমিষ্বসনদর্শনোৎসুকং মৈথিলায় কথয়াম্বভূব সঃ ॥ ৩৭ ॥

শরাসন দর্শন করিতে অতিশয় উৎসুক হইয়াছেন। রাজা জনক সেই প্রখ্যাতবংশপ্রসূত বালকের কোমল কলেবর অবলোকন এবং আপনার শরাসন আনত করা একান্ত সুকঠিন অনুধাবন পূর্ব্বক কন্যার ধনুর্ভঙ্গপণে নিতান্ত দুঃখিত হইয়া কহিলেন, ভগবন্! যে কার্য্য বৃহৎ মাতঙ্গগণেরও দুষ্কর তদ্বিষয়ে করিশাবকের নিষ্ফল সাহসে অনুমোদন করিতে পারি না। হে তাত! অনেকানেক কার্ম্মুকধারী মহীপাল সেই শরাসন আনত করিতে গিয়া লজ্জিত হইয়াছেন এবং অনবরতজ্যাঘাতকঠিন স্ব স্ব ভুজদণ্ডে অবজ্ঞা ও অশ্রদ্ধা প্রদর্শন পূর্ব্বক প্রস্থান করিয়াছেন। তখন বিশ্বামিত্র কহিলেন, মহারাজ! আমি রামের বল বিক্রমের বিষয় কীর্ত্তন করিতেছি শ্রবণ করুন; অথবা এক্ষণে উহার পরিচয় দিয়া আর কি হইবে, বজ্র যেমন পর্ব্বতে শক্তি প্রকাশ করে তদ্রূপ আপনার শরাসনেই রামের বল প্রকাশ হইবে।

তখন মিথিলাধিপতি জনক মহর্ষির এইরূপ বাক্য শ্রবণ করিয়া ইন্দ্রগোপকীটপরিমিত অনলে দাহিকা শক্তির

তস্য বীক্ষ্য ললিতং বপুঃ শিশোঃ পার্থিবঃ প্রথিতবংশজন্মনঃ।
স্বং বিচিন্ত্য চ ধনুর্দুরানমং পীড়িতো দুহিতৃশুল্কসংস্থয়া ॥ ৩৮॥
অব্রবীচ্চ ভগবন্ মতঙ্গজৈর্যদ্বৃহদ্ভিরপি কর্ম্ম দুষ্করম্।
তত্র নাহমনুমন্তুমুৎসহে মোঘবৃত্তি কলভস্য চেষ্টিতম্ ॥ ৩৯ ॥
হ্রেপিতা হি বহবো নরেশ্বরাস্তেন তাত ধনুষা ধনুর্ভৃতঃ।
জ্যানিঘাতকঠিনত্বচো ভুজান্ স্বান্ বিধূয় ধিগিতি প্রতস্থিরে॥৪০॥
প্রত্যুবাচ তমৃষির্নিশম্যতাং সারতোঽয়মথবা গিরাকৃতম্।
চাপ এব ভবতো ভবিষ্যতি ব্যক্তশক্তিরশনির্গিরাবিব ॥ ৪১ ॥
এবমাপ্তবচনাৎ স পৌরুষং কাকপক্ষধরেঽপি রাঘবে।

ন্যায় রাম অল্পবয়স্ক হইলেও তাঁহার সারাংশ বিষয়ে সম্পূর্ণ বিশ্বাস করিলেন। অনন্তর সুররাজ ইন্দ্র যেমন তেজোময় কার্ম্মুক আবিষ্কার করিবার নিমিত্ত জলদজালকে আদেশ করিয়া থাকেন তদ্রূপ তিনিও আপনার শরাসন আহরণ করিতে পার্শ্বচরদিগকে অনুমতি দিলেন। তখন দাশরথি রাম যদ্দ্বারা ভগবান্ ব্যোমকেশ মৃগরূপধারী পলায়নপরায়ণ যজ্ঞের প্রতি শর বর্ষণ করিয়াছিলেন নিদ্রিত ভুজগরাজ বাসুকির ন্যায় অতিভীষণ সেই শরাসন নিরীক্ষণ পূর্ব্বক তৎক্ষণাৎ গ্রহণ করিলেন এবং উহা পর্ব্বতের ন্যায় অতি কঠিন হইলেও অনঙ্গদেব যেমন স্বীয় সুকুমার কুসুমচাপে জ্যা আরোপণ করিয়া থাকেন তদ্রূপ তিনি অবলীলাক্রমে উহাতে জ্যারোপণ করিলেন। তৎকালে সভাস্থ সমস্ত লোক বিস্ময়াবিষ্ট হইয়া তাঁহাকে নির্নিমেষ-লোচনে নিরীক্ষণ করিতে লাগিল। পরে অতিমাত্র আকর্ষণে সেই শরাসন বজ্রের ন্যায় অতি কঠোর শব্দে ভগ্ন হইয়া পুনরায় ক্ষত্রিয়কুল উন্নতিলাভ করিয়াছে, যেন এই কথা জাতক্রোধ পরশুরামের কর্ণগোচর করিল।

শ্রদ্দধে ত্রিদশগোপমাত্রকে দাহশক্তিমিব কৃষ্ণবর্ত্মনি ॥ ৪২ ॥
ব্যাদিদেশ গণশোঽথ পার্শ্বগান্ কার্ম্মুকাভিহরণায় মৈথিলঃ।
তৈজসস্য ধনুষঃ প্রবৃত্তয়ে তোয়দানিব সহস্রলোচনঃ ॥ ৪৩ ॥
তৎ প্রসুপ্তভুজগেন্দ্রভীষণং বীক্ষ্য দাশরথিরাদদে ধনুঃ।
বিদ্রুতক্রতুমৃগানুসারিণং যেন বাণমসৃজদ্ বৃষধ্বজঃ ॥ ৪৪ ॥
আততজ্যমকরোৎ স সংসদা বিস্ময়স্তিমিতনেত্রমীক্ষিতঃ।
শৈলসারমপি নাতিযত্নতঃ পুষ্পচাপমিব পেশলং স্মরঃ ॥ ৪৫ ॥
ভজ্যমানমতিমাত্রকর্ষণাৎ তেন বজ্রপরুষস্বনং ধনুঃ।
ভার্গবায় দৃঢ়মন্যবে পুনঃ ক্ষত্রমুদ্যতমিব ন্যবেদয়ৎ ॥ ৪৬ ॥

অনন্তর মিথিলাধিপতি জনক রামের হরকার্ম্মুক পরীক্ষিত পরাক্রমরূপ পণের সবিশেষ প্রশংসা করি কহিলেন, আমি রামচন্দ্রকে অযোনিসম্ভূতা মূর্ত্তিমা লক্ষ্মীর ন্যায় স্বীয় দুহিতা সীতারে প্রদান করিলাম। তৎ কালে সেই সত্যপ্রতিজ্ঞ রাজা তেজঃপুঞ্জকলেবর তপে ধনের সমক্ষে যেন অগ্নির সাক্ষাতেই আপনার দেবযজ্ঞ সম্ভবা কন্যাকে রামের হস্তে সমর্পণ করিলেন। পরে তি অযোধ্যাধিপতি রাজা দশরথের নিকট এই বলিয়া এক পূজি পুরোহিত প্রেরণ করিলেন, "মহারাজ! আপনি আমা কন্যাকে পুত্রবধূরূপে পরিগ্রহ করিয়া এই নিমিবং ভৃত্যভাবে দর্শন করুন" তৎকালে রাজা দশরথও রামে বিবাহার্থ একটি অনুরূপ কন্যা লাভের অভিলা করিতেছিলেন; ইত্যবসরে সেই অনুকূলবাদী ব্রাহ্মণ তাঁহার নিকট সমুপস্থিত হইলেন; কল্পবৃক্ষোৎপন্ন ফল যেমন সদ্যই পরিণত হয় সেইরূপ পুণ্যবান্ লোকের মনোরথ আপনা হইতেই অবিলম্বে সুপক্ক হইয়া থাকে। অনন্তর ইন্দ্রের প্রিয়সখা রাজা দশরথ যথোচিত উপচারে ব্রাহ্মণের

দৃষ্টসারমথ রুদ্রকার্ম্মুকে বীর্য্যশুল্কমভিনন্দ্য মৈথিলঃ।
রাঘবায় তনয়ামযোনিজাং রূপিণীং শ্রিয়মিব ন্যবেদয়ৎ ॥ ৪৭ ॥
মৈথিলঃ সপদি সত্যসঙ্গরো রাঘবায় তনয়ামযোনিজাম্।
সন্নিধৌ দ্যুতিমতস্তপোনিধেরগ্নিসাক্ষিকইবাতিসৃষ্টবান্ ॥ ৪৮ ॥
প্রাহিণোচ্চ মহিতং মহাদ্যুতিঃ কোশলাধিপতয়ে পুরোধসম্।
ভৃত্যভাবি দুহিতুঃ পরিগ্রহাদ্দিশ্যতাং কুলমিদং নিমেরিতি ॥ ৪৯ ॥
অন্বিয়েষ সদৃশীং স চ স্নুষাং প্রাপ চৈনমনুকূলবাক্ দ্বিজঃ।
সদ্য এব সুকৃতাং হি পচ্যতে কল্পবৃক্ষফলধর্ম্মি কাঙ্ক্ষিতম্ ॥ ৫০ ॥
তস্য কল্পিতপুরস্ক্রিয়াবিধেঃ শুশ্রুবান্ বচনমগ্রজন্মনঃ।

অর্চনা করিলেন এবং তাঁহার মুখে পুত্রের পরিণয়সংবাদ শ্রবণ করিয়া সৈন্যগণের চরণসমুত্থিত ধূলিপটলে সূর্য্যের রশ্মিজাল তিরোহিত করত স্বীয় রাজধানী হইতে নির্গত হইলেন।

অনন্তর তিনি মিথিলায় সমুপস্থিত হইলেন। তাঁহার সৈন্যগণ জনক নগরী মিথিলা পরিবেষ্টন করিয়া উপবনের বৃক্ষ সকল একান্ত নিপীড়িত করিতে লাগিল। তৎকালে যুবতী যেমন গাঢ়তর কান্তসম্ভোগ সহ্য করিয়া থাকে মিথিলাও তদ্রূপ সেই প্রীতিকৃত অবরোধ সহ্য করিয়া রহিল।

অনন্তর সেই দেবরাজ ইন্দ্র ও বরুণ সদৃশ, সদাচার-পরায়ণ ভূপালদ্বয় পরস্পর সমবেত হইয়া পুত্র কন্যার বিবাহমহোৎসব স্ব স্ব বিভবানুসারে নির্ব্বাহ করিলেন। সীতার সহিত রামের এবং সীতার কনিষ্ঠা ভগিনী উর্ম্মিলার সহিত লক্ষ্মণের বিবাহ হইল। পরে ভরত ও শত্রুঘ্ন জনকের অনুজ ভ্রাতা কুশধ্বজের মাণ্ডবী ও শ্রুতকীর্ত্তি নামে ক্ষীণমধ্যা কন্যাদ্বয়ের পাণিগ্রহণ করিলেন। তখন সেই চারি রাজকুমার নববধূপরিগ্রহনিবন্ধন ভূপতি দশরথের

উচ্চচাল বলভিৎসখো বশী সৈন্যরেণুমুষিতার্কদীধিতিঃ ॥ ৫১ ॥
আসসাদ মিথিলাং স বেষ্টয়ন্ পীড়িতোপবনপাদপাং বলৈঃ।
প্রীতিরোধমসহিষ্ট সা পুরী স্ত্রীব কান্তপরিভোগমায়তম্ ॥ ৫২ ॥
তৌ সমেত্য সময়ে স্থিতাবুভৌ ভূপতী বরুণবাসবোপমৌ।
কন্যাকাতনয়কৌতুকক্রিয়াং স্বপ্রভাবসদৃশীং বিতেনতুঃ ॥ ৫৩ ॥
পার্থিবীমুদবহদ্রঘূদ্বহো লক্ষ্মণস্তদনুজামথোর্ম্মিলাম্।
যৌ তয়োরবরজৌ বরৌজসৌ তৌ কুশধ্বজসুতে সুমধ্যমে ॥ ৫৪ ॥
তে চতুর্থসহিতাস্ত্রয়ো বভুঃ সূনবো নববধূপরিগ্রহাৎ।
সামদানবিধিভেদনিগ্রহাঃ সিদ্ধিমন্ত ইব তস্য ভূপতেঃ ॥ ৫৫ ॥

কার্য্যসিদ্ধি সম্পন্ন সন্ধি, দান, ভেদ ও দণ্ড এই চারিটি উপা
য়ের ন্যায় সুশোভিত হইলেন। রাজকুমারেরা সে
রাজকুমারীদিগের এবং রাজকুমারী সকল সেই সমস্ত রাজ
কুমারগণের সহিত সমাগত হইয়া চরিতার্থতা লাভ করি
লেন। তখন সেই বরবধূসমাগম প্রকৃতিপ্রত্যয়যোগের ন্যা
অতিশয় রমণীয় হইয়া উঠিল।

এইরূপে রাজা দশরথ অনুরাগসহকারে আত্মজগণে
বিবাহ কার্য্য নির্ব্বাহ করিয়া নিজ রাজধানী অযোধ্যাভি
মুখে প্রতিগমন করিলেন। মিথিলাধিপতি জনকও ত্রিপ
স্থান হইতে প্রতিনিবৃত্ত হইলেন।

অনন্তর উচ্ছলিত প্রবাহবেগ যেমন নদীর উপকূ
নিপীড়িত করে তদ্রূপ পথিমধ্যে এক প্রতিকূল বায়ু প্রবল
বেগে উত্থিত হইয়া ধ্বজরূপ বৃক্ষ উন্মথিত করত রাজা দশরথে
সৈন্যগণকে ক্লেশ প্রদান করিতে লাগিল। প্রভাকর ভয়ঙ্ক
পরিধিমণ্ডলে পরিবেষ্টিত হইয়া গরুড়নিহত ভুজঙ্গে
কলেবরপরিবৃত শিরোমণির ন্যায় দৃষ্টিগোচর হইতে
লাগিলেন। ধূলিপটলসমাচ্ছন্ন দিক্ সমুদায় ঋতুমত

তা নরাধিপসুতা নৃপাত্মজৈস্তে চ তাভিরগমন্ কৃতার্থতাম্।
সোঽভবদ্বরবধূসমাগমঃ প্রত্যয়প্রকৃতিযোগসন্নিভঃ॥ ৫৬॥
এবমাত্তরতিরাত্মসম্ভবাংস্তান্নিবেশ্য চতুরোপি তত্র সঃ।
অধ্বসু ত্রিষু বিসৃষ্টমৈথিলঃ স্বাং পুরীং দশরথোন্যবর্ত্তত॥ ৫৭॥
তস্য জাতু মরুতঃ প্রতীপগাঃ বর্ত্মসু ধ্বজতরুপ্রমাথিনঃ।
চিক্লিশুর্ভৃশতয়া বরূথিনীমুত্তটা ইব নদীরয়াঃ স্থলীম্॥ ৫৮॥
লক্ষ্যতে স্ম তদনন্তরং রবির্বদ্ধভীমপরিবেশমণ্ডলঃ।
বৈনতেয়শমিতস্য ভোগিনো ভোগবেষ্টিত ইব চ্যুতো মণিঃ॥ ৫৯॥
শ্যেনপক্ষপরিধূসরালকাঃ সান্ধ্যমেঘরুধিরার্দ্রবাসসঃ।

ঙ্গনার ন্যায় একান্ত অদর্শনীয় হইয়া উঠিল ; তৎকালে শ্যন পক্ষীর পক্ষ সকল উহাদিগের ধূসর অলকের ন্যায় এবং সন্ধ্যারাগরঞ্জিত জলদজাল শোণিতার্দ্র বস্ত্রের ন্যায় লক্ষিত হইল ; শৃগাল সকল সূর্য্যাধিষ্ঠিত দিগ্বিভাগ আশ্রয় করিয়া যিনি ক্ষত্রিয়শোণিতে পিতৃতর্পণ করিয়াছিলেন সেই ভৃগুনন্দন রামকে আহ্বান করতই যেন ভয়ঙ্কর চীৎকার করিতে লাগিল।

কার্য্যবিৎ রাজা দশরথ এই সমস্ত দুর্নিমিত্ত দর্শন করিয়া বশিষ্ঠদেবকে কহিলেন, ভগবন্! আপনি এই দুর্নিমিত্ত শান্তি করিয়া দেন। তখন মহর্ষি মঙ্গল হইবে এই বলিয়া দশরথের মনঃপীড়া অপেক্ষাকৃত হ্রাস করিয়া দিলেন।

ইত্যবসরে সৈন্যগণের সমক্ষে সহসা এক তেজোরাশি প্রাদুর্ভূত হইল। ঐ তেজঃপ্রভাবে সৈন্যদিগের দৃষ্টি প্রতিহত হইয়া গেল। পরে তাহারা নেত্র মার্জ্জনা করিয়া বহুক্ষণের পর তন্মধ্যে এক পুরুষের আকার দেখিতে পাইল। ঐ পুরুষ শশাঙ্ক সহ সূর্য্য ও উরগ পরিবেষ্টিত চন্দন তরুর ন্যায় যজ্ঞোপবীতচিহ্নিত পিতৃঅংশ ও শরাসন-

অঙ্গনা ইব রজস্বলা দিশো নো বভূবুরবলোকনক্ষমাঃ ॥ ৬০ ॥
ভাস্করশ্চ দিশমধ্যুবাস যাং তাং শ্রিতাঃ প্রতিভয়ং ববাশিরে।
ক্ষত্রশোণিতপিতৃক্রিয়োচিতং চোদয়ন্ত্য ইব ভার্গবং শিবাঃ ॥ ৬১॥
তং প্রতীপপবনাদি বৈকৃতং প্রেক্ষ্য শান্তিমধিকৃত্য কৃত্যবিৎ।
অন্বযুঙ্‌ক্ত গুরুমীশ্বরঃ ক্ষিতেঃ স্বন্তমিত্যলঘয়ৎ স তদ্ব্যথাম্ ॥ ৬২॥
তেজসঃ সপদি রাশিরুত্থিতঃ প্রাদুরাস কিল বাহিনীমুখে।
যঃ প্রমৃজ্য নয়নানি সৈনিকৈর্লক্ষণীয়পুরুষাকৃতিশ্চিরাৎ ॥ ৬৩ ॥
পিত্র্যমংশমুপবীতলক্ষণং মাতৃকঞ্চ ধনুরূর্জিতং দধৎ।

লাঞ্ছিত মাতৃঅংশ ধারণ করিতেছেন। পিতা ক্রোধোপহত-চিত্ত হইয়া মর্য্যাদা অতিক্রম করিলেও ঐ তেজঃপুঞ্জ পুরুষ তাঁহার আজ্ঞা শিরোধার্য্য করিয়া কম্পিতকলেবর জননীর শিরশ্ছেদন পূর্ব্বক অগ্রে দয়া পশ্চাৎ পৃথিবী পরাজয় করিয়াছিলেন। তিনি যে একবিংশতিবার ক্ষত্রিয়কুল নির্ম্মূল করিয়াছেন এক্ষণে দক্ষিণ কর্ণে অক্ষমালা ধারণচ্ছলে যেন তাহারই গণনা বহন করিতেছেন। রাজা দশরথ ঐ মহাবীরকে পিতৃবধজনিত ক্রোধে রাজবংশ নিধনে দীক্ষিত হইয়াছেন জানিয়া আপনার আত্মজ রামচন্দ্র নিতান্ত অল্পবয়স্ক এবং আপনিও বৃদ্ধ হইয়াছেন দেখিয়া অতিশয় বিষণ্ণ হইলেন। তৎকালে আপনার পুত্র এবং সেই দারুণ শত্রুর রাম এই নামটি সর্প ও কণ্ঠ-হারে সংলগ্ন রত্নের ন্যায় তাঁহার পক্ষে প্রীতিকর ও ভয়ঙ্কর হইল। অনন্তর রাজা পরশুরামকে দেখিবামাত্র অতিমাত্র ব্যস্ত সমস্ত হইয়া পরিচারকদিগকে অর্ঘ আনয়ন করিতে বলিলেন কিন্তু জমদগ্নিনন্দন রাম তাঁহার প্রতি দৃষ্টিপাত না করিয়াই যথায় তাঁহার আত্মজ রামচন্দ্র অবস্থান করিতে

যঃ সসোমইব ঘর্ম্মদীধিতিঃ সদ্বিজিহ্বইব চন্দনদ্রুমঃ ॥ ৬৪ ॥
যেন রোষপরুষাত্মনঃ পিতুঃ শাসনে স্থিতিভিদোঽপি তস্থুষা।
বেপমানজননীশিরশ্ছিদা প্রাগজীয়ত ঘৃণা ততো মহী ॥ ৬৫ ॥
অক্ষবীজবলয়েন নির্ব্বভৌ দক্ষিণশ্রবণসংস্থিতেন যঃ।
ক্ষত্রিয়ান্তকরণৈকবিংশতের্ব্ব্যাজপূর্ব্বগণনামিবোদ্বহন্ ॥ ৬৬ ॥
তং পিতুর্ব্বধভবেন মন্যুনা রাজবংশনিধনায় দীক্ষিতম্।
বালসূনুরবলোক্য ভার্গবং স্বাং দশাঞ্চ বিষসাদ পার্থিবঃ ॥ ৬৭ ॥
নাম রাম ইতি তুল্যমাত্মজে বর্ত্তমানমহিতে চ দারুণে।
হৃদ্যমস্য ভয়দায়ি চাভবদ্রত্নজাতমিব হারসর্পয়োঃ ॥ ৬৮ ॥

ছিলেন, সেই দিকে ক্ষত্রিয়কুলোন্মূলন ক্রোধবহ্নির শিখা স্বরূপ অতিকঠোর দৃষ্টি নিক্ষেপ করিলেন।

অনন্তর তিনি রামকে নির্ভীকচিত্তে সম্মুখে অবস্থিত দেখিয়া শরাসনে দৃঢ়তর মুষ্টি বন্ধন পূর্ব্বক যুদ্ধ করিবার অভিলাষে কহিলেন, ক্ষত্রিয়জাতি আমার পকার করিয়া শত্রু হইয়াছে, আমি একবিংশতিবার উহা র্ম্মূল করিয়া শান্তভাব অবলম্বন করিয়া ছিলাম; কিন্তু ক্ষণে তোমার বলবিক্রম শ্রবণ করিয়া দণ্ডঘট্টনে নিদ্রিত ঙ্গের ন্যায় রোষাবিষ্ট হইয়াছি। পূর্ব্বে অনেকানেক জা জনকের শরাসন আনত করিতে সমর্থ হয় নাই, ন্তু শুনিলাম তুমিই তাহা ভগ্ন করিয়াছ। সেই ধনুর্ভঙ্গ ংবাদশ্রবণে বোধ হইতেছে, যেন আমারই বল বিক্রমের ঙ্গ ভগ্ন হইয়াছে। পূর্ব্বে রাম এই নামটি উচ্চরিত ইবামাত্র জগতের যাবতীয় লোক আমারেই লক্ষ্য করিত ন্তু তুমি অভ্যুদয়লাভে উন্মুখ হইলে লোকে ঐনামে তামারেও লক্ষ্য করিবে, সুতরাং এক্ষণে উহা আমার

অর্ঘ্যমর্ঘ্যমিতি বাদিনং নৃপং সোঽনবেক্ষ্য ভরতাগ্রজো যতঃ।
ক্ষত্রকোপদহনার্চ্চিষং ততঃ সন্দধে দৃশমুদগ্রতারকাম্ ॥ ৬৯ ॥
তেন কার্ম্মুকনিষক্তমুষ্টিনা রাঘবো বিগতভীঃ পুরোগতঃ।
অঙ্গুলীবিবরচারিণং শরং কুর্ব্বতা নিজগদে যুযুৎসুনা ॥ ৭০ ॥
ক্ষত্রজাতমপকারবৈরি মে তন্নিহত্য বহুশঃ শমং গতঃ।
সুপ্তসর্প ইব দণ্ডঘট্টনাদ্রোষিতোঽস্মি তব বিক্রমশ্রবাৎ ॥ ৭১ ॥
মৈথিলস্য ধনুরন্যপার্থিবৈস্ত্বং কিলানমিতপূর্ব্বমক্ষণোঃ।
তন্নিশম্য ভবতা সমর্থযে বীর্য্যশৃঙ্গমিব ভগ্নমাত্মনঃ ॥ ৭২ ॥
অন্যদা জগতি রাম ইত্যযং শব্দ উচ্চরিত এব মামগাৎ।
ব্রীড়মাবহতি মে স সম্প্রতি ব্যস্তবৃত্তিরুদযোন্মুখে ত্বযি ॥ ৭৩ ॥

পক্ষে অতিশয় লজ্জাকর হইতেছে। কার্ত্তবীর্য্য হোমধেনু বৎস অপহরণ করিয়াছিল এবং তুমি কীর্ত্তিলোপে উদ্যত হইয়াছ সুতরাং তোমরা উভয়েই আমার তুল্যাপরাধী শত্রু আমার অস্ত্র ক্রৌঞ্চপর্ব্বত বিদীর্ণ করিতে কুণ্ঠিত হয় না এবং আমি বিক্রমপ্রভাবে ক্ষত্রিয়গণকেও বারংবার পরা জয় করিয়াছি, কিন্তু তোমাকে জয় না করিয়া কিছুতে প্রীতিলাভে সমর্থ হইতেছি না। দেখ, যাহা তৃণ রাশি ন্যায় সাগরমধ্যেও প্রজ্বলিত হয়, তাহাই বহ্নির মহিমা তুমি ভগবান্ বৃষধ্বজের যে শরাসন ভগ্ন করিয়াছ বিষ্ণু স্বী ভুজবীর্য্যে উহার সারভাগ অপহরণ করিয়াছেন; নদী বেগপ্রভাবে যে বৃক্ষের মূল জর্জরিত হইয়া গিয়াছে, সমীর মন্দগতি হইলেও উহা অনায়াসে নিপাতিত করিতে পারে। যাহাই হউক এক্ষণে যুদ্ধের আর আবশ্যকতা নাই তুমি আমার এই কার্ম্মুকে জ্যারোপণ ও শরসংযোজ পূর্ব্বক ইহা আকর্ষণ কর, তাহা হইলেই আমি তোমার বাহু বল আমার তুল্য বিবেচনা করিয়া পরাজয় স্বীকার করিব অথবা যদি তুমি আমার এই ভাস্বর কুঠার ধারা তদ্দর্শ

বিভ্রতোঽস্ত্রমচলেঽপ্যকুণ্ঠিতং দ্বৌ রিপূ মম মতৌ সমাগসৌ।
ধেনুবৎসহরণাচ্চ হৈহয়স্ত্বঞ্চ কীর্ত্তিমপহর্ত্তুমুদ্যতঃ॥ ৭৪॥
ক্ষত্রিয়ান্তকরণোঽপি বিক্রমস্তেন মামবতি নাজিতে ত্বয়ি।
পাবকস্য মহিমা স গণ্যতে কক্ষবজ্জ্বলতি সাগরেঽপি যঃ॥ ৭৫॥
বিদ্ধি চাত্তবলমোজসা হরেরৈশ্বরং ধনুরভাজি যত্ত্বয়া।
খাতমূলমনিলো নদীরয়ৈঃ পাতয়ত্যপি মৃদুস্তটদ্রুমম্॥ ৭৬॥
তন্মদীয়মিদমায়ুধং জ্যয়া সংগময্য সশরং বিকৃষ্যতাম্।
তিষ্ঠতু প্রধনমেবমপ্যহং তুল্যবাহুতরসা জিতস্ত্বয়া॥ ৭৭॥

নিতান্তই ভীত ও কাতর হইয়া থাক তাহা হইলে জ্যাঘাত-কর্কশ আপনার অঙ্গুলি বৃথাজ্ঞান করত কৃতাঞ্জলি হইয়া আরাম নিকট অভয় প্রার্থনা কর।

ভীমদর্শন জমদগ্নিনন্দন এইরূপ কহিলে দাশরথি রাম হাস্যমুখে তাঁহার শরাসনগ্রহণই তাঁহার বাক্যের প্রকৃত প্রত্যুত্তর বিবেচনা করিয়া তদ্বিষয়ে অঙ্গীকার করিলেন। অনন্তর তিনি সেই পূর্ব্বজন্মধৃত ধনু ধারণ করিয়া অতিশয় প্রিয়দর্শন হইলেন; একমাত্র নূতন জলধরই পরম সুন্দর তাহাতে আবার ইন্দ্রধনু প্রাদুর্ভূত হইলে উহা যে সমধিক রমণীয় হইবে তাহার আর বিচিত্র কি। তখন সেই মহা-বল পরাক্রান্ত রাম ভূতলে কার্ম্মুকের কোটিদেশ সন্নিবেশিত করিয়া উহাতে জ্যা আরোপণ করিলেন। ভূপালগণের শত্রু জামদগ্ন্যও ধূমমাত্রাবশিষ্ট হুতাশনের ন্যায় একান্ত নিষ্প্রভ হইলেন। দর্শকমণ্ডলী পরস্পর সমাক্রান্ত সেই বীরদ্বয়ের মধ্যে দেখিল, এক জনের প্রভা পরিবর্দ্ধিত ও অন্যের প্রভা নিতান্ত মলিন হইয়াছে।

কাতরোঽসি যদিবোদ্গতার্চ্চিষা তর্জ্জিতঃ পরশুধারয়া মম।
জ্যানিঘাতকঠিনাঙ্গুলির্বৃথা বধ্যতামভয়বাচনাঞ্জলিঃ ॥ ৭৮ ॥
এবমুক্তবতি ভীমদর্শনে ভার্গবে স্মিতবিকম্পিতাধরঃ।
তদ্ধনুর্গ্রহণমেব রাঘবঃ প্রত্যপদ্যত সমর্থমুত্তরম্ ॥ ৭৯ ॥
পূর্ব্বজন্মধনুষা সমাগতঃ সোঽতিমাত্রলঘুদর্শনোঽভবৎ।
কেবলোপি সুভগো নবাম্বুদঃ কিং পুনস্ত্রিদশচাপলাঞ্ছিতঃ ॥৮০॥
তেন ভূমিনিহিতৈককোটি তৎ কার্ম্মুকঞ্চ বলিনাধিরোপিতম্।
নিষ্প্রভশ্চ রিপুরাস ভূভৃতাং ধূমশেষইব ধূমকেতনঃ ॥ ৮১ ॥
তাবুভাবপি পরস্পরস্থিতৌ বর্দ্ধমানপরিহীনতেজসৌ।
পশ্যতি স্ম জনতা দিনাত্যয়ে পার্ব্বণৌ শশিদিবাকরাবিব ॥ ৮২ ॥

অনন্তর কার্ত্তিকেয়সদৃশ দাশরথি রাম জামদগ্ন্যে
একান্ত দুর্ব্বল এবং আপনি যে শরযোজনা করিয়াছে
তাহাও ব্যর্থ হইবার নহে ইহা পর্য্যালোচনা করিয়া দয়াদ্র
চিত্তে কহিলেন, ভগবন্! আপনি আমাকে পরাভব করি
লেও ব্রাহ্মণ বলিয়া আমি আপনাকে নির্দয়ভাবে প্রহা
করিতে পারি না। এক্ষণে বলুন, এই শরদ্বারা আপনা
গতিশক্তি কি যজ্ঞানুষ্ঠানলব্ধ লোক নষ্ট করিব। পরশুরা
কহিলেন, তুমি যে পুরাতন পুরুষ তাহা আমি যথার্থত
জানি, কিন্তু এক্ষণে তুমি ভূতলে অবতীর্ণ হইয়াছ, আ
তোমার বৈষ্ণব তেজ দর্শন করিবার অভিলাষেই তোমাে
ঐরূপ কুপিত করিয়াছিলাম। আমি পিতৃবৈরীদিগবে
ভস্মসাৎ এবং এই সসাগরা বসুন্ধরাকে পাত্রসাৎ করি
য়াছি এক্ষণে তুমি আমাকে পরাভব করিলেও উহ
আমার পক্ষে শ্লাঘনীয় হইতেছে সন্দেহ নাই। হে সুধীবর
তুমি আমার পবিত্র তীর্থস্থান পর্য্যটন করিবার নিমিত্ত গতি
শক্তি রক্ষা কর। আমি ভোগ তৃষ্ণার বশীভূত নহি

তং কৃপামৃদুরবেক্ষ্য ভার্গবং রাঘবঃ স্খলিতবীর্য্যমাত্মনি।
স্বঞ্চ সংহিতমমোঘমাশুগং ব্যাজহার হরসূনুসন্নিভঃ॥ ৮৩॥
ন প্রহর্ত্তুমলমস্মি নির্দ্দয়ং বিপ্র ইত্যভিভবত্যপি ত্বয়ি।
শংস কিং গতিমনেন পত্রিণা হন্মি লোকমুত তে মখার্জ্জিতম্॥৮৪॥
প্রত্যুবাচ তমৃষির্ন্ন তত্ত্বত স্ত্বাং ন বেদ্মি পুরুষং পুরাতনম্।
গাং গতস্য তব ধাম বৈষ্ণবং কোপিতোহসি ময়া দিদৃক্ষুণা॥৮৫॥
ভস্মসাৎ কৃতবতঃ পিতৃদ্বিষঃ পাত্রসাচ্চ বসুধাং সসাগরাম্।
আহিতো জয়বিপর্য্যয়োঽপি মে শ্লাঘ্যএব পরমেষ্ঠিনা ত্বয়া॥ ৮৬॥
তদ্গতিং মতিমতাং বরেপ্সিতাং পুণ্যতীর্থগমনায় রক্ষ মে।
পীড়য়িষ্যতি ন মাং খিলীকৃতা স্বর্গপদ্ধতিরভোগলোলুপম্॥৮৭॥

সুতরাং আমার স্বর্গগমনপথ অবরুদ্ধ হইলেও কিছুমাত্র কষ্টকর হইবে না।

তখন রাম তাহাই হইবে বলিয়া তৎক্ষণাৎ তাঁহার বাক্যে অঙ্গীকার পূর্ব্বক পূর্ব্বমুখ হইয়া শরাসন হইতে শর পরিত্যাগ করিলেন। শর পরিত্যক্ত হইবামাত্র ভৃগু-নন্দন পুণ্যবান্ হইলেও তাঁহার সুরলোকে গমনাগমন করিবার পথ এককালে রুদ্ধ হইয়া গেল। তখন রাম "ভগবন্! আমার প্রতি ক্ষমা প্রদর্শন করুন" এই বলিয়া সেই তপোধনের চরণে প্রণিপাত করিলেন; শত্রুকে বল প্রকাশ পূর্ব্বক পরাজয় করিয়া তাহার নিকট প্রণতভাব-অবলম্বন করা বলবান্ ব্যক্তির কীর্ত্তির নিমিত্ত হইয়া থাকে সন্দেহ নাই।

অনন্তর জামদগ্ন্য এইরূপে পরাজিত হইয়া রামচন্দ্রকে সম্বোধন পূর্ব্বক কহিলেন, রাম! তুমি আমার মাতৃঅংশ-সম্ভব রাজসিক প্রকৃতি পরিহার করাইয়া পৈতৃক শান্তিভাব অবলম্বন করাইয়াছ, সুতরাং আমার স্বর্গপথরোধরূপ অনিষ্ট ফলজনক নিগ্রহ একপ্রকার অনুগ্রহই হইয়াছে।

প্রত্যপদ্যত তথেতি রাঘবঃ প্রাঙ্মুখশ্চ বিসসর্জ্জ সায়কম্।
ভার্গবস্য সুকৃতোপি সোঽভবৎ স্বর্গমার্গপরিঘো দুরত্যযঃ ॥৮৮॥
রাঘবোঽপি চরণৌ তপোনিধেঃ ক্ষম্যতামিতি বদন্ সমস্পৃশৎ।
নির্জ্জিতেষু তরসা তরস্বিনাং শত্রুষু প্রণতিরেব কীর্ত্তয়ে ॥ ৮৯ ॥
রাজসত্ত্বমবধূয মাতৃকং পিত্র্যমস্মি গমিতঃ শমং যদা।
নন্বনিন্দিতফলো মম ত্বযা নিগ্রহোঽপ্যযমনুগ্রহীকৃতঃ ॥ ৯০ ॥
সাধযাম্যহমবিঘ্নমস্তু তে দেবকার্য্যমুপপাদযিষ্যতঃ।
ঊচিবানিতি বচঃ সলক্ষ্মণং লক্ষ্মণাগ্রজমৃষিস্তিরোদধে ॥ ৯১ ॥

এক্ষণে আমি চলিলাম ; তুমি নির্ব্বিঘ্নে দেবকার্য্য সংসাধ কর। মহর্ষি জামদগ্ন্য লক্ষ্মণানুচর রামচন্দ্রকে এই কং বলিয়া তৎক্ষণাৎ অন্তর্ধান করিলেন।

অনন্তর জামদগ্ন্য প্রস্থান করিলে রাজা দশর বিজয়ী রামকে স্নেহ নিবন্ধন আলিঙ্গন করিয়া বিবেচনা কর্ লেন, যেন রামের পুনর্জন্ম লাভ হইল। তখন দাবানল সমাক্রান্ত বৃক্ষের উপর যেমন বৃষ্টিপাত হয় তদ্রূপ ক্ষণমা শোকে অভিভূত ভূপতি অবিলম্বে সন্তোষ লা করিলেন। পরে সেই শঙ্করসদৃশ রাজা পরিচারকগণে প্রযত্নে বিরচিত রমণীয় পটমণ্ডপে কয়েক রজনী অতিবাহ করিয়া নিজ রাজধানী অযোধ্যায় উপস্থিত হইলেন। পুর নারীগণ জানকীরে দর্শন করিবার নিমিত্ত গবাক্ষবিবরে নেত্রনিক্ষেপ করিতে লাগিল। তৎকালে বোধ হইল যেন গবাক্ষে কুবলয়দল বিকশিত হইয়া রহিয়াছে।

তস্মিন্ গতে বিজয়িনং পরিরভ্য রামং
স্নেহাদমন্যত পিতা পুনরেব জাতম্।
তস্যাভবৎ ক্ষণশুচঃ পরিতোষলাভঃ
কক্ষাগ্নিলঙ্ঘিততরোরিব বৃষ্টিপাতঃ ॥ ৯২ ॥
অথ পথি গময়িত্বা কৢপ্তরম্যোপকার্য্যে
কতিচিদবনিপালঃ শর্ব্বরীঃ শর্ব্বকল্পঃ।
পুরমবিশদযোধ্যাং মৈথিলীদর্শনীনাং
কুবলয়িতগবাক্ষাং লোচনৈরঙ্গনানাম্ ॥ ৯৩ ॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ সীতাবিবাহবর্ণনো
নাম একাদশঃ সর্গঃ।

# দ্বাদশ সর্গ।

অনন্তর দীপশিখা যেমন তৈল নিঃশেষিত ও বর্ত্তিকা
প্রায় করিয়া প্রভাতকালে নির্ব্বাণোন্মুখ হয়, সেইরূপ
জা দশরথ পার্থিব বিষয় সকল উপভোগ পূর্ব্বক চরমাবস্থায়
পনীত হইয়া আসন্নমৃত্যু হইলেন। এই অবসরে জরা-
কেয়ীর ভয়ে ভীত হইয়াই যেন পলিতচ্ছলে দশরথের
র্ণমূলে সমুপস্থিত হইয়া "রামচন্দ্রকে রাজলক্ষ্মী প্রদান কর"
ই কথা নিবেদন করিল। রাজা দশরথ নগরমধ্যে রামের
জ্যাভিষেক ঘোষণা করিলে কুল্যা যেমন উদ্যানস্থ পাদপ
লকে প্রফুল্লিত করে, তদ্রূপ সেই প্রজারঞ্জন রামের
ভ্যুদয়বার্ত্তা প্রত্যেক পুরবাসীকেই পুলকিত করিল।

অনন্তর অতিকোপনা কৈকেয়ীর দুরভিসন্ধিনিবন্ধন
পতির শোকোষ্ণ নয়নসলিল দ্বারা রামের অভিষেকার্থ

নির্ব্বিষ্টবিষয়স্নেহঃ স দশান্তমুপেযিবান্।
আসীদাসন্ননির্ব্বাণঃ প্রদীপার্চ্চিরিবোষসি ॥ ১ ॥
তং কর্ণমূলমাগত্য রামে শ্রীর্ন্যস্যতামিতি।
কৈকেয়ীশঙ্কযেবাহ পলিতচ্ছদ্মনা জরা ॥ ২ ॥
সা পৌরান্ পৌরকান্তস্য রামস্যাভ্যুদযশ্রুতিঃ।
প্রত্যেকং হ্লাদয়াঞ্চক্রে কুল্যেবোদ্যানপাদপান্ ॥ ৩ ॥
তস্যাভিষেকসম্ভারং কল্পিতং ক্রূরনিশ্চয়া।
দূষযামাস কৈকেয়ী শোকোষ্ণৈঃ পার্থিবাশ্রুভিঃ ॥ ৪ ॥

সমাহৃত সামগ্রীসম্ভার দূষিত হইল। পরে সেই রাজমহিষী অনুনীত হইয়া বর্ষাসলিলসেকপ্রভাবে ভূবিবর হইতে বহির্গত ভীষণ ভুজঙ্গদ্বয়ের ন্যায় দশরথ কর্ত্তৃক পূর্ব্বপ্রতিশ্রুত বরদ্বয় প্রার্থনা করিয়া এক বরে রামের চতুর্দ্দশ বৎসর বনবাস ও অন্য বরে আপনার বৈধব্যনিদান ভরতের রাজ্যাভিষেক অভিলাষ করিলেন।

রাম পিতা আপনার সত্ত্ব ত্যাগ করিয়া রাজ্য প্রদান করিতেছেন বলিয়া প্রথমে বাষ্পাকুললোচনে রাজ্যভার গ্রহণে অঙ্গীকার করিয়াছিলেন, পরে "তুমি বনে গমন কর" এই আজ্ঞা প্রাপ্ত হইবামাত্র অতিমাত্র সন্তুষ্ট হইয়া উহা প্রতিগ্রহ করিলেন। অভিষেকার্থ পট্টবস্ত্র ধারণ করিয়া তাঁহার মুখশ্রী যেরূপ উজ্জ্বল হইয়াছিল বনগমনকালে বল্কল পরিধান করিয়া উহা সেইরূপই রহিল। তদ্দর্শনে সকলেই অতিশয় বিস্ময়াপন্ন হইতে লাগিলেন।

অনন্তর রামচন্দ্র পিতা দশরথের সত্যপ্রতিপালনের নিমিত্ত সীতা ও লক্ষ্মণের সহিত দণ্ডকারণ্যে প্রবেশ করিলেন। সাধু লোকেরা তাঁহার এইরূপ অসাধারণ পিতৃভক্তি

সা কিলাশ্বাসিতা চণ্ডী ভর্ত্রা তৎসংশ্রুতৌ বরৌ।
উদ্ববামেন্দ্রসিক্তা ভূর্ব্বিলমগ্নাবিবোরগৌ ॥ ৫ ॥
তয়োশ্চতুর্দ্দশৈকেন রামং প্রাব্রাজয়ৎ সমাঃ।
দ্বিতীয়েন সুতস্যৈচ্ছৎ বৈধব্যৈকফলাং শ্রিয়ম্ ॥ ৬ ॥
পিত্রা দত্তাং রুদন্ রামঃ প্রাঙ্মহীং প্রত্যপদ্যত।
পশ্চাদ্বনায় গচ্ছেতি তদাজ্ঞাং মুদিতোঽগ্রহীৎ ॥ ৭ ॥
দধতো মঙ্গলক্ষৌমে বসানস্য চ বল্কলে।
দদৃশুর্ব্বিস্মিতাস্তস্য মুখরাগং সমং জনাঃ ॥ ৮ ॥
স সীতালক্ষ্মণসখঃ সত্যাদ্গুরুমলোপয়ৎ।
বিবেশ দণ্ডকারণ্যং প্রত্যেকঞ্চ সতাং মনঃ ॥ ৯ ॥

দর্শন করিয়া অতিশয় সন্তুষ্ট হইলেন। এ দিকে মহীপাল শরথও পুত্রবিয়োগদুঃখে অতিমাত্র দুঃখিত হইয়া মুনি-পুত্রবধনিবন্ধন আপনার অভিশাপ স্মরণ পূর্ব্বক কলেবর পরিত্যাগ দ্বারা প্রায়শ্চিত্ত বিধান করিলেন। রাম ও লক্ষ্মণ বনে গমন এবং রাজা দশরথ দেহত্যাগ করিলে সেই রাজ্য রন্ধ্রান্বেষী বিপক্ষগণের ভোগ্যবস্তু হইয়া উঠিল।

অনন্তর অমাত্যগণ অনাথ হইয়া মাতুলালয়বাসী ভরতকে আনয়ন করিবার নিমিত্ত মৌলভৃত্যগণকে প্রেরণ করিলেন। তাহারা রাজা দশরথের মৃত্যু গোপন করিবার নিমিত্ত নেত্রজল স্তম্ভিত করিয়া ভরতকে অযোধ্যায় আনয়ন করিল। ভরত উপস্থিত হইয়া স্বীয় জননী কৈকেয়ীর দোষেই পিতার মৃত্যু হইয়াছে শ্রবণ করিয়া মাতার প্রতি বিরক্ত এবং রাজলক্ষ্মী গ্রহণেও পরাঙ্মুখ হইলেন। অনন্তর তিনি সজলনয়নে বনবাসীগণ কর্ত্তৃক প্রদর্শিত রামলক্ষ্মণের বাসস্থান স্থিত বৃক্ষ সকল নিরীক্ষণ করিতে করিতে সসৈন্যে রামের অনুগমন করিতে লাগিলেন।

রাজাপি তদ্বিয়োগার্ত্তঃ স্মৃত্বা শাপং স্বকর্ম্মজম্।
শরীরত্যাগমাত্রেণ শুদ্ধিলাভমমন্যত॥ ১০॥
বিপ্রোষিতকুমারং তদ্রাজ্যমস্তমিতেশ্বরম্।
রন্ধ্রান্বেষণদক্ষাণাং দ্বিষামামিষতাং যযৌ॥ ১১॥
অথানাথাঃ প্রকৃতয়ো মাতৃবন্ধুনিবাসিনম্।
মৌলৈরানায়য়ামাসুর্ভরতং স্তম্ভিতাশ্রুভিঃ॥ ১২॥
শ্রুত্বা তথাবিধং মৃত্যুং কৈকেয়ীতনয়ঃ পিতুঃ।
মাতুর্ন কেবলং স্বস্যাঃ শ্রিয়োঽপ্যাসীৎ পরাঙ্মুখঃ॥ ১৩॥
সসৈন্যশ্চান্বগাদ্রামং দর্শিতানাশ্রমালয়ৈঃ।
তস্য পশ্যন্ সসৌমিত্রেরুদশ্রুর্বসতিদ্রুমান্॥ ১৪॥

ভরত চিত্রকূটবাসী রামের সন্নিধানে সমুপস্থিত হইয় গলদশ্রু লোচনে পিতার স্বর্গ গমন সংবাদ নিবেদন পূর্ব্বব প্রার্থনা করিলেন, হে অগ্রজ! আমি রাজলক্ষ্মী উপভোগ করি নাই, আপনি আসিয়া উহাকে পরিগ্রহ করুন। রাম তাঁহার বাক্যে কিছুতেই সম্মত না হইলে তিনি জ্যেষ্ঠ ভ্রাতা সত্ত্বে অগ্রে রাজলক্ষ্মী পরিগ্রহ করিলেন বলিয়া আপ নাকে পরিবেত্তা স্থির করিলেন। অনন্তর ভরত রামচন্দ্রকে লোকান্তরিত পিতার আজ্ঞাপালনে পরাঙ্মুখ করিতে একান্ত অসমর্থ হইয়া রাজ্যের অধিষ্ঠাত্রী দেবতা করিবার নিমিত্ত পশ্চাৎ তাঁহার পাদুকাযুগল প্রার্থনা করিলেন। রাম চন্দ্র ভরতের প্রার্থনায় সম্মত হইয়া তাঁহাকে বিদায় করিলে তিনি পৈতৃক রাজধানী অযোধ্যায় প্রবেশ না করিয় নন্দিগ্রামে অবস্থান করত ন্যস্ত ধনের ন্যায় রামের রাজ্য পালন করিতে লাগিলেন। এই রূপে জ্যেষ্ঠের প্রতি সুদৃঢ় ভক্তিপরায়ণ ভরত রাজ্যলোভে পরাঙ্মুখ হইয় যেন স্বীয় জননী কৈকেয়ীর পাপের প্রায়শ্চিত্ত বিধান করিলেন।

চিত্রকূটবনস্থঞ্চ কথিতস্বর্গতির্গুরোঃ।
লক্ষ্ম্যা নিমন্ত্রয়াঞ্চক্রে তমনুচ্ছিষ্টসম্পদা॥ ১৫॥
স হি প্রথমজে তস্মিন্নকৃতশ্রীপরিগ্রহে।
পরিবেত্তারমাত্মানং মেনে স্বীকরণাদ্ভুবঃ॥ ১৬॥
তমশক্যমপাক্রষ্টুং নিদেশাৎ স্বর্গিণঃ পিতুঃ।
যযাচে পাদুকে পশ্চাৎ কর্ত্তুং রাজ্যাধিদেবতে॥ ১৭॥
স বিসৃষ্টস্তথেত্যুক্ত্বা ভ্রাত্রা নৈবাবিশৎ পুরীম্।
নন্দিগ্রামগতস্তস্য রাজ্যং ন্যাসমিবাভুনক্॥ ১৮॥
দৃঢ়ভক্তিরিতি জ্যেষ্ঠে রাজ্যতৃষ্ণাপরাঙ্মুখঃ।
মাতুঃ পাপস্য ভরতঃ প্রায়শ্চিত্তমিবাকরোৎ॥ ১৯॥

এ দিকে শান্তপ্রকৃতি রামচন্দ্রও অনুজ লক্ষ্মণ ও জানকীর সহিত বন্য ফল মূল ভক্ষণ করিয়া বনে বনে পর্য্যটন এবং যৌবনাবস্থাতেই স্থবির ইক্ষ্বাকুবংশীয়দিগের বনবাসস্থ ব্রত অবলম্বন করিলেন। একদা তিনি স্বপ্রভাববলে বৃক্ষের ছায়া স্তম্ভিত করিয়া তরুতলে জনকতনয়ার অঙ্কশয্যায় মস্তক সন্নিবেশিত করত যেন ঈষৎ শ্রান্তি বশত নিদ্রিত হইলেন। ইত্যবসরে এক কাক রামের উপভোগচিহ্ন নখক্ষত সকল উত্তম হয় নাই দেখিয়াই যেন জানকীর স্তনযুগল নখদ্বারা ক্ষত বিক্ষত করিল। রাম তৎক্ষণাৎ সীতার প্রযত্নে জাগরিত হইয়া সেই কাকের প্রতি ইষীকাস্ত্র নিক্ষেপ করিলেন। কাক একমাত্র নেত্র প্রদান করিয়া ঐ ইষীকাস্ত্র হইতে আত্মরক্ষা করিল।

অনন্তর রামচন্দ্র অযোধ্যা চিত্রকূটের অনতিদূরবর্ত্তী বলিয়া ভরতের পুনরাগমন আশঙ্কা করত অবিলম্বে ঐ পর্ব্বত পরিত্যাগ করিলেন। হরিণকুল তাঁহাদিগের বিরহে সাতি-

রামোঽপি সহ বৈদেহ্যা বনে বন্যেন বর্ত্তয়ন্।
চচার সানুজঃ শান্তো বৃদ্ধেক্ষ্বাকুব্রতং যুবা ॥ ২০ ॥

প্রভাবস্তম্ভিতচ্ছায়মাশ্রিতঃ স বনস্পতিম্।
কদাচিদঙ্কে সীতায়াঃ শিশ্যে কিঞ্চিদিব শ্রমাৎ ॥ ২১ ॥

ঐন্দ্রিঃ কিল নখৈস্তস্যা বিদদার স্তনৌ দ্বিজঃ।
প্রিয়োপভোগচিহ্নেষু পৌরোভাগ্যমিবাচরন্ ॥ ২২ ॥

তস্মিন্নাস্থদিষীকাস্ত্রং রামো রামাববোধিতঃ।
আত্মানং মুমুচে তস্মাদেকনেত্রব্যয়েন সঃ ॥ ২৩ ॥

রামস্ত্বাসন্নদেশত্বাৎ ভরতাগমনং পুনঃ।
আশঙ্ক্যোৎসুকসারঙ্গাং চিত্রকূটস্থলীং জহৌ ॥ ২৪ ॥

শয় উৎকণ্ঠিতাকুল হইয়া উঠিল। দিবাকর যেমন বর্ষাকা লীন নক্ষত্রনিকরমধ্যে অবস্থান করিয়া দক্ষিণ দিকে গম করেন, সেইরূপ রামচন্দ্র অতিথিসৎকারকুশল মহর্ষিগণে আশ্রমপরম্পরায় বাস করিয়া দক্ষিণ দিকে গমন করিতে লাগিলেন জানকী রামের অনুসরণে প্রবৃত্ত হইলেন। বো হইল যেন স্বয়ং রাজলক্ষ্মী কৈকেয়ী কর্ত্তৃক নিবারিতা হই লেও রামের গুণানুরাগিণী ও অনুগামিনী হইয়াছেন। মহর্ষি অত্রির পত্নী অনুসূয়া সীতা দেবীর অঙ্গরাগরচন করিয়া দিলেন; উহার পবিত্র গন্ধপ্রভাবে কাননমধ্যগত অলিকুল পুষ্প পরিত্যাগ করিয়া ধাবমান হইতে লাগিল।

সন্ধ্যাকালীন জলধরের ন্যায় কপিশ বর্ণ বিরাধ নামে এক রাক্ষস রাহু যেমন শশধরের পথ অবরোধ করিয়া থাকে, তদ্রূপ রামের গমনপথ অবরোধ করিয়া রহিল, পরে সেই লোকশোষক রাক্ষস অবগ্রহ যেমন শ্রাবণ ও ভাদ্র মাসের মধ্যবর্ত্তী বৃষ্টিকে বিলুপ্ত করে, তদ্রূপ রাম ও

প্রষযাবাতিথেযেষু বসন্ বিকুলেষু সঃ।
দক্ষিণাং দিশমৃক্ষেষু বার্ষিকেষ্বিব ভাস্করঃ॥ ২৫॥
বভৌ তমনুগচ্ছন্তী বিদেহাধিপতেঃ সুতা।
প্রতিষিদ্ধাপি কৈকেয্যা লক্ষ্মীরিব গুণোন্মুখী॥ ২৬॥
অনুসূযাতিসৃষ্টেন পুণ্যগন্ধেন কাননম্।
সা চকারাঙ্গরাগেণ পুষ্পোচ্চলিতষট্পদম্॥ ২৭॥
সন্ধ্যাভ্রকপিশস্তস্য বিরাধো নাম রাক্ষসঃ।
অতিষ্ঠন্মার্গমাবৃত্য রামস্যেন্দোরিব গ্রহঃ॥ ২৮॥
স জহার তযোর্মধ্যে মৈথিলীং লোকশোষণঃ।
নভোনভস্যযোর্বৃষ্টিমবগ্রহ ইবান্তরে॥ ২৯॥

লক্ষ্মণের মধ্য হইতে সীতাকে অপহরণ করিল। তখন ককুৎস্থকুলতিলক রাম ও লক্ষ্মণ বিরাধকে বধ করিয়া উহার মৃতদেহের অপবিত্র গন্ধে আশ্রমপদ দূষিত হইবে বিবেচনা করত উহারে ভূতলে নিখাত করিলেন।

অনন্তর মহর্ষি অগস্ত্যের শাসনপ্রভাবে বিন্ধ্য পর্ব্বত যেমন পরিবর্দ্ধিত না হইয়া সাম্যাবস্থায় অবস্থান করিয়াছিল তদ্রূপ রামচন্দ্র সীমা অতিক্রম না করিয়া পঞ্চবটীতেই অবস্থান করিতে লাগিলেন। একদা রাক্ষসরাজ রাবণের কনিষ্ঠা ভগিনী শূর্পণখা অনঙ্গশরে নিতান্ত নিপীড়িত হইয়া ভুজঙ্গী যেমন গ্রীষ্মের প্রাদুর্ভাবে সাতিশয় সন্তপ্ত হইয়া চন্দনতরুমূলে গমন করে তদ্রূপ রামচন্দ্রের নিকট উপস্থিত হইলএবং আত্মপরিচয় প্রদান পূর্ব্বক সীতার সন্নিধানেই আপনার মনোরথ পূরণের নিমিত্ত রামচন্দ্রকে প্রার্থনা করিল; ইহা প্রসিদ্ধই আছে যে, রমণীগণের কামপ্রবৃত্তি অতিমাত্র প্রবৃদ্ধ হইলে সময়াসময়ের কিছুমাত্র বিচার থাকে না। তখন বৃষস্কন্ধ রামচন্দ্র কামুকী শূর্পণখারে সম্বোধন পূর্ব্বক কহিলেন, বালে! আমার পত্নী আছে, অতএব তুমি এক্ষণে

তং বিনিষ্পিষ্য কাকুৎস্থৌ পুরা দূষয়তি স্থলীম্।
গন্ধেনাশুচিনা চেতি বসুধায়াং নিচখ্নতুঃ ॥ ৩০ ॥
পঞ্চবট্যাং ততো রামঃ শাসনাৎ কুম্ভজন্মনঃ।
অনপোঢ়স্থিতিস্তস্থৌ বিন্ধ্যাদ্রিঃ প্রকৃতাবিব ॥ ৩১ ॥
রাবণাবরজা তত্র রাঘবং মদনাতুরা।
অভিপেদে নিদাঘার্ত্তা ব্যালীব মলয়দ্রুমম্ ॥ ৩২ ॥
সা সীতাসন্নিধাবেব তং বব্রে কথিতান্বয়া।
অত্যারূঢ়ো হি নারীণামকালজ্ঞো মনোভবঃ ॥ ৩৩ ॥
কলত্রবানহং বালে কনীয়াংসং ভজস্ব মে।
ইতি রামো বৃষস্যন্তীং বৃষস্কন্ধঃ শশাস তাম্ ॥ ৩৪ ॥

আমার কনিষ্ঠ ভ্রাতা লক্ষ্মণকে প্রার্থনা কর। অনন্তর শূর্পণখা লক্ষ্মণের নিকট গমন করিলে লক্ষ্মণও জ্যেষ্ঠ ভ্রাতা রামের নিকট অগ্রে গমন করিয়াছিল বলিয়া তাহারে আর অঙ্গীকার করিলেন না। তখন সেই রাক্ষসী পুনরায় রামের সন্নিধানে আগমন করিল। এইরূপ রাম ও লক্ষ্মণের নিকট গমনাগমন করাতে তৎকালে সে উভয় কূলগামিনী তরঙ্গিণীর ন্যায় লক্ষিত হইতে লাগিল। তদ্দর্শনে সীতা আর হাস্য সংবরণ করিতে পারিলেন না।

রাক্ষসী শূর্পণখা এতক্ষণ শান্তমূর্ত্তি পরিগ্রহ করিয়াছিল, কিন্তু বায়ু সঞ্চার বিরহে নিশ্চল সাগরের বেলা যেমন চন্দ্রোদয় কালে উচ্ছলিত হইয়া উঠে তদ্রূপ সে সীতার হাস্য দর্শনে ক্রোধে একান্ত অধীর হইয়া তাঁহাকে কহিল, তুই অবিলম্বে এই উপহাসের ফল লাভ করিবি। এক্ষণে আমার প্রতি নেত্রপাত কর; তুই যেরূপ কাজ করিলি উহা মৃগীকৃত ব্যাঘ্রী পরাভবের অনুরূপ হইয়াছে। এই কথা বলিবামাত্র জনকতনয়া নিতান্ত ভীত হইয়া রামচন্দ্রের ক্রোড়ে প্রবেশ করিবার উপক্রম করিলেন। এ দিকে শূর্পণখাও আপনার

জ্যেষ্ঠাভিগমনাৎ পূর্ব্বং তেনাপ্যনভিনন্দিতা।
সাভূদ্রামাশ্রয়া ভূয়ো নদীবোভয়কূলভাক্ ॥ ৩৫ ॥
সংরম্ভং মৈথিলীহাসঃ ক্ষণসৌম্যাং নিনায় তাম্।
নিবাতস্তিমিতাং বেলাং চন্দ্রোদয় ইবোদধেঃ ॥ ৩৬ ॥
ফলমস্যোপহাসস্য সদ্যঃ প্রাপ্স্যসি পশ্য মাম্।
মৃগ্যাঃ পরিভবো ব্যাঘ্র্যামিত্যবেহি ত্বয়া কৃতম্ ॥ ৩৭ ॥
ইত্যুক্ত্বা মৈথিলীং ভর্ত্তুরঙ্কে নিবিশতীং ভয়াৎ।
রূপং শূর্পণখা নাম্নঃ সদৃশং প্রত্যপদ্যত ॥ ৩৮ ॥

রামানুরূপ রূপ ধারণ করিল। লক্ষ্মণ প্রথমত শূর্পণখার কণ্ঠস্বর কোকিলা রবের ন্যায় মনোহর শ্রবণ করিতেছিলেন পরে শৃগালীর ন্যায় উহারে ভয়ঙ্কর চীৎকার করিতে শুনিয়া মায়াবিনী বোধ করিলেন এবং তৎক্ষণাৎ কোষ হইতে অসি নিষ্কাসিত করত রামের পর্ণ কুটীরে প্রবেশ পূর্ব্বক স্বভাবত বিকৃতাকার সেই নিশাচরীর কর্ণ ও নাসিকা ছেদন করিয়া পুনরায় তাহারে অধিকতর বিরূপ করিয়া দিলেন। তখন রাক্ষসী শূর্পণখা সত্বরে গগণমার্গে উত্থিত হইয়া বক্রনখসম্পন্ন বংশের ন্যায় কর্কশপর্ব্ব অঙ্কুশাকার অঙ্গুলি দ্বারা রাম ও লক্ষ্মণকে তর্জন করিতে লাগিল। অনন্তর সে অবিলম্বে জনস্থানে উপস্থিত হইয়া খর দূষণ প্রভৃতি রাক্ষসগণকে রামকৃত অভিনব রাক্ষসপরাভব নিবেদন করিল। রাক্ষসগণ এই বৃত্তান্ত শ্রবণ করিবামাত্র রামের প্রতি ধাবমান হইল। গমন কালে ছিন্ননাসা ছিন্নকর্ণা শূর্পণখারে যে অগ্রবর্ত্তিনী করিয়া লইল উহাই তাহাদিগের যুদ্ধযাত্রা বিষয়ে অমঙ্গল কারণ হইয়া উঠিল।

লক্ষ্মণঃ প্রথমং শ্রুত্বা কোকিলামঞ্জুবাদিনীম্।
শিবাঘোরস্বনাং পশ্চাদ্বুবুধে বিকৃতেতি তাম্॥ ৩৯॥
পর্ণশালামথ ক্ষিপ্রং বিকৃষ্টাসিঃ প্রবিশ্য সঃ।
বৈরূপ্যপৌনরুক্ত্যেন ভীষণাং তাময়োজয়ৎ॥ ৪০॥
সা বক্রনখধারিণ্যা বেণুকর্কশপর্ব্বয়া।
অঙ্কুশাকারয়াঙ্গুল্যা তাবতর্জ্জয়দম্বরে॥ ৪১॥
প্রাপ্য চাশু জনস্থানং খরাদিভ্যস্তথাবিধম্।
রামোপক্রমমাচখ্যৌ রক্ষঃপরিভবং নবম্॥ ৪২॥
মুখাবয়বলূনাং তাং নৈর্ঋতা যৎ পুরো দধুঃ।
রামাভিযায়িনাং তেষাং তদেবাভূদমঙ্গলম্॥ ৪৩॥

তখন রামচন্দ্র খর দূষণ প্রভৃতি গর্ব্বিত রাক্ষসগণে অস্ত্র শস্ত্র উদ্যত করত আগমন করিতে দেখিয়া লক্ষ্মণে উপর সীতার রক্ষণাবেক্ষণের ভার সমর্পণ ও স্বীয় শরাসনে প্রতি জয়লাভের অভিলাষ স্থাপন করিলেন। রাম একাকি রাক্ষসেরা সহস্র সহস্র, কিন্তু কি আশ্চর্য্য! তাহারা রণস্থলে যতগুলি উপস্থিত হইয়াছিল, ততগুলি রাম তাহাদিগে নয়নগোচর হইতে লাগিলেন। শুভাচারপরায়ণ রামচন্দ্র দুর্জ্জনঘোষিত দূষণের ন্যায় রাক্ষসপ্রেরিত দূষণকে কিছু তেই সহ্য করিতে পারিলেন না। অনন্তর তিনি, খর দূষ ও ত্রিশিরাকে শরনিকর দ্বারা প্রহার করিতে লাগিলেন তাঁহার শরজাল ক্রমশ প্রযুক্ত হইলেও তৎকালে বো হইল যে উহা শরাসন হইতে এক কালেই নির্গত হইতেছে তখন সেই শাণিত শরজাল উহাদিগের দেহ ভেদ করিয়া আয়ু ও পক্ষিগণ শোণিত পান করিল। সেই সকল শর নিশাচরগণের দেহ ভেদ করিয়া এরূপ বেগে বহির্গত হইল যে, উহাদিগকে পূর্ব্ববৎ বিশুদ্ধই বোধ হইতে লাগিল; উহাদিগের গাত্রে বিন্দুমাত্র শোণিতও লিপ্ত

উদায়ুধানাপততস্তান্ দৃপ্তান্ প্রেক্ষ্য রাঘবঃ।
নিদধে বিজয়াশংসাং চাপে সীতাঞ্চ লক্ষ্মণে ॥ ৪৪ ॥
একো দাশরথিঃ কামং যাতুধানাঃ সহস্রশঃ।
তে তু যাবন্ত এবাজৌ তাবাংশ্চ দদৃশে স তৈঃ ॥ ৪৫ ॥
অসজ্জনেন কাকুৎস্থঃ প্রযুক্তমথ দূষণম্ ॥
ন চক্ষমে শুভাচারঃ স দূষণমিবাত্মনঃ ॥ ৪৬ ॥
তং শরৈঃ প্রতিজগ্রাহ খরত্রিশিরসৌ চ সঃ।
ক্রমশস্তে পুনস্তস্য চাপাৎ সমমিবোদ্যযুঃ ॥ ৪৭ ॥
তৈস্ত্রয়াণাং শিতৈর্বাণৈর্যথাপূর্ব্ববিশুদ্ধিভিঃ।
আয়ুর্দ্দেহাতিগৈঃ পীতং রুধিরন্তু পতত্রিভিঃ ॥ ৪৮ ॥

হইল না। তখন রামশায়কছিন্ন রাক্ষস সৈন্যমধ্যে কবন্ধ ভিন্ন আর কিছুই উত্থিত দৃষ্টিগোচর হইল না। এইরূপে সেই সমস্ত রাক্ষস সৈন্য শরনিকরবর্ষী রামের সহিত যুদ্ধ করিয়া পুনর্ব্বার প্রবোধিত না হইবার নিমিত্ত গৃধ্রগণের পক্ষ চ্ছায়ায় নিদ্রিত হইল। তৎকালে কেবল শূর্পণখাই রাম-শরে বিদীর্ণকলেবর রাক্ষসগণের এই অমঙ্গল বার্ত্তা লইয়া রাবণের নিকট গমন করিল।

রাবণ ভগিনী শূর্পণখার নাসা কর্ণ ছেদন এবং খর দূষণ প্রভৃতি স্বজনগণের বিনাশ নিবন্ধন বোধ করিলেন যেন রামচন্দ্র তাঁহার দশ মস্তকে পদার্পণ করিয়াছেন। অনন্তর তিনি মৃগরূপী রাক্ষস মারীচের প্রযত্নে রাম ও লক্ষ্মণকে প্রতারণা করিয়া জানকীরে হরণ করিলেন। প্রত্যাগমন সময়ে পতগরাজ জটায়ুর যুদ্ধে ক্ষণকালের নিমিত্ত সীতাহরণ বিষয়ে তাঁহার বিঘ্ন উপস্থিত হইয়াছিল।

অনন্তর রাম ও লক্ষ্মণ সীতার অন্বেষণে প্রবৃত্ত হইয়া ছিন্নপক্ষ পক্ষিরাজ জটায়ুকে নিরীক্ষণ করিলেন। রাজা দশরথের সহিত জটায়ুর অতিশয় প্রণয় ছিল; সেই সময়

তস্মিন্ রামশরোৎকৃত্তে বলে মহতি রক্ষসাম্।
উত্থিতং দদৃশেঽন্যচ্চ কবন্ধেভ্যো ন কিঞ্চন ॥ ৪৯ ॥
সা বাণবর্ষিণং রামং যোধয়িত্বা সুরদ্বিষাম্।
অপ্রবোধায় সুষ্বাপ গৃধ্রচ্ছায়ে বরূথিনী ॥ ৫০ ॥
রাঘবাস্ত্রবিদীর্ণানাং রাবণং প্রতি রক্ষসাম্।
তেষাং শূর্পণখৈবৈকা দুষ্প্রবৃত্তিহরাভবৎ ॥ ৫১ ॥
নিগ্রহাৎ স্বসুরাপ্তানাং বধাচ্চ ধনদানুজঃ।
রামেণ নিহিতং মেনে পদং দশসু মূর্দ্ধসু ॥ ৫২ ॥
রক্ষসা মৃগরূপেণ বঞ্চয়িত্বা স রাঘবৌ।
জহার সীতাং পক্ষীন্দ্রপ্রয়াসক্ষণবিঘ্নিতঃ ॥ ৫৩ ॥

প্রাণ কণ্ঠাগত হইয়া ছিল বলিয়া তিনি সেই বন্ধুত্ব ঋণহইতে সম্পূর্ণ বিমুক্ত হইলেন, এবং বাক্য দ্বারা রাম ও লক্ষ্মণকে রাবণ সীতা হরণ করিয়াছে বলিয়া ব্রণ দ্বারা আপনার যুদ্ধ রূপ মহৎকার্য্য নিবেদন পূর্ব্বক কলেবর পরিত্যাগ করিলেন। রামও লক্ষ্মণের পিতৃমরণ শোক পুনরায় নবীকৃত হইয়া উঠিল। তখন তাঁহারা পিতার ন্যায় জটায়ুর অগ্নিসংস্কারপ্রভৃতি অন্ত্যেষ্টি কার্য্য সমুদায় অনুষ্ঠান করিলেন।

রামচন্দ্র রাক্ষস কবন্ধকে বিনাশ করিয়া তাহাকে শাপ হইতে বিমুক্ত করিয়াছিলেন এবং তাহারই উপদেশানুসারে সমদুঃখভাজন বলিয়া বানর সুগ্রীবের সহিত তাঁহার সাতিশয় সৌহার্দ্দ হইয়া উঠিল। পরে তিনি কপিরাজ বালির বধসাধন করিয়া ধাতুস্থানে ধাত্বন্তর আদেশের ন্যায়* সুগ্রীবকে চিরাভিলষিত বালিস্থানে সংস্থাপিত করিলেন। অনন্তর হনুমান্ প্রভৃতি বানরেরা রাজা সুগ্রীবের আদেশানুসারে সীতার অন্বেষণার্থে বিরহাতুর রামের মনোরথের

তৌ সীতান্বেষিণৌ গৃধ্রং লূনপক্ষমপশ্যতাম্।
প্রাণৈর্দশরথপ্রীতেরনৃণং কণ্ঠবর্ত্তিভিঃ ॥ ৫৪ ॥
স রাবণহৃতাং তাভ্যাং বচসাচষ্ট মৈথিলীম্।
আত্মনঃ সুমহৎকর্ম্ম ব্রণৈরাবেদ্য সংস্থিতঃ ॥ ৫৫ ॥
তযোস্তস্মিন্ নবীভূতপিতৃব্যাপত্তিশোকযোঃ।
পিতরীবাগ্নিসংস্কারাৎ পরা ববৃতিরে ক্রিয়াঃ ॥ ৫৬ ॥
বধনির্দ্ধূতশাপস্য কবন্ধস্যোপদেশতঃ।
মুমূর্চ্ছ সখ্যং রামস্য সমানব্যসনে হরৌ ॥ ৫৭ ॥
স হত্বা বালিনং বীরস্তৎপদে চিরকাঙ্ক্ষিতে।
ধাতোঃ স্থানইবাদেশং সুগ্রীবং সংন্যবেশয়ৎ ॥ ৫৮ ॥

* অস ধাতু স্থানে ভূধাতুর আদেশ হইলে ভূধাতু অসধাতুর সমগ্র কার্য্য করিয়া থাকে।

ন্যায় ইতস্তত সঞ্চরণ করিতে লাগিল। পবনাত্মজ হনুমান জটায়ুর জ্যেষ্ঠ ভ্রাতা সম্পাতির মুখে জানকীর বার্ত্তা অবগত হইয়া নিস্পৃহ ব্যক্তি যেমন সংসার অতিক্রম করিয়া থাকেন, তদ্রূপ মহাসাগর উল্লঙ্ঘন করিল এবং রাক্ষসরাজ রাবণের রাজধানী লঙ্কামধ্যে অনুসন্ধান করিতে করিতে দেখিল, জনকনন্দিনী সীতা বিষবল্লীপরিবেষ্টিত সঞ্জীবনী লতার ন্যায় রাক্ষসীগণে পরিবৃতা আছেন। তখন সে জানকীরে রামের অভিজ্ঞান সম্পাদন এক অঙ্গুরীয় প্রদান করিল। জানকী সেই অঙ্গুরীয় দর্শন করিয়া আনন্দাশ্রু মোচন করিতে লাগিলেন। তৎকালে বোধ হইল যেন, সেই সুশীতল আনন্দাশ্রু অঙ্গুরীয়কের প্রত্যুদ্গমন করিল।

অনন্তর হনুমান প্রিয়তম রামের আদেশ বাক্যে সীতাকে সুখী করিয়া রাবণাত্মজ অক্ষের বিনাশ সাধন পূর্ব্বক অতিশয় উদ্ধত হইয়া উঠিল এবং ক্ষণকাল বিপক্ষগণের নিগ্রহ সহ্য করিয়া লঙ্কা নগরী ভস্মসাৎ করিল। এইরূপে অঞ্জনানন্দন কৃতকার্য্য হইয়া রামের নিকট প্রত্যাগমন পূর্ব্বক তাঁহাকে

ইতস্ততশ্চ বৈদেহীমন্বেষ্টুং ভর্তৃচোদিতাঃ।
কপযশ্চেরুরার্ত্তস্য রামস্যেব মনোরথাঃ॥ ৫৯॥
প্রবৃত্তাবুপলব্ধায়াং তস্যাঃ সম্পাতিদর্শনাৎ।
মারুতিঃ সাগরং তীর্ণঃ সংসারমিব নির্ম্মমঃ॥ ৬০॥
দৃষ্টা বিচিন্বতা তেন লঙ্কায়াং রাক্ষসীবৃতা।
জানকী বিষবল্লীভিঃ পরীতেব মহৌষধিঃ॥ ৬১॥
তস্যৈ ভর্ত্তুরভিজ্ঞানমঙ্গুলীয়ং দদৌ কপিঃ।
প্রত্যুদ্গতমিবানুষ্ণৈস্তদানন্দাশ্রুবিন্দুভিঃ॥ ৬২॥
নির্বাপ্য প্রিয়সন্দেশৈঃ সীতামক্ষবধোদ্ধতঃ।
স দদাহ পুরীং লঙ্কাং ক্ষণসোঢ়ারিনিগ্রহঃ ৬৩॥

স্বয়ং সমুপস্থিত বৈদেহীর হৃদয়ের ন্যায় এক প্রত্যভিজ্ঞা সম্পাদন রত্ন প্রদর্শন করিল। তখন রামচন্দ্র সেই রত্ন হৃদয়ে ধারণ পূর্ব্বক উহার স্পর্শে একান্ত অভিভূত হইয়া স্তনসম্পর্ক শূন্য প্রিয়তমার আলিঙ্গন সুখ অনুভব করিলেন। পরে হনুমানের মুখে জানকীর বার্ত্তা অবগত হইয়া তাঁহার সমাগমলাভে একান্ত সমুৎসুক হইয়া উঠিলেন এবং লঙ্কার চতুর্দিকে পরিবেষ্টিত মহাসাগরকে পরিখার ন্যায় অনায়াসে পার হইবার উপযুক্ত বোধ করিতে লাগিলেন।

অনন্তর তিনি শত্রু বিনাশ বাসনায় কপিবল সমভিব্যাহারে তথাহইতে নির্গত হইলেন। তৎকালে কেবল ভূমণ্ডলে নহে নভোমণ্ডলেও তাঁহার সেই সৈন্যগণের স্থান পর্য্যাপ্ত হইল না। পরে রামচন্দ্র সাগরের উপকূলে গিয়া অবস্থান করিলেন। এই অবসরে রাবণের অনুজ বিভীষণ তাঁহার নিকট উপস্থিত হইলেন; বোধ হইল যেন রাক্ষস লক্ষ্মী স্নেহ পরতন্ত্র হইয়া বিভীষণের বুদ্ধিমধ্যে প্রবেশ পূর্ব্বক তাঁহারে রামচন্দ্রের সন্নিধানে প্রেরণ করিলেন। তখন রামচন্দ্র বিভীষণকে

প্রত্যভিজ্ঞানরত্নঞ্চ রামায়াদর্শয়ৎ কৃতী।
হৃদয়ং স্বয়মায়াতং বৈদেহ্যা ইব মূর্ত্তিমৎ ॥ ৬৪ ॥
স প্রাপ হৃদয়ন্যস্তমণিস্পর্শনিমীলিতঃ।
অপয়োধরসংসর্গাং প্রিয়ালিঙ্গননির্ব্বৃতিম্ ॥ ৬৫ ॥
শ্রুত্বা রামঃ প্রিয়োদন্তং মেনে তৎসঙ্গমোৎসুকঃ।
মহার্ণবপরিক্ষেপং লঙ্কায়াঃ পরিখালঘুম্ ॥ ৬৬ ॥
স প্রতস্থেঽরিনাশায় হরিসৈন্যৈরনুদ্রুতঃ।
ন কেবলং ধরাপৃষ্ঠে ব্যোম্নি সম্বাধবর্ত্তিভিঃ ॥ ৬৭ ॥
নিবিষ্টমুদধেঃ কূলে তং প্রপেদে বিভীষণঃ।
স্নেহাদ্রাক্ষসলক্ষ্ম্যেব বুদ্ধিমাবিশ্য চোদিতঃ ॥ ৬৮ ॥

াক্ষসগণের আধিপত্য প্রদান করিবার অঙ্গীকার করি-
লন। ইহা প্রসিদ্ধই আছে প্রকৃত অবসরে নীতি প্রযুক্ত
ইলে অবশ্যই ফলোৎপাদন করিয়া থাকে।

রামচন্দ্র কপিগণের সাহায্যে লবণ সমুদ্রে সেতু বন্ধন
করিলেন; তদ্দর্শনে বোধ হইতে লাগিল যেন, ভগবান্
বিষ্ণু শয়ন করিবেন বলিয়া পাতাল তল হইতে নাগরাজ
অনন্ত উন্মগ্ন হইয়াছেন। পরে তিনি সেই সেতু দ্বারা সাগর
উত্তীর্ণ হইয়া পিঙ্গল বর্ণ বানরগণ সাহায্যে লঙ্কা অবরোধ করি-
লেন; বোধ হইতে লাগিল যেন, দ্বিতীয় কনকময় প্রাচীর
প্রস্তুত করিয়াই লঙ্কা পরিবেষ্টিত করিলেন। লঙ্কামধ্যে কপি-
গণের সহিত রাক্ষসদিগের ঘোরতর সংগ্রাম সমুপস্থিত
হইল। উভয়পক্ষের জয়ধ্বনিতে দশদিক্ প্রতিধ্বনিত হইতে
লাগিল। বানরগণ বৃক্ষ নিক্ষেপ দ্বারা পরিঘ সকল ভগ্ন, শিলা
দ্বারা মুদ্গর সকল চূর্ণ ও পর্ব্বত দ্বারা করিকুল নির্মূল করিতে
লাগিল এবং উহাদিগের নখাঘাত রাক্ষসগণের শস্ত্রপাত-
কেও অতিক্রম করিল।

তস্মৈ নিশাচরৈশ্বর্য্যং প্রতিশুশ্রাব রাঘবঃ।
কালে খলু সমারব্ধাঃ ফলং বধ্নন্তি নীতয়ঃ ॥ ৬৯ ॥
স সেতুং বন্ধয়ামাস প্লবগৈর্লবণাম্ভসি।
রসাতলাদিবোন্মগ্নং শেষং স্বপ্তুং শার্ঙ্গিণঃ ॥ ৭০ ॥
তেনোত্তীর্য্য পথা লঙ্কাং রোধয়ামাস পিঙ্গলৈঃ।
দ্বিতীয়ং হেমপ্রাকারং কুর্ব্বদ্ভিরিব বানরৈঃ ॥ ৭১ ॥
রণঃ প্রববৃতে তত্র ভীমঃ প্লবগরক্ষসাম্।
দিগ্বিজৃম্ভিতকাকুৎস্থপৌলস্ত্যজয়ঘোষণঃ ॥ ৭২ ॥
পাদপাবিদ্ধপরিঘঃ শিলানিষ্পিষ্টমুদ্গরঃ।
অতিশস্ত্রনখন্যাসঃ শৈলরুগ্নমতঙ্গজঃ ॥ ৭৩ ॥

অনন্তর সীতা রামচন্দ্রের ছিন্নমুণ্ড দর্শন করিয়া এক কালে হতজ্ঞান হইলেন। তখন ত্রিজটা নাম্নী এক রাক্ষ উহা মায়া প্রভাবে কল্পিত হইয়াছে বলিয়া তাঁহাে জীবিত করিল। জানকী "আমার প্রিয়তম জীবিত আছেন এই বলিয়া শোক পরিত্যাগ করিলেন; কিন্তু "প্রথমে ইহাঁ বিনাশ অবধারণ করিয়া জীবিত ছিলাম" এই ভাবি সাতিশয় লজ্জিত হইলেন।

অনন্তর মেঘনাদ নাগপাশ অস্ত্র দ্বারা রাম ও লক্ষ্মণে বন্ধন করিলে পতগরাজ গরুড় আগমন করিয়া তাঁহাদিগে বন্ধন উন্মোচিত করিয়াদিল। তখন তাঁহাদের সেই না পাশবন্ধন জনিত ক্লেশ স্বপ্ন সমুৎপন্নের ন্যায় বোধ হইে লাগিল। অনন্তর মেঘনাদ শক্তি দ্বারা লক্ষ্মণের বক্ষস্থ বিদীর্ণ করিলেন; কিন্তু রামচন্দ্র সেই অস্ত্রে আহত ন হইয়াও ভ্রাতৃশোকে বিদীর্ণহৃদয় হইলেন। তখন হনুমা সঞ্জীবনী ঔষধি আহরণ করিয়া লক্ষ্মণের শক্তিপ্রহা জনিত ব্যথা নিরাকৃত করিল। লক্ষ্মণও শরনিকর দ্বার

অথ রামশিরশ্ছেদদর্শনোদ্ভ্রান্তচেতনাম্।
সীতাং মায়েতি শংসন্তী ত্রিজটা সমজীবয়ৎ ॥ ৭৪ ॥
কামং জীবতি মে নাথ ইতি সা বিজহৌ শুচম্।
প্রাঙ্মত্বাসত্যমস্যান্তং জীবিতাস্মীতি লজ্জিতা ॥ ৭৫ ॥
গরুড়াপাতবিশ্লিষ্টমেঘনাদাস্ত্রবন্ধনঃ।
দাশরথ্যোঃ ক্ষণক্লেশঃ স্বপ্নবৃত্ত ইবাভবৎ ॥ ৭৬ ॥
ততো বিভেদ পৌলস্ত্যঃ শক্ত্যা বক্ষসি লক্ষ্মণম্।
রামস্ত্বনাহতোঽপ্যাসীদ্বিদীর্ণহৃদয়ঃ শুচা ॥ ৭৭ ॥
স মারুতিসমানীতমহৌষধিহতব্যথঃ।
লঙ্কাস্ত্রীণাং পুনশ্চক্রে বিলাপাচার্য্যকং শরৈঃ ॥ ৭৮ ॥

াক্ষস সংহার করিয়া পুনরায় রাক্ষস রমণীগণের বিলাপ-াক্ষকতাপদ অবলম্বন করিলেন। শরৎকাল যেমন মেঘের র্জন ও ইন্দ্রধনু বিলীন করিয়া দেয়, তদ্রূপ তিনিও মেঘ-াদের সিংহনাদ ও ইন্দ্রায়ুধ সদৃশ প্রভাসম্পন্ন কার্ম্মুকের ছুমাত্র অবশিষ্ট রাখিলেন না।

পরে কপিরাজ সুগ্রীব কুম্ভকর্ণের নাসাকর্ণ ছেদন র্বিক তদীয় ভগিনী শূর্পণখার অনুরূপ রূপ বিধান করিয়া দলেন। তখন কুম্ভকর্ণ টঙ্কবিদলিত মনঃশিলা রাগরঞ্জিত চলের ন্যায় হইয়া রামচন্দ্রকে অবরোধ করিলেন। হে কুম্ভকর্ণ! নিদ্রা তোমার অতি প্রিয়তমা, রাবণ তোমাকে রর্থক জাগরিত করিয়াছে" এই বলিয়াই যেন রামের শর-াল কুম্ভকর্ণকে দীর্ঘনিদ্রায় অভিভূত করিল। নিহত শাচরগণের রুধির প্রবাহে সমরোত্থিত ধূলিপটলের ন্যায় ন্যান্য রাক্ষস সকল সেই অসংখ্য বানর সৈন্যের উপর াপতিত হইল।

অনন্তর পুলস্ত্যনন্দন রাবণ অদ্য জগৎ অরাবণ বা অরাম ইবে, এইরূপ নিশ্চয় করিয়া পুনরায় যুদ্ধার্থ রাজভবন

স নাদং মেঘনাদস্য ধনুশ্চেন্দ্রায়ুধপ্রভম্ ।
মেঘস্যেব শরৎকালো ন কিঞ্চিৎপর্য্যশেষযৎ ॥ ৭৯ ॥
কুম্ভকর্ণঃ কপীন্দ্রেণ তুল্যাবস্থঃ স্বসুঃ কৃতঃ।
রুরোধ রামং শৃঙ্গীব টঙ্কচ্ছিন্নমনঃশিলঃ ॥ ৮০ ॥
অকালে বোধিতো ভ্রাত্রা প্রিয়স্বপ্নো বৃথা ভবান্ ।
রামেষুভিরিতীবাসৌ দীর্ঘনিদ্রাং প্রবেশিতঃ ॥ ৮১ ॥
ইতরাণ্যপি রক্ষাংসি পেতুর্বানরকোটিষু।
রজাংসি সমরোত্থানি তচ্ছোণিতনদীষ্বিব ॥ ৮২ ॥
নির্য্যযাবথ পৌলস্ত্যঃ পুনর্যুদ্ধায় মন্দিরাৎ।
অরাবণমরামং বা জগদদ্যেতি নিশ্চিতঃ ॥ ৮৩ ॥

হইতে নির্গত হইলেন। তখন দেবরাজ ইন্দ্র রামচন্দ্র
পদাতি ও লঙ্কাধিপতিকে রথারূঢ় দেখিয়া রামের নিক
কপিল বর্ণ অশ্ব সংযোজিত এক রথ প্রেরণ করিলেন। র
আকাশগঙ্গার তরঙ্গসমুত্থিত সমীরণ সহকারে ধ্বজপ
কম্পিত করিয়া তাঁহার নিকট সমুপস্থিত হইল। তখন রা
দেবসারথি মাতলির করাবলম্বন পূর্ব্বক সেই জয়শীল র
আরোহণ করিলেন। মাতলি তাঁহারে ইন্দ্রের বর্ম্ম পরিধা
করাইয়া দিলেন; পূর্ব্বে ঐ বর্ম্মে অসুরগণের অস্ত্রজাল সং
লগ্ন হইয়া উৎপল দলের ন্যায় নিতান্ত নিষ্ফল হইয়াছিল।

অনন্তর রামরাবণের ঘোরতর সংগ্রাম সমুপস্থিত হইল
তাঁহারা পরস্পর পরস্পরের সাক্ষাৎকার লাভ পূর্ব্বক বিক্র
প্রকাশের অবসর প্রাপ্ত হইলে বহুদিনের পর ঐ সংগ্রা
মের সফলতা সম্পাদন হইল। তখন রাবণ পুত্রমিত্রা
দির বিনাশ নিবন্ধন একাকী হইয়াও হস্ত, মস্তক ও চরণে
বাহুল্য প্রযুক্ত রণস্থলে রাক্ষসগণ পরিবৃতের ন্যায় নিরী
ক্ষিত হইতে লাগিলেন। যিনি ইন্দ্রাদি লোকপালগণকে
পরাজয় ও আপনার শিরশ্ছেদন পূর্ব্বক ব্রহ্মার অর্চ্চনা ও স্বী

রামং পদাতিমালোক্য লঙ্কেশঞ্চ বরূথিনম্।
হরিযুগ্যং রথং তস্মৈ প্রজিঘায় পুরন্দরঃ ॥৮৪॥
তমাধূতধ্বজপটং ব্যোমগঙ্গোর্ম্মিবায়ুভিঃ।
দেবসূতভুজালম্বী জৈত্রমধ্যাস্ত রাঘবঃ ৮৫॥
মাতলিস্তস্য মাহেন্দ্রমামুমোচ তনুচ্ছদম্।
যত্রোৎপলদলক্লৈব্যমস্ত্রাণ্যাপুঃ সুরদ্বিষাম্॥ ৮৬॥
অন্যোঽন্যদর্শনপ্রাপ্তবিক্রমাবসরং চিরাৎ।
রামরাবণযোর্যুদ্ধং চরিতার্থমিবাভবৎ॥ ৮৭॥
ভুজমূর্দ্ধোরুবাহুল্যাদেকোঽপি ধনদানুজঃ।
দদৃশে হয়থাপূর্ব্বো মাতৃবংশ ইব স্থিতঃ॥ ৮৮॥

াহুবলে কৈলাস পর্ব্বতকে উত্তোলন করিয়াছিলেন, রাম-
ন্দ্র সেই অরাতি রাবণকে আপনার বিক্রমের অনুরূপ
াত্র বিবেচনা করিয়া সাতিশয় সমাদর করিলেন।

অনন্তর রাবণ একান্ত ক্রোধাবিষ্ট হইয়া রামচন্দ্রের
য হস্ত স্পন্দিত হইয়া সীতাসমাগম সূচিত করিতেছিল
সই দক্ষিণ হস্তে এক শর নিখাত করিলেন। রাম-
নিক্ষিপ্ত শরও রাবণের হৃদয় ভেদ করিয়া ভুজঙ্গদিগকে
প্রিয়সংবাদ নিবেদন করিবার নিমিত্তই যেন ভূগর্ভে
প্রবিষ্ট হইল। তখন তাঁহারা পরস্পর বাক্য দ্বারা বাক্য ও
অস্ত্র দ্বারা অস্ত্র সকল নিবারণ করিতে লাগিলেন। তৎকালে
বাক্যুদ্ধে প্রবৃত্ত ব্যক্তি দ্বয়ের ন্যায় উভয়েরই বিজয়লাভের
জন্য ক্রোধ পরিবর্দ্ধিত হইতে লাগিল। দুই মত্ত মাতঙ্গ
পরস্পর সংগ্রামে প্রবৃত্ত হইয়া তুল্য বিক্রম প্রদর্শন করিলে
তাহাদিগের মধ্যবর্ত্তিনী ভিত্তি* যেমন কাহারই অধিকৃতা
হয় না, তদ্রূপ রাম ও রাবণের মধ্যবর্ত্তিনী জয়শ্রী উভয়ের

জেতারং লোকপালানাং স্বমুখৈরর্চ্চিতেশ্বরম্।
রামস্তুলিতকৈলাসমরাতিং বহ্বমন্যত ॥ ৮৯ ॥
তস্য স্ফুরতি পৌলস্ত্যঃ সীতাসঙ্গমশংসিনি।
নিচখানাধিকক্রোধঃ শরং সব্যেতরে ভুজে ॥ ৯০ ॥
রাবণস্যাপি রামাস্তো ভিত্ত্বা হৃদয়মাশুগঃ।
বিবেশ ভুবমাখ্যাতুমুরগেভ্য ইব প্রিয়ম্ ॥ ৯১ ॥
বচসৈব তয়োর্ব্বাক্যমস্ত্রমস্ত্রেণ নিঘ্নতোঃ।
অন্যোঽন্যজয়সংরম্ভো ববৃধে বাদিনোরিব ॥ ৯২ ॥
বিক্রমব্যতিহারেণ সামান্যাভূদ্দ্বয়োরপি।
জয়শ্রীরন্তরা বেদির্মত্তবারণযোরিব ॥ ৯৩ ॥

* এইরূপ প্রসিদ্ধি আছে দুই হস্তী মধ্যে একটী ভিত্তি স্থাপন করিয়া পর-
স্পর যুদ্ধ করিয়া থাকে।

তুল্যরূপ বিক্রম নিবন্ধন কোন পক্ষই আশ্রয় করিতে পারি লেন না। দেবগণ ও অসুরগণ উভয় বীরের অস্ত্র প্রয়ো ও অস্ত্র প্রতিকার দর্শনে প্রীত হইয়া তাঁহাদের উপর পুষ্প বৃষ্টি করিতে লাগিলেন। কিন্তু তৎকালে সেই পুষ্পবৃষ্টি দুই বীরের মধ্যে কাহারই মস্তকে নিপতিত হইল না ইহাতে বোধ হইল যেন, উভয়ের শরজাল বর্ষণান্তরের আ আবশ্যকতা নাই এই বিবেচনা করিয়াই সেই পুষ্পবৃষ্টি স করিতে পারিল না।

নিশাচর রাবণ রামের প্রতি লৌহকণ্টকনিচিত বিজয় লব্ধ যমরাজের গদার ন্যায় এক শতঘ্নী নিক্ষেপ করি লেন। রামও অর্দ্ধচন্দ্রবাণে সেই শতঘ্নীকে রথের সন্নিহি না হইতে হইতেই রাবণের আশার সহিত কদলীর ন্যায় অক্লেশে চ্ছেদন করিয়া ফেলিলেন। পরে সেই অদ্বিতীয় ধনুর্দ্ধর রামচন্দ্র রাবণকে লক্ষ্য করিয়া শরাসনে প্রিয়তমা জানকীর বিরহজনিত শোকশল্যের উন্মূলন ঔষধস্বরূপ অমোঘ ব্রহ্মাস্ত্র সন্ধান করিলেন। তখন সেই রামচন্দ্র নিক্ষিপ্ত প্রদীপ্তমুখ ব্রহ্মাস্ত্র অন্তরীক্ষে শতধা ভিন্ন হইয়া

কৃতপ্রতিকৃতপ্রীতৈস্তয়োর্মুক্তাং সুরাসুরৈঃ।
পরস্পরশরব্রাতাঃ পুষ্পবৃষ্টিং ন সেহিরে ॥ ৯৪ ॥
অযঃশঙ্কুচিতাং রক্ষঃ শতঘ্নীমথ শত্রবে।
হৃতাং বৈবস্বতস্যেব কূটশাল্মলিমক্ষিপৎ ॥ ৯৫ ॥
রাঘবো রথমপ্রাপ্তাং তামাশাঞ্চ সুরদ্বিষাম্।
অর্দ্ধচন্দ্রমুখৈর্বাণৈশ্চিচ্ছেদ কদলীসুখম্ ॥ ৯৬ ॥
অমোঘং সন্দধে চাস্মৈ ধনুষ্যেকধনুর্দ্ধরঃ।
ব্রাহ্মমস্ত্রং প্রিয়াশোকশল্যনিষ্কর্ষণৌষধম্ ॥ ৯৭ ॥
তদ্ব্যোম্নি শতধা ভিন্নং দদৃশে দীপ্তিমন্মুখম্।
বপুর্মহোরগস্যেব করালফণমণ্ডলম্ ॥ ৯৮ ॥

াত্তিভীষণ ফণামণ্ডল শালী নাগরাজ বাসুকীর ন্যায় নিরী-
কৃত হইতে লাগিল। রামচন্দ্র সেই মন্ত্রপ্রযুক্ত ব্রহ্মাস্ত্রে
নমেষার্দ্ধমধ্যে দশাননের শিরঃসমূহ ভূতলে নিপাতিত
করিলেন। ঐ সমস্ত মস্তক অতি শীঘ্র ছেদন করাতে তজ্জ-
নিত বেদনা রাবণের কিছুমাত্র অনুভূত হইল না। তখন সেই
াতনোন্মুখ রাবণ-কলেবরের খণ্ডিতকণ্ঠপরম্পরা নবোদিত
দিবাকরের তরঙ্গখণ্ডিত প্রতিবিম্বের ন্যায় সুশোভিত
হইতে লাগিল। তদীয় শিরঃ সমূহ ভূতলে নিপতিত হইলেও
শঙ্কিত দেবগণের মন পুনরায় সংযোজিত হইবার আশঙ্কা
করিয়া তদ্বিনাশে সম্পূর্ণ বিশ্বাস করিতে পারিল না।

অনন্তর দশাননিধনকারী রামচন্দ্রের আসন্নমণি-
বন্ধন মস্তকের উপর ত্রিদশগণবিমুক্ত সুগন্ধি পুষ্পবৃষ্টি
নিপতিত হইতে লাগিল। তৎকালে করিগণ্ড সঞ্চার
সংলগ্ন মদবারি প্রভাবে ভারাক্রান্ত পক্ষপুটসম্পন্ন অলিবৃন্দ
ঐরাবত প্রভৃতি দিক্‌গজগণের গণ্ডস্থল পরিত্যাগ পূর্ব্বক
ঐ সকল কুসুমের অনুসরণে প্রবৃত্ত হইল। এই রূপে রাম-
চন্দ্র সুরকার্য্য সাধন পূর্ব্বক তৎক্ষণাৎ কার্ম্মুকের মৌর্ব্বী

তেন মন্ত্রপ্রযুক্তেন নিমেষার্দ্ধাদপাতয়ৎ।
স রাবণশিরঃপঙ্‌ক্তিমজ্ঞাতব্রণবেদনাম্‌ ॥ ৯৯ ॥
বালার্কপ্রতিমেবাপ্সু বীচিভিন্না পতিষ্যতঃ।
ররাজ রক্ষঃকায়স্য কণ্ঠচ্ছেদপরম্পরা ॥ ১০০ ॥
মরুতাং পশ্যতাং তস্য শিরাংসি পতিতান্যপি।
মনো নাতিবিশশ্বাস পুনঃ সন্ধানশঙ্কিনাম্‌ ॥ ১০১ ॥
অথ মদগুরুপক্ষৈর্লোকপালদ্বিপানা
মনুগতমলিবৃন্দৈর্গণ্ডভিত্তীর্বিহায়।
উপনতমণিবন্ধে মূর্দ্ধ্নি পৌলস্ত্যশত্রোঃ
সুরভি সুরবিমুক্তং পুষ্পবর্ষং পপাত ॥ ১০২ ॥

মোচন করিলেন। মাতলিও তাঁহারে আমন্ত্রণ করিয়া রাব-
ণের নামাঙ্কিত শরজালে চিহ্নিত ধ্বজযষ্টিসম্পন্ন সহস্র অশ্ব
সংযোজিত রথ সুরলোকে লইয়া গেলেন। এ দিকে রামচন্দ্র
হুতাশনে বিশুদ্ধি সম্পাদন পূর্ব্বক প্রিয়তমা জানকীরে গ্রহণ
করিয়া প্রিয়সুহৃৎ বিভীষণকে রাক্ষসরাজলক্ষ্মী প্রদান
করিলেন। পরে সুগ্রীব বিভীষণ ও লক্ষ্মণকে সমভি-
ব্যাহারে লইয়া স্বভুজবিজিত বিমানরত্নে আরোহণ
পূর্ব্বক অযোধ্যা নগরীতে প্রস্থান করিলেন।

যন্তা হরেঃ সপদি সংহৃতকার্ম্মুকজ্যা
মাপৃচ্ছ্য রাঘবমনুষ্ঠিতদেবকার্য্যম্।
নামাঙ্করাবণশরাঙ্কিতকেতুযষ্টি
মূর্দ্ধং রথং হরিসহস্রযুজং নিনায় ॥ ১০৩ ॥
রঘুপতিরপি জাতবেদোবিশুদ্ধাং প্রগৃহ্য প্রিয়াং
প্রিয়সুহৃদি বিভীষণে সংগময্য শ্রিয়ং বৈরিণঃ।
রবিসুতসহিতেন তেনানুযাতঃ সসৌমিত্রিণা
ভুজবিজিতবিমানরত্নাধিরূঢ়ঃ প্রতস্থে পুরীম্ ॥ ১০৪ ॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ রাবণবধো নাম
দ্বাদশঃ সর্গঃ ॥

# ত্রয়োদশ সর্গ।

অনন্তর গুণগ্রাহী রামাভিধান হরি বিমানারোহণে ...ভামণ্ডলে আরোহণ পূর্ব্বক রত্নাকরকে নিরীক্ষণ করিয়া নির্জনে প্রিয়তমা সীতাকে কহিলেন, বৈদেহি! ঐ দেখ, মহা-াগর ফেনাকুলিত ও মলয় মহীধর পর্য্যন্ত আমার সেতুদ্বারা বিভক্ত হইয়া শরৎকালীন অতি নির্ম্মল তারকাস্তবকমণ্ডিত ছায়াপথে বিভক্ত গগনমণ্ডলের ন্যায় সুশোভিত হইতেছে। মহর্ষি কপিল যজ্ঞার্থী সগরের অতিপবিত্র অশ্ব লইয়া পাতাল-তলে প্রবেশ করিলে আমার পূর্ব্ব পুরুষ সগরতনয়েরা সেই অশ্বান্বেষণের জন্য পৃথিবী খনন পূর্ব্বক এই পারাবার পরিবর্দ্ধিত করিয়াছেন। দিবাকরের করজাল এই রত্নাকরের নীর আকর্ষণ পূর্ব্বক সলিলময় গর্ভ ধারণ করিয়া থাকে; ইহাতে ধন সকল পরিবর্দ্ধিত হইতেছে, ইহা বড়বা-নল বহন করিতেছে এবং ইহা হইতেই লোকলোচনানন্দ

অথাত্মনঃ শব্দগুণং গুণজ্ঞঃ পদং বিমানেন বিগাহমানঃ।
রত্নাকরং বীক্ষ্য মিথঃ স জায়াং রামাভিধানো হরিরিত্যুবাচ ॥ ১ ॥
বৈদেহি পশ্যামলয়াৎ বিভক্তং মৎসেতুনা ফেনিলমম্বুরাশিম্।
ছায়াপথেনেব শরৎপ্রসন্নমাকাশমাবিষ্কৃতচারুতারম্ ॥ ২ ॥
গুরোর্যিযক্ষোঃ কপিলেন মেধ্যে রসাতলং সংক্রমিতে তুরঙ্গে।
তদর্থমুর্বীমবদারয়দ্ভিঃ পূর্ব্বৈঃ কিলায়ং পরিবর্দ্ধিতো নঃ ॥ ৩ ॥
গর্ভং দধত্যর্কমরীচয়োঽস্মাৎ বিবৃদ্ধিমত্রাশ্নুবতে বসূনি।
অবিন্ধনং বহ্নিমসৌ বিভর্ত্তি প্রহ্লাদনং জ্যোতিরজন্যনেন ॥ ৪ ॥
তাং তামবস্থাং প্রতিপদ্যমানং স্থিতং দশ ব্যাপ্য দিশো মহিম্না।
বিষ্ণোরিবাস্যানবধারণীয়মীদৃক্তয়া রূপমিয়ত্তয়া বা ॥ ৫ ॥

চন্দ্রমা প্রাদুর্ভূত হইয়াছেন। এই মহার্ণব অক্ষোভনীয়ত্ব প্রভৃতি বিবিধ অবস্থা ধারণ পূর্ব্বক স্বমহিমা প্রভাবে দশ দিক্ ব্যাপ্ত করিয়া অবস্থান করিতেছে; সুতরাং সত্ত্ব রজ প্রভৃতি নানাবিধ অবস্থা সম্পন্ন সর্ব্বব্যাপী বিষ্ণুর রূপের ন্যায় ইহারও রূপের স্বরূপ নিরূপণ ও ইয়ত্তা করা নিতান্ত সুকঠিন। ভগবান্ বিষ্ণু সমস্ত লোক সংহার পূর্ব্বক প্রলয় কালে যোগনিদ্রায় অভিভূত ও স্বীয় নাভিসম্ভূত পদ্মে উপবিষ্ট, দক্ষ প্রভৃতি প্রজাপতিগণের স্রষ্টা পিতামহ কর্ত্তৃক সংস্তুত হইয়া এই সাগরে শয়ন করিয়া থাকেন। শত্রুভয় ভীত ভূপালগণ যেমন ধর্ম্মপরায়ণ মধ্যবর্ত্তী নৃপতিকে আশ্রয় করে তদ্রূপ শত শত মহীধরগণ পক্ষচ্ছেদী ইন্দ্র কর্ত্তৃক হৃতগর্ব্ব হইয়া এই শরণাগত বৎসল সমুদ্রের আশ্রয় লইয়া থাকে।

যখন আদি বরাহ পাতালতল হইতে ভগবতী বসুন্ধরাকে উদ্ধার করেন, তখন এই সমুদ্রের প্রলয়কাল পরিবর্দ্ধিত স্বচ্ছ সলিলরাশি ক্ষণকালের নিমিত্ত তাঁহার লজ্জারক্ষার্থ অবগুণ্ঠন হইয়াছিল। এই মহাসাগরের ভার্য্যা

নাভিপ্ররূঢ়াম্বুরুহাসনেন সংস্তূয়মানঃ প্রথমেন ধাত্রা।
অমুং যুগান্তোচিতযোগনিদ্রঃ সংহৃত্য লোকান্ পুরুষোঽধিশেতে॥৬॥
পক্ষচ্ছিদা গোত্রভিদাত্তগন্ধাঃ শরণ্যমেনং শতশো মহীধ্রাঃ।
নৃপা ইবোপপ্লবিনঃ পরেভ্যো ধর্ম্মোত্তরং মধ্যমমাশ্রয়ন্তে॥৭॥
রসাতলাদাদিভবেন পুংসা ভুবঃ প্রযুক্তোদ্বহনক্রিয়ায়াঃ।
অস্যাচ্ছমম্ভঃ প্রলয়প্রবৃদ্ধং মুহূর্ত্তবক্ত্রাভরণং বভূব॥৮॥
মুখার্পণেষু প্রকৃতিপ্রগল্ভাঃ স্বয়ং তরঙ্গাধরদানদক্ষঃ।
অনন্যসামান্যকলত্রবৃত্তিঃ পিবত্যসৌ পায়য়তে চ সিন্ধুঃ॥৯॥

স্তোগ অনন্য সাধারণ; তরঙ্গরূপ অধর দানে সুচতুর ই মহার্ণব স্বভাবত মুখসমর্পণে প্রগল্‌ভা তরঙ্গিণীদিগের রক্তাধর পান করিতেছেন এবং আপনার তরঙ্গরূপ অধর হাদিগকে পান করাইতেছেন। ঐ দেখ, তিমি মৎস্য সকল খব্যাদান পূর্ব্বক জলজন্তুগণ সমভিব্যাহারে নদীমুখ হইতে লিল গ্রহণ করিয়া চঞ্চুপুট সংমীলিত করত মস্তকরন্ধ্র ারা জলধারা উর্দ্ধে উৎক্ষিপ্ত করিতেছে। ঐ দেখ, দ্বিরদা- ার নক্র সমুদায় সহসা উত্থিত হইয়া সমুদ্রের ফেনা সকল ই ভাগে বিভক্ত করিয়াদিতেছে; ঐ সমস্ত ফেনা উহাদের পোল দেশে সংলগ্ন হইয়া ক্ষণকাল কর্ণচামরের শোভা স্তার করিতেছে। ঐ দেখ, উরগগণ তীরভূমির অনিল ান করিবার নিমিত্ত নির্গত হইয়াছে; সাগরের উত্থিত রঙ্গের সহিত উহাদিগের কিছুমাত্র ভেদ অনুভূত হইতেছে া, কেবল ফণামণ্ডলশোভী মণিনিকর সূর্য্য কিরণ সংসর্গে বিবর্দ্ধিত কান্তি হইয়া উহাদিগকে অভিব্যক্ত করি- তছে। ঐ দেখ, শঙ্খ সমূহ তোমার অধরের ন্যায় রক্ত-

সসত্বমাদায় নদীমুখাম্ভঃ সংমীলয়ন্তো বিবৃতাননত্বাৎ।
অমী শিরোভি স্তিময়ঃ সরন্ধ্রৈ, রূর্দ্ধং বিতন্বন্তি জলপ্রবাহান্ ॥ ১০ ॥
মাতঙ্গনক্রৈঃ সহসোৎপতদ্ভি র্ভিন্নান্ দ্বিধা পশ্য সমুদ্রফেনান্।
কপোলসংসর্পিতয়া যএষাং ব্রজন্তি কর্ণক্ষণচামরত্বম্ ॥ ১১ ॥
বেলানিলায় প্রসৃতা ভুজঙ্গাঃ মহোর্ম্মিবিস্ফূর্জ্জথুনির্ব্বিশেষাঃ।
সূর্য্যাংশুসম্পর্কসমৃদ্ধরাগৈ র্ব্যজ্যন্ত এতে মণিভিঃ ফণস্থৈঃ ॥ ১২ ॥
তবাধরস্পর্দ্ধিষু বিদ্রুমেষু পর্য্যস্তমেতৎ সহসোর্ম্মিবেগাৎ।
উর্দ্ধাঙ্কুরপ্রোতমুখং কথঞ্চিৎ ক্লেশাদপক্রামতি শঙ্খযূথম্ ॥ ১৩ ॥

বর্ণ প্রবালরাশি মধ্যে সহসা তরঙ্গবেগে উৎক্ষিপ্ত হ
প্রবালের উন্মুখ অঙ্কুর নিকরে উহাদের মুখ গ্রথিত হওয়া
অতিকষ্টে নিষ্কৃতিলাভ করিতেছে। ঐ দেখ, জলধর
জলপান করিতে প্রবৃত্ত হইবামাত্র আবর্ত্ত বেগে বিঘূ
হওয়াতে বোধ হইতেছে যেন মহাসাগর পুনর্ব্বার ম
গিরি দ্বারা মথিত হইয়া অতিশয় সুশোভিত হইতে
ঐ দেখ, চক্রাকার নবণ সাগরের দূরত্ব নিবন্ধন সূ
রূপে প্রতীয়মান, তমালতালীবনসমূহে নীলবর্ণ তী
ভূমি ধারাবাহিক কলঙ্করেখার ন্যায় শোভা পাইতে
অয়ি বিশাল লোচনে! তীরবর্ত্তী সমীরণ তোমার বিম্বাধ
পানে সতৃষ্ণ আমাকে অলঙ্কার ক্রিয়ার কালবিলম্ব স
করিতে একান্ত অসমর্থ জানিয়াই কেতকী পুষ্পের পর
দ্বারা তোমার মুখমণ্ডল অলঙ্কৃত করিতেছে।

এই আমরা বিমানের অতিমাত্র বেগ নিবন্ধন মু
কাল মধ্যে সৈকতদেশবিদলিত শুক্তি হইতে নিপতিত মুক্ত
জালে সুশোভিত, ফলভারাবনত পূগমালা সঙ্কুল, সাগ
তীরে উপনীত হইলাম। অয়ি করভোরু! অয়ি মৃগ

প্রবৃত্তমাত্রেণ পযাংসি পাতু মাবর্ত্তবেগাদ্ভ্রমতা ঘনেন।
আভাতি ভূযিষ্ঠমযং সমুদ্রঃ প্রমথ্যমানা গিরিণেব ভূযঃ॥ ১৪॥
দূরাদযশ্চক্রনিভস্য তন্বী তমালতালীবনরাজিনীলা।
আভাতি বেলা লবণাম্বুরাশে র্ধারানিবদ্ধেব কলঙ্করেখা॥ ১৫॥
বেলানিলঃ কেতকরেণুভিস্তে সম্ভাবযত্যাননমাযতাক্ষি।
মামক্ষমং মণ্ডনকালহানে র্বেত্তীব বিম্বাধরবদ্ধতৃষ্ণম্॥ ১৬॥
এতে বযং সৈকতভিন্নশুক্তিপর্য্যস্তমুক্তাপটলং পযোধেঃ।
প্রাপ্তা মুহূর্ত্তেন বিমানবেগাৎ কূলং ফলাবর্জ্জিতপূগমালম্॥ ১৭॥
কুরুষ্ব তাবৎ করভোরু পশ্চান্মার্গে মৃগপ্রেক্ষিণি দৃষ্টিপাতম্।
এষা বিদূরীভবতঃ সমুদ্রাৎ সকাননা নিষ্পততীব ভূমিঃ॥ ১৮॥

াচনে! তুমি একবার পশ্চাৎভাগে দৃষ্টিপাত কর; দেখ,
াধ হইতেছে যেন, এই কাননসমাকীর্ণ ভূমি অতিদূরী-
য়মান মহার্ণব হইতে নিক্রান্ত হইতেছে। হে দেবি! এই
্যামযান কখন সুরগণের কখন জলধরের কখন বা পক্ষী-
গের পথ অবলম্বন পূর্ব্বক গমন করিতেছে; দেখ, যেরূপ
ামার মনের অভিলাষ ইহা সেই রূপেই সঞ্চরণ করি-
েছে। ঐরাবতের মদগন্ধ পরিপূর্ণ, মন্দাকিনী তরঙ্গসংঘট্ট-
তল আকাশ সমীরণ তোমার মুখমণ্ডল হইতে মধ্যাহ্ন
াল সম্ভূত ঘর্ম্মবিন্দু অপহরণ করিতেছে। হে কোপনে!
মি কুতূহল পরতন্ত্র হইয়া বিমানের গবাক্ষ বিবর দ্বারা
জলতা নিঃসারণ করিয়া মেঘকে স্পর্শ করাতে উহা
দ্যুৎ বলয় বিস্ফুরিত করিয়া যেন তোমার হস্তে দ্বিতীয়
য় সমর্পণ করিতেছে।

এই সমস্ত চীরধারী তাপসেরা জনস্থান নিষ্কণ্টক হই-
া জানিয়া রাক্ষসভয়ে চিরপরিত্যক্ত স্ব স্ব আশ্রমপদে
তন পর্ণশালা প্রস্তুত করিতে আরম্ভ করিয়া অবস্থান করি
তছেন। ঐ দেখ, এই সেই স্থান; যেস্থানে আমি তোমার

ক্বচিৎ পথা সঞ্চরতে সুরাণাং ক্বচিদ্ঘনানাং পততাং ক্বচিচ্চ।
যথাবিধো মে মনসোঽভিলাষঃ প্রবর্ত্ততে পশ্য তথা বিমানম্ ॥ ১৯ ॥
অসৌ মহেন্দ্রদ্বিপদানগন্ধি ত্রিমার্গগাবীচিবিমর্দ্দশীতঃ।
আকাশবায়ুর্দ্দিনযৌবনোত্থান্ আচামতি স্বেদলবান্ মুখে তে ॥ ২০॥
করেণ বাতায়নলম্বিতেন স্পৃষ্টস্ত্বয়া চণ্ডি কুতূহলিন্যা।
আমুঞ্চতীবাভরণং দ্বিতীয়মুদ্ভিন্নবিদ্যুদ্বলয়ো ঘনস্তে ॥ ২১ ॥
অমী জনস্থানমপোঢ়বিঘ্নং মত্বা সমারব্ধনবোটজানি।
অধ্যাসতে চীরভৃতো যথাস্বং চিরোজ্ঝিতান্যাশ্রমমণ্ডলানি ॥ ২২ ॥
সৈষা স্থলী যত্র বিচিন্বতা ত্বাং ভ্রষ্টং ময়া নূপুরমেকমুর্ব্ব্যাম্।
অদৃশ্যত ত্বচ্চরণারবিন্দবিশ্লেষদুঃখাদিব বদ্ধমৌনম্ ॥ ২৩ ॥

অন্বেষণ করিতে করিতে দেখিলাম এক নূপুর নিপতি আছে; বোধ হইল যেন, উহা তোমার চরণ হইতে স্খলিত হ য়াছে বলিয়াই দুঃখে মৌনভাব অবলম্বন করিয়া রহিয়াছে হে ভীরু! সেই রাক্ষস রাবণ তোমাকে যে পথ দিয়া অপহ করে, এই সমস্ত লতা বাক্যে নির্দেশ করিতে অসমর্থ হই নমিতপল্লব শাখা সমূহ দ্বারা দয়ার্দ্রভাবে তাহা ব্য করিয়াছিল। এই সমস্ত মৃগী কুশাঙ্কুর ভক্ষণে নিরপে হইয়া নির্নিমেষ লোচনে দক্ষিণাভিমুখে দৃষ্টিপাত কর আমাকে তোমার গমন পথ অববোধিত করিয়া দিয়াছিল ঐ দেখ, সম্মুখে মাল্যবান্ পর্ব্বতের গগনস্পর্শী শৃঙ্গ নিরী ক্ষিত হইতেছে; ঐ স্থানে জলধরের নূতন সলিল ও তোমা বিরহ জনিত আমার অশ্রুবিন্দু যুগপৎ নিপতিত হইয়া ছিল। ঐ শৈলের শিখরদেশে সলিলসিক্ত পল্বলের গন্ধ অর্দ্ধোত্থিতকেসর কদম্ব কুসুম এবং ময়ূরদিগের মধু কেকারব তোমার বিরহে আমার নিতান্ত অসহ্য বো হইত। হে ভীরু! তুমি সর্ব্বাঙ্গ কম্পিত করিয়া আমাকে যে আলিঙ্গন করিতে, সেই পূর্ব্বপরিচত আলিঙ্গন তৎকালে

ত্বং রক্ষসা ভীরু যতোঽপনীতা তং মার্গমেতাঃ কৃপয়া লতা মে।
অদর্শয়ন্ বক্তুমশক্নুবত্যঃ শাখাভিরাবর্জ্জিতপল্লবাভিঃ ॥ ২৪ ॥
মৃগ্যশ্চ দর্ভাঙ্কুরনির্ব্যপেক্ষাস্তবাগতিজ্ঞং সমবোধয়ন্মাম্।
ব্যাপারয়ন্ত্যো দিশি দক্ষিণস্যামুৎপক্ষ্মরাজীনি বিলোচনানি ॥ ২৫ ॥
এতদ্গিরের্ম্মাল্যবতঃ পুরস্তাদাবির্ভবত্যম্বরলেখি শৃঙ্গম্।
নবং পয়ো যত্র ঘনৈর্ম্ময়া চ ত্বদ্বিপ্রয়োগাশ্রু সমং বিসৃষ্টম্ ॥ ২৬ ॥
গন্ধশ্চ ধারাহতপল্বলানাং কাদম্বমর্দ্ধোদ্গতকেসরঞ্চ।
স্নিগ্ধাশ্চ কেকাঃ শিখিনাং বভূবুর্যস্মিন্নসহ্যানি বিনা ত্বয়া মে ॥ ২৭ ॥
পূর্ব্বানুভূতং স্মরতা চ যত্র কম্পোত্তরং ভীরু তবোপগূঢ়ম্।
গুহাবিসারীণ্যতিবাহিতানি ময়া কথঞ্চিদ্ঘনগর্জ্জিতানি ॥ ২৮ ॥

দৃষ্টিপথে উদিত হওয়াতে আমি ঐ গিরিশৃঙ্গে আসীন হইয়া কন্দরবিস্তীর্ণ মেঘগর্জন অতিকষ্টে শ্রবণ করিতাম। ঐ স্থানের বিকসিত অভিনব কন্দলী কুসুম সলিলসিক্ত ভূমির বাষ্পের সহিত সংলগ্ন হওয়াতে উহা বিবাহ কালীন প্রজ্বালিত হুতাশনের ধূমপ্রভাবে অরুণ বর্ণ তোমার লোচনের অনুকরণ করত আমাকে নিতান্ত সন্তপ্ত করিয়াছিল। আমার দৃষ্টি অতিদূর হইতে অবতীর্ণ হইয়া অবতরণ ক্লেশ প্রভাবে যেন ঐ পম্পাসরোবরের সলিল পান করিতেছে; ঐ সলিল উপান্তসঞ্জাত বেতসবনে সমাচ্ছন্ন হওয়াতে চঞ্চল সারসকুল ঈষৎ লক্ষিত হইতেছে। হে প্রিয়ে! এই পম্পা সরোবরে চক্রবাকমিথুন সতত একত্র হইয়া পরস্পর পরস্পরকে উৎপল কেসর প্রদান করিত, আমি তোমার বিরহকালে উহাদিগকে সস্পৃহলোচনে নিরীক্ষণ করিতাম। আমি তোমারে পাইলাম বিবেচনা করিয়া স্তনের ন্যায় মনোহর স্তবকভরে আনতা, তন্বী, তীরস্থ অশোক লতাকে আলিঙ্গন করিতে অভিলাষী হইলে লক্ষ্মণ বাষ্পাকুললোচনে আমাকে নিবারণ করিয়াছিল।

আসারসিক্তক্ষিতিবাষ্পযোগাৎ মামক্ষিণোদ্যত্র বিভিন্নকোশৈঃ।
বিড়ম্ব্যমানা নবকন্দলৈস্তে বিবাহধূমারুণলোচনশ্রীঃ ॥ ২৯ ॥
উপান্তবানীরবনোপগূঢ়ান্যালক্ষ্যপারিপ্লবসারসানি।
দূরাবতীর্ণা পিবতীব খেদাদমূনি পম্পাসলিলানি দৃষ্টিঃ ॥ ৩০ ॥
অত্রাবিযুক্তানি রথাঙ্গনাম্না মন্যোন্যদত্তোৎপলকেসরাণি।
দ্বন্দ্বানি দূরান্তরবর্ত্তিনা তে ময়া প্রিয়ে সস্পৃহমীক্ষিতানি ॥ ৩১ ॥
ইমাং তটাশোকলতাঞ্চ তন্বীং স্তনাভিরামস্তবকাভিনম্রাম্।
ত্বৎপ্রাপ্তিবুদ্ধ্যা পরিরব্ধুকামঃ সৌমিত্রিণা সাশ্রুরহং নিষিদ্ধঃ ॥ ৩২ ॥

ঐ গোদাবরীর সারসশ্রেণী বিমানবিলম্বিত কাঞ্চ কিঙ্কিনীর শব্দ শ্রবণে নভোমণ্ডলে উত্থিত হইয়া যেন তো মার প্রত্যুদ্গমন করিতেছে। হে জানকি! বহুদিনের পর এই পঞ্চবটী দেখিয়া আমার মনে আনন্দ উপস্থিত হই তেছে। তোমার কটিদেশ অতিশয় সুকুমার হইলেও তুমি কলস দ্বারা সলিল সেচন করিয়া এই পঞ্চবটীর রসালশিশু সকলকে পরিবর্দ্ধিত করিয়াছিলে। তুমি এই স্থানে যে সমস্ত কৃষ্ণসার মৃগকে লালন পালন করিতে, ঐ দেখ, তাহারা এক্ষণে ঊর্দ্ধমুখে আমাদিগের প্রতি দৃষ্টিপাত করিয়া রহিয়াছে আমি মৃগয়া হইতে এই পঞ্চবটীর গোদাবরী সন্নিধানে প্রতিনিবৃত্ত ও উহার তরঙ্গসঙ্গশীতল সমীরণ দ্বারা গত ক্লম হইয়া নির্জ্জনে বেতসগৃহে তোমার উৎসঙ্গে মস্তক সন্নি বেশিত করত নিদ্রিত হইতাম, এক্ষণে তাহা বিলক্ষণ স্মরণ হইতেছে। যিনি ভ্রূভঙ্গী মাত্রেই রাজা নহুষকে ইন্দ্রত্ব পদ হইতে পরিভ্রষ্ট করিয়াছিলেন এই সেই আবিল সলিলের স্বচ্ছতা সম্পাদক মহর্ষি অগস্ত্যের আশ্রম পদ। সেই অনি ন্দিত কীর্ত্তি মহর্ষির হবির গন্ধ পরিপূর্ণ গগনস্পর্শী গার্হপত্য

অমূর্ব্বিমানান্তরলম্বিনীনাং শ্রুত্বা স্বনং কাঞ্চনকিঙ্কিণীনাম্।
প্রত্যুদ্ব্রজন্তীব খমুৎপতন্ত্যো গোদাবরীসারসপঙ্‌ক্তয়স্ত্বাম্ ॥ ৩৩ ॥
এষা ত্বয়া পেশলমধ্যযাপি ঘটাম্বুসংবর্দ্ধিতবালচূতা।
আনন্দয়ত্যুন্মুখকৃষ্ণসারা দৃষ্টা চিরাৎ পঞ্চবটী মনো মে ॥ ৩৪ ॥
অত্রানুগোদং মৃগয়ানিবৃত্তস্তরঙ্গবাতেন বিনীতখেদঃ।
রহস্ত্বদুৎসঙ্গনিষণ্ণমূর্দ্ধা স্মরামি বানীরগৃহেষু সুপ্তঃ ॥ ৩৫ ॥
ভ্রূভেদমাত্রেণ পদান্মঘোনঃ প্রভ্রংশয়াং যো নহুষং চকার।
তস্যাবিলাম্ভঃপরিশুদ্ধিহেতোর্ভৌমো মুনেঃস্থানপরিগ্রহোঽয়ম্ ॥৩৬॥
ত্রেতাগ্নিধূমাগ্রমনিন্দ্যকীর্ত্তেস্তস্যেদমাক্রান্তবিমানমার্গম্।
ঘ্রাত্বা হবির্গন্ধি রজোবিমুক্তঃ সমশ্নুতে মে লঘিমানমাত্মা ॥ ৩৭ ॥

প্রভৃতি অগ্নিত্রয়ের শিখা আঘ্রাণ করাতে আমার অন্তঃকরণ রজোগুণ বিমুক্ত হইয়া বিশুদ্ধভাব অবলম্বন করিতেছে।

হে মানিনি! ঐ মহর্ষি শাতকর্ণির পঞ্চাপ্সর নামক ক্রীড়া সরোবর নিরীক্ষিত হইতেছে। ঐ সরোবরের চতুর্দ্দিক কানন সমাচ্ছন্ন হওয়াতে অতিদূর প্রভাবে উহা মেঘমধ্য হইতে ঈষৎ পরিদৃশ্যমান শশাঙ্কবিম্বের ন্যায় দৃষ্টিগোচর হইতেছে। পূর্ব্বে ঐ মহর্ষি মৃগগণের সহিত সঞ্চরণ পূর্ব্বক কুশাঙ্কুর মাত্র আহার করিয়া অতি কঠোর তপোনুষ্ঠান করিয়াছিলেন। তদ্দর্শনে সুররাজ ইন্দ্র সাতিশয় ভীত হইয়া পাঁচটি অপ্সরার যৌবনরূপ কপট যন্ত্রে উহাঁকে নিয়ন্ত্রিত করেন। এক্ষণে সলিলান্তর্গত প্রাসাদবাসী সেই মহর্ষি শাতকর্ণির নভোমণ্ডলগত অতিবিস্তীর্ণ মৃদঙ্গ ধ্বনি ও সঙ্গীত শব্দের প্রতিধ্বনি দ্বারা পুষ্পকের চন্দ্রশালা সকল ক্ষণকালের নিমিত্ত মুখরিত হইতেছে।

এই সুতীক্ষ্ণ নামা শান্তচরিত্র আর এক তপস্বী ইন্ধন প্রজ্বলিত হুতাশন চতুষ্টয়ের মধ্যবর্ত্তী ও সূর্য্যাভিমুখী হইয়া তপোনুষ্ঠান করিতেছেন। ইহাঁর তপস্যা দর্শনে ইন্দ্রেরও

এতন্মুনের্ম্মানিনি শাতকর্ণেঃ পঞ্চাপ্সরো নাম বিহারবারি।
আভাতি পর্য্যন্তবনং বিদূরাৎ মেঘান্তরালক্ষ্যমিবেন্দুবিম্বম্ ॥ ৩৮ ॥
পুরা স দর্ভাঙ্কুরমাত্রবৃত্তি শ্চরন্মৃগৈঃ সার্দ্ধমৃষির্ম্মঘোনা।
সমাধিভীতেন কিলোপনীতঃ পঞ্চাপ্সরোযৌবনকূটবন্ধম্ ॥ ৩৯ ॥
তস্যায়মন্তর্হিতসৌধভাজঃ প্রসক্তসঙ্গীতমৃদঙ্গঘোষঃ।
বিয়দ্গতঃ পুষ্পকচন্দ্রশালাঃ ক্ষণং প্রতিশ্রুন্মুখরাঃ করোতি ॥ ৪০ ॥
হবির্ভুজামেধবতাং চতুর্ণাং মধ্যে ললাটন্তপসপ্তসপ্তিঃ।
অসৌ তপস্যত্যপরস্তপস্বী নাম্না সুতীক্ষ্ণশ্চরিতেন দান্তঃ ॥ ৪১ ॥
অমুং সহাসপ্রহিতেক্ষণানি ব্যাজার্দ্ধসন্দর্শিতমেখলানি।
নালং বিকর্তুং জনিতেন্দ্রশঙ্কং সুরাঙ্গনাবিভ্রমচেষ্টিতানি ॥ ৪২ ॥

অন্তঃকরণে ভয় সঞ্চার হইয়াছে। সুরাঙ্গনারা সহাস্যমু কটাক্ষ নিক্ষেপ ও ছলক্রমে ঈষৎ মেখলাদাম প্রদর্শ প্রভৃতি বিলাসচেষ্টা দ্বারা ইহাঁর চিত্ত বিকৃত করিতে সম হয় নাই। ঐ ঊর্দ্ধবাহু সুতীক্ষ্ণ তপোধন যে হস্তে মৃগদিগে কণ্ডূতি বিনোদন ও কুশাগ্র ছেদন করিয়া থাকেন, অক্ষ মালা বলয়ধারী সেই দক্ষিণ হস্ত আমার সম্মানার্থ যথোচি প্রসারিত করিতেছেন। উনি মৌনব্রতী বলিয়া ঈষ শিরঃকম্প দ্বারা আমার প্রণাম প্রতিগ্রহ করিয়া বিমান ব্যবধান মুক্ত স্বীয় দৃষ্টি পুনরায় সূর্য্যমণ্ডলে সংসক্ত করি তেছেন।

ঐ সাগ্নিক শরভঙ্গের অতি পবিত্র শরণ্য আশ্রমপ দৃষ্টিগোচর হইতেছে। ঐ মহর্ষি বহুকাল সমিধ দ্বারা হুতা শনের তৃপ্তিসাধন করিয়া পশ্চাৎ উহাতে মন্ত্রপূত স্বকী দেহকেও আহুতি প্রদান করিয়াছিলেন। এখনও সেই শর ভঙ্গের অতিথিসৎকারভার সৎপুত্রগণের ন্যায় সুস্বাদু বহুলফলসম্পন্ন এই সমস্ত আশ্রমপদপাদপের প্রতি

এষোঽক্ষমালাবলয়ং মৃগাণাং কণ্ডূয়িতারং কুশসূচিলাবম্।
সভাজনে মে ভুজমূর্দ্ধবাহুঃ সব্যেতরং প্রাধ্বমিতঃ প্রযুঙ্ক্তে॥ ৪৩॥
বাচংযমত্বাৎ প্রণতিং মমৈষঃ কম্পেন কিঞ্চিৎ প্রতিগৃহ্য মূর্দ্ধ্নঃ।
দৃষ্টিং বিমানব্যবধানমুক্তাং পুনঃ সহস্রার্চ্চিষি সন্নিধত্তে॥ ৪৪॥
অদঃ শরণ্যং শরভঙ্গনাম্নস্তপোবনং পাবনমাহিতাগ্নেঃ।
চিরায সন্তর্প্য সমিদ্ভিরগ্নিং যো মন্ত্রপূতাং তনুমপ্যহৌষীৎ॥ ৪৫॥
ছায়াবিনীতাধ্বপরিশ্রমেষু ভূয়িষ্ঠসম্ভাব্যফলেষ্বমীষু।
তস্যাতিথীনামধুনা সপর্য্যা স্থিতা সুপুত্রেষ্বিব পাদপেষু॥ ৪৬॥

হত রহিয়াছে। উহাদের ছায়ায় অভ্যাগত ব্যক্তির শ্রম দূর হইয়া যায় এবং ফল দ্বারা ক্ষুধা শান্তি হয়।

হে বন্ধুরদেহে! ঐ চিত্রকূটের কন্দর হইতে নির্ঝরধ্বনিত ও শিখরাগ্রে মেঘমালা সংলগ্ন হওয়াতে ঐ পর্ব্বত নবরত শব্দায়মান, শৃঙ্গাগ্রলিপ্ত-উৎখাতকেলিপঙ্ক, অতি র্দ্বিত বৃষভের ন্যায় আমার নেত্র আকর্ষণ করিতেছে।

দেখ, স্রোতস্বতী মন্দাকিনী চিত্রকূটসন্নিহিত ভূমির গত মুক্তাবলীর ন্যায় শোভা ধারণ করিয়াছে। এক্ষণে ত্ব নিবন্ধন উহা অতি সূক্ষ্মের ন্যায় লক্ষিত হইতেছে। ার প্রবাহ স্থির ও স্বচ্ছ। ঐ চিত্রকূট পর্ব্বতের প্রধানে একটি উৎকৃষ্ট তমাল বৃক্ষ নিরীক্ষিত হইতেছে। মি উহার সুগন্ধি পল্লব লইয়া তোমার অবতংস রচনা রিয়া দিতাম। আহা! সেই অবতংস তোমার যবাঙ্কুরের য় পাণ্ডুবর্ণ কপোলদেশে কি আশ্চর্য্য শোভা ধারণ করিত।

এই মহর্ষি অত্রির তপোবন। অত্রত্য জন্তু সকল দণ্ডভয়-রহিত হইয়াও শান্তভাব অবলম্বন করিয়াছে এবং বৃক্ষসকল

ারাস্বনোদ্গারিদরীমুখোঽসৌ শৃঙ্গাগ্রলগ্নাম্বুদবপ্রপঙ্কঃ।
াধ্নাতি মে বন্ধুরগাত্রি চক্ষুঃ দৃপ্তঃ ককুদ্মানিব চিত্রকূটঃ ॥ ৪৭ ॥
এষা প্রসন্নস্তিমিতপ্রবাহা সরিদ্বিদূরান্তরভাবতন্বী।
ন্দাকিনী ভাতি নগোপকণ্ঠে মুক্তাবলী কণ্ঠগতেব ভূমেঃ ॥ ৪৮ ॥
অযং সুজাতোঽনুগিরং তমালঃ প্রবালমাদায় সুগন্ধি যস্য।
যবাঙ্কুরাপাণ্ডুকপোলশোভী মযাবতংসঃ পরিকল্পিতস্তে ॥ ৪৯ ॥
অনিগ্রহত্রাসবিনীতসত্ত্বমপুষ্পলিঙ্গাৎ ফলবন্ধিবৃক্ষম্।
বনং তপঃসাধনমেতদত্রেরাবিষ্কৃতোদগ্রতরপ্রভাবম্ ॥ ৫০ ॥
অত্রাভিষেকায তপোধনানাং সপ্তর্ষিহস্তোদ্ধৃতহেমপদ্মাম্।
প্রবর্ত্তযামাস কিলানুসূযা ত্রিস্রোতসং ত্র্যম্বকমৌলিমালাম্ ॥ ৫১ ॥

পুষ্পোদ্গম ব্যতিরেকেও ফল প্রসব করিয়া থাকে। এই সম কারণে ঐ তপোবনের মহীয়সী শক্তি প্রকাশিত হইতেছে এইরূপ এক কিম্বদন্তী আছে, যে অত্রির সহধর্ম্মিণী অনুসূ তপোধনগণের অভিষেক সমাধানার্থ শঙ্করের শিরোমা স্বরূপ, সপ্তর্ষিগণাবচিতকনককমল ভাগীরথীকে এই স্থা প্রবাহিত করিয়াছিলেন। ঐ দেখ, বীরাসন বন্ধন পূর্ব্ব যোগাভ্যাসে কৃতাভিনিবেশ মহর্ষিগণের অধিকৃত বেদিমধ প্রতিষ্ঠিত এই সমস্ত পাদপেরাও বায়ুর অভাবে স্থিরতা অবলম্বন করাতে ধ্যানপরায়ণের ন্যায় সুশোভিত হইতেছে

হে প্রিয়ে! তুমি পূর্ব্বে যাহার নিকট আপনার অভীষ্ট সিদ্ধির প্রার্থনা করিয়াছিলে, শ্যাম নামে প্রথিত ঐ সেই ব বৃক্ষ নয়নগোচর হইতেছে। এক্ষণে উহা ফলিত হওয়া পদ্মরাগ সহকৃত নীলকান্ত মণিরাশির ন্যায় আশ্চর্য্য শোভ ধারণ করিয়াছে। হে অনিন্দিত গাত্রি! ঐ দেখ, ভাগীরথী গঙ্গা যমুনাপ্রবাহের সহিত মিলিত হইয়া, কোন স্থলে প্রভাসংক্রামক ইন্দ্রনীল গুম্ফিত মুক্তাহারের ন্যায়, কো

বীরাসনৈর্ধ্যানজুষামৃষীণামমী সমধ্যাসিতবেদিমধ্যাঃ।
নির্ব্বাতনিষ্কম্পতয়া বিভান্তি যোগাধিরূঢ়া ইব শাখিনোঽপি ॥ ৫২।
ত্বয়া পুরস্তাদুপযাচিতো যঃ সোঽয়ং বটঃ শ্যাম ইতি প্রতীতঃ।
রাশির্ম্মণীনামিব গারুড়ানাং সপদ্মরাগঃ ফলিতো বিভাতি ॥ ৫৩।
ক্বচিৎ প্রভালেপিভিরিন্দ্রনীলৈর্মুক্তাময়ী যষ্টিরিবানুবিদ্ধা।
অন্যত্র মালা সিতপঙ্কজানামিন্দীবরৈরুৎখচিতান্তরেব ॥ ৫৪ ॥
ক্বচিৎ খগানাং প্রিয়মানসানাং কাদম্বসংসর্গবতীব পঙ্‌ক্তিঃ।
অন্যত্র কালাগুরুদত্তপত্রা ভক্তির্ভুবশ্চন্দনকল্পিতেব ॥ ৫৫ ॥
ক্বচিৎ প্রভা চান্দ্রমসী তমোভিশ্ছায়াবিলীনৈঃ শবলীকৃতেব।
অন্যত্র শুভ্রা শরদভ্রলেখা রন্ধ্রেষ্বিবালক্ষ্যনভঃপ্রদেশা ॥ ৫৬ ॥

লে মধ্যে মধ্যে নীলোৎপলে গ্রথিত পুণ্ডরীকমালার
ন্যায়, কোন স্থলে কাদম্বকুলসঙ্কত রাজহংসশ্রেণীর ন্যায়,
কান স্থলে পৃথিবীর কালাগুরুরচিতপত্র শ্বেত চন্দনের
ত্রাবলীর ন্যায়, কোন স্থলে ছায়াশ্রিত তিমিরে শবলীকৃত
জ্যোৎস্নার ন্যায়, কোন স্থলে অন্তর্দৃশ্য নভোমণ্ডল বিমল
শারদীয় মেঘমণ্ডলীর ন্যায় কোন স্থলে কৃষ্ণকায়ভুজঙ্গ-
বিভূষিত, ভস্মরচিত অঙ্গরাগ শোভী ভগবান্ ভবানীপতির
শরীরের ন্যায় অপূর্ব্ব শোভা বিস্তার করিতেছেন। মনুষ্য
এই গঙ্গা যমুনার সঙ্গমে অবগাহন পূর্ব্বক পবিত্রদেহ হইয়া
তনুত্যাগ করিলে তত্ত্বজ্ঞান ব্যতিরেকেও আর তাহাকে
শরীর পরিগ্রহ করিতে হয় না।

আমি যে স্থানে মস্তকের মণি পরিত্যাগ পূর্ব্বক জটা-
বন্ধন করিলে সারথি সুমন্ত্র “হা কৈকেয়ি! তোমার মনো-
রথ পূর্ণ হইল” বলিয়া রোদন করিয়াছিলেন, এই সেই
নিষাদাধিপতি গুহের নগর। এই স্রোতস্বতী সরযূ। মহর্ষি-
গণ কহিয়া থাকেন, যাহার সুবর্ণময় পদ্মপরাগ সকল

ক্বচিচ্চ কৃষ্ণোরগভূষণেব ভস্মাঙ্গরাগা তনুরীশ্বরস্য।
পশ্যানবদ্যাঙ্গি বিভাতি গঙ্গা ভিন্নপ্রবাহা যমুনাতরঙ্গৈঃ ॥ ৫৭ ॥
সমুদ্রপত্ন্যোর্জলসন্নিপাতে পূতাত্মনামত্র কিলাভিষেকাৎ।
তত্ত্বাববোধেন বিনাপি ভূয়স্তনুত্যজাং নাস্তি শরীরবন্ধঃ ॥ ৫৮ ॥
পুরং নিষাদাধিপতেরিদং তৎ যস্মিন্ময়া মৌলিমণিং বিহায়।
জটাসু বদ্ধাস্বরুদৎ সুমন্ত্রঃ কৈকেয়ি কামাঃ ফলিতাস্তবেতি ॥ ৫৯ ॥
পয়োধরৈঃ পুণ্যজনাঙ্গনানাং নির্ব্বিষ্টহেমাম্বুজরেণু যস্যাঃ।
ব্রাহ্মং সরঃ কারণমাপ্তবাচো বুদ্ধেরিবাব্যক্তমুদাহরন্তি ॥ ৬০ ॥
জলানি যা তীরনিখাতযূপা বহত্যযোধ্যামনু রাজধানীম্।
তুরঙ্গমেধাবভৃথাবতীর্ণৈরিক্ষ্বাকুভিঃ পুণ্যতরীকৃতানি ॥ ৬১ ॥
যাং সৈকতোৎসঙ্গসুখোচিতানাং প্রাজ্যৈঃ পয়োভিঃ পরিবর্দ্ধিতানাম্।
সামান্যধাত্রীমিব মানসং মে সম্ভাবয়ত্যুত্তরকোশলানাম্ ॥ ৬২ ॥

জল বিহার কালে যক্ষরমণীগণের স্তনযুগলে সংলগ্ন হই থাকে, সেই মানস সরোবর, মহত্তত্ত্বের উৎপত্তিস্থান প্রকৃতির ন্যায় এই সরযূ নদীর উৎপত্তি স্থান হইয়াছে। ইহ জলপ্রবাহ অযোধ্যা রাজধানীর উপকণ্ঠ দিয়া প্রবাহি হইতেছে। ইক্ষ্বাকুবংশীয়েরা অশ্বমেধ যজ্ঞান্তে অবভৃত স্না করিবার নিমিত্ত এই প্রবাহে অবতীর্ণ হইয়া উহাকে সাতি শয় পবিত্র করিয়াছেন। ইহার তীরদেশে যূপ সমুদায় নিখা রহিয়াছে। অযোধ্যাবাসীরা এই সরযূর পুলিনরূপ উৎসঙ্গ জনিত পরম সুখ সম্ভোগ করেন এবং ইহার প্রচুর সলিলে দেহপুষ্টি করিয়া থাকেন; সুতরাং আমার মতে ইহ অযোধ্যাবাসীদিগের সাধারণ ধাত্রী রূপে পরিগণি হইতে পারে। ঐ দেখ, এই সরযূ আমার জননী কৌশল্যা ন্যায় পূজ্য রাজা দশরথ কর্তৃক বিরহিত হইয়া আমাবে বনবাস হইতে প্রতিনিবৃত্ত দেখিয়া সুশীতল অনিল সঞ্চালি তরঙ্গরূপ হস্ত দ্বারা যেন আমাকে আলিঙ্গন করিতেছে

হে জানকি! পুরোভাগে সূর্য্যকিরণরঞ্জিত সন্ধ্যার ন্যায় অরুণবর্ণ পার্থিব ধূলিপটল সমুত্থিত হইতেছে। বোধ হয়, ভরত হনুমানের নিকট আমাদিগের আগমন

সেযং মদীয়া জননীব তেন মান্যেন রাজ্ঞা সরযূর্বিযুক্তা।
দূরে বসন্তং শিশিরানিলৈর্মাং তরঙ্গহস্তৈরুপগূহতীব ॥ ৬৩ ॥
বিরক্তসন্ধ্যাকপিশং পুরস্তাৎ যতো রজঃ পার্থিবমুজ্জিহীতে।
শঙ্কে হনূমৎকথিতপ্রবৃত্তিঃ প্রত্যুদ্গতো মাং ভরতঃ সসৈন্যঃ ॥ ৬৪ ॥
অদ্ধা শ্রিয়ং পালিতসঙ্গরায় প্রত্যর্পয়িষ্যত্যনঘাং স সাধুঃ।
হত্বা নিবৃত্তায় মৃধে খরাদীন্ সংরক্ষিতাং ত্বামিব লক্ষ্মণো মে ॥ ৬৫ ॥
অসৌ পুরস্কৃত্য গুরুং পদাতিঃ পশ্চাদবস্থাপিতবাহিনীকঃ।
বৃদ্ধৈরমাত্যৈঃ সহ চীরবাসাঃ মামর্ঘ্যপাণির্ভরতোঽভ্যুপৈতি ॥ ৬৬ ॥
পিত্রা বিসৃষ্টাং মদপেক্ষয়া যঃ শ্রিয়ং যুবাপ্যঙ্কগতামভোক্তা।
ইয়ন্তি বর্ষাণি তথা সহোগ্রমভ্যস্যতীব ব্রতমাসিধারম্ ॥ ৬৭ ॥

ন্ত্রান্ত অবগত হইয়া সৈন্যগণ সমভিব্যাহারে আমার ত্যুদ্গমন করিতেছে। আমি যুদ্ধে খর দূষণ প্রভৃতি াক্ষসগণের বিনাশ সাধন পূর্ব্বক প্রতিনিবৃত্ত হইলে লক্ষ্মণ েমন তোমাকে আমার হস্তে প্রত্যর্পণ করিয়াছিল, তদ্রূপ ই সুশীল ভরত আমাকে পিতৃনিদেশ পালন পূর্ব্বক প্রত্যা- ত দেখিয়া নিশ্চয়ই অপরিভুক্ত সুরক্ষিত রাজলক্ষ্মী প্রদান রিবে। ঐ দেখ চীরধারী ভরত সেনা সকল পশ্চাদ্ভাগে গুরুদেব বশিষ্ঠকে অগ্রে করিয়া বৃদ্ধ অমাত্যগণ সমভি- াহারে অর্ঘ্য হস্তে পাদচারে আমার অভিমুখে আগমন রিতেছে। ঐ ভরত যুবা হইয়াও আমার মুখাপেক্ষায় পতৃদত্ত অঙ্কগত রাজলক্ষ্মীকে উপভোগ না করিয়া এই াদশ বৎসর তাঁহার সহিত যেন অতি কঠোর অসিধার ত পালন করিতেছে।

দাশরথি রাম এইরূপ কহিলে পুষ্পক রথ স্বীয় অধিষ্ঠাত্রী দেবতা দ্বারা তাঁহার মনোগত ভাব বুঝিতে পারিয়া আকাশ হইতে অবতীর্ণ হইল। ভরতের অনুগামী প্রজা- র্গ বিস্ময়াবিষ্ট হইয়া উহা নিরীক্ষণ করিতে লাগিল। তখন

এতাবদুক্তবতি দাশরথৌ তদীযা-
মিচ্ছাং বিমানমধিদেবতযা বিদিত্বা।
জ্যোতিষ্পথাদবততার সবিস্মযাভি-
রুদ্বীক্ষিতং প্রকৃতিভির্ভরতানুগাভিঃ ॥ ৬৮ ॥
তস্মাৎ পুরঃসরবিভীষণদর্শিতেন
সেবাবিচক্ষণহরীশ্বরদত্তহস্তঃ।
যানাদবাতরদদূরমহীতলেন
মার্গেণ ভঙ্গিরচিতস্ফটিকেন রামঃ ॥ ৬৯ ॥
ইক্ষ্বাকুবংশগুরবে প্রযতঃ প্রণম্য
সভ্রাতরং ভরতমর্ঘ্যপরিগ্রহান্তে।
পর্য্যশ্রুরস্বজত মূর্দ্ধনি চোপজঘ্রৌ
তদ্ভক্ত্যপোঢ়পিতৃরাজ্যমহাভিষেকে ॥ ৭০ ॥

রামচন্দ্র পরিচর্য্যানিপুণ সুগ্রীবের করগ্রহণ পূর্ব্বক পুরো বর্ত্তী বিভীষণ কর্ত্তৃক প্রদর্শিত ভূতলসন্নিহিত স্ফটিকরচি সোপানপরম্পরা দ্বারা বিমান হইতে অবতীর্ণ হইলে অবতীর্ণ হইয়া পূতমনে ঈক্ষ্বাকুকুলগুরু মহর্ষি বশিষ্ঠকে প্রণিপাত পূর্ব্বক ভরতপ্রদত্ত অর্ঘ্য গ্রহণ ও হর্ষাশ্রুপূ লোচনে শত্রুঘ্নের সহিত ভরতকে আলিঙ্গন করিয়া মস্তকে জ্যেষ্ঠের প্রতি ভক্তি নিবন্ধন রাজ্যাভিষেক পরি হৃত হইয়াছিল, তাহা আঘ্রাণ করিতেলাগিলেন। পরে সংস্কারবিরহে পরিবর্দ্ধিত শ্মশ্রুরাশি দ্বারা বিকৃতানন শাখাবলম্বী প্ররোহে জটিল বটবৃক্ষের ন্যায় সুশো ভিত বৃদ্ধ মন্ত্রিগণ রামচন্দ্রকে প্রণাম করিলে তিনি দয়ার্দ্র দৃষ্টিপাত পূর্ব্বক কুশল প্রশ্ন ও মধুর বাক্য বিন্যা করিয়া তাঁহাদিগের প্রতি অনুগ্রহ প্রদর্শন করিলেন। "এই কপিরাজ সুগ্রীব আমার বিপদের বন্ধু এবং এই পুলস্ত্য নন্দন বিভীষণ সমরে অগ্রবর্ত্তী হইয়া বিপক্ষগণকে প্রহা করিতেন" রামচন্দ্র আদর সহকারে উভয়ের এইরূপ পরিচয় প্রদান করিলে ভরত লক্ষ্মণের সৎকার না

শ্মশ্রুপ্রবৃদ্ধিজনিতাননবিক্রিয়াংশ্চ
প্লক্ষান্ প্ররোহজটিলানিব মন্ত্রিবৃদ্ধান্।
অন্বগ্রহীৎ প্রণমতঃ শুভদৃষ্টিপাতৈঃ
বার্ত্তানুযোগমধুরাক্ষরয়া চ বাচা ॥ ৭১ ॥
দুর্জাতবন্ধুরয়মৃক্ষহরীশ্বরো মে
পৌলস্ত্য এষ সমরেষু পুরঃ প্রহর্ত্তা।
ইত্যাদৃতেন কথিতৌ রঘুনন্দনেন
ব্যুৎক্রম্য লক্ষ্মণমুভৌ ভরতো ববন্দে ॥ ৭২ ॥
সৌমিত্রিণা তদনু সংসসৃজে স চৈন-
মুত্থাপ্য নম্রশিরসং ভৃশমালিলিঙ্গ।
রূঢ়েন্দ্রজিৎপ্রহরণব্রণকর্কশেন
ক্লিশ্যন্নিবাস্য ভুজমধ্যমুরঃস্থলেন ॥ ৭৩ ॥

রিয়াই অগ্রে তাঁহাদিগকে অভিবাদন পূর্ব্বক পশ্চাৎ
াহার সহিত সমাগত হইলেন। তখন লক্ষ্মণ তাঁহাকে নম-
ার করিলে তিনিও লক্ষ্মণকে উত্থাপিত করিয়া ইন্দ্রজিতের
স্ত্রকৃত ক্ষত প্রভাবে অতিকর্কশ তদীয় বক্ষঃস্থল স্বীয় বক্ষ
ারা গাঢ়তর নিপীড়ন পূর্ব্বক আলিঙ্গন করিলেন। বানর
নাপতির্গণ তৎকালে রামচন্দ্রের আদেশানুসারে মানব-
লেবর ধারণ পূর্ব্বক হস্তীর উপর আরোহণ করিলেন এবং
স্তী সমুদায় অনবরত মদধারা বিসর্জন করাতে বোধ হইল
ন তাঁহারা পর্ব্বতারোহণ সুখ অনুভব করিতেছেন। অন-
র রাক্ষসগণের অধিপতি বিভীষণ রামের অনুজ্ঞা লাভ
রিয়া অনুচরগণ সমভিব্যাহারে রথে আরোহণ করিলেন।
াহার রথ সকল মায়া বিশেষ দ্বারা নির্ম্মিত হইলেও রাম-
ন্দ্রনির্দ্দিষ্ট রথসমূহের কৃত্রিম রচনাশোভার সাদৃশ্য লাভ
রিতে সমর্থ হয় নাই।

অনন্তর রামচন্দ্র ভরত ও লক্ষ্মণের সহিত পতাকা-
ারিশোভিত কামগামী বিমানে পুনর্বার আরোহণ করি-
লন; তৎকালে বোধ হইল যেন ভগবান্ তারাপতি বুধ ও বৃহ-

রামাজ্ঞযা হরিচমূপতযস্তদানীং
কৃত্বা মনুষ্যবপুরারুরুহুর্গজেন্দ্রান্।
তেষু ক্ষরৎসু বহুধা মদবারিধারাঃ
শৈলাধিরোহণসুখান্যুপলেভিরে তে ॥ ৭৪ ॥
সানুপ্লবঃ প্রভুরপি ক্ষণদাচরাণাং
ভেজে রথান্ দশরথপ্রভবানুশিষ্টঃ।
মাযাবিকল্পরচিতৈরপি যে তদীযৈ-
র্ন স্যন্দনৈস্তুলিতকৃত্রিমভক্তিশোভাঃ ॥ [illegible] ॥
ভূযস্ততো রঘুপতির্বিলসৎপতাক-
মধ্যাস্ত কামগতি সাবরজো বিমানম্।
দোষাতনং বুধবৃহস্পতিযোগদৃশ্য-
স্তারাপতিস্তরলবিদ্যুদিবাভ্রবৃন্দম্ ॥ ৭৬ ॥

স্পতির সহিত রজনীসমুত্থিত চপল বিদ্যুদ্গুণ মণ্ডিত অভ্র-খণ্ডে আরোহণ করিয়াছেন। তখন ভরত সেই বিমানমধ্যে আদি বরাহের প্রযত্নে প্রলয় হইতে উদ্ধৃত অবনীর ন্যায় শরৎকাল প্রভাবে মেঘ সঙ্ঘাত নির্ম্মুক্ত চন্দ্রিকার ন্যায় রামচন্দ্রের বলবিক্রমে দশকণ্ঠরূপ মহাসঙ্কট হইতে উদ্ধৃতা সন্তোষসুখনিমগ্না সীতাকে নমস্কার করিলেন। সীতার বন্দনীয় চরণযুগল লংকাধিপতি দশাননের প্রণতি অঙ্গীকার না করিয়া পাতিব্রত্য রক্ষা করিয়াছে এবং সদাশয় ভরতের মস্তকও অগ্রজ রামচন্দ্রের অনুবৃত্তি নিবন্ধন জটাজালে মণ্ডিত হইয়াছে; সুতরং তৎকালে এই দুই বস্তু পরস্পর মিলিত হইয়া পরস্পরের পবিত্রতা সম্পাদন করিল। অনন্তর আর্য্য রামচন্দ্র প্রজাপুঞ্জকে বিমানের অগ্রবর্ত্তী করিয়া মন্দ-বেগে অর্দ্ধক্রোশ অতিক্রম করত অযোধ্যার অতিবিস্তীর্ণ উপবন মধ্যে উপস্থিত হইয়া শত্রুঘ্নের প্রযত্নে প্রস্তুত পট-মণ্ডপে বাস করিতে লাগিলেন।

তত্রেশ্বরেণ জগতাং প্রলযাদিবোর্বীং
বর্ষাত্যযেন রুচমভ্রঘনাদিবেন্দোঃ।
রামেণ মৈথিলসুতাং দশকণ্ঠকৃচ্ছ্রাৎ
প্রত্যুদ্ধৃতাং ধৃতিমতীং ভরতো ববন্দে ॥ ৭৭ ॥
লঙ্কেশ্বরপ্রণতিভঙ্গদৃঢ়ব্রতং তৎ
বন্দ্যং যুগং চরণযোর্জনকাত্মজাযাঃ।
জ্যেষ্ঠানুবৃত্তিজটিলঞ্চ শিরোঽস্য সাধো-
রন্যোন্যপাবনমভূদুভয়ং সমেত্য ॥ ৭৮ ॥
ক্রোশার্দ্ধং প্রকৃতিপুরঃসরেণ গত্বা
কাকুৎস্থঃ স্তিমিতজবেন পুষ্পকেণ।
শত্রুঘ্নপ্রতিবিহিতোপকার্য্যমার্য্যঃ
সাকেতোপবনমুদারমধ্যুবাস ॥ ৭৯ ॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ দণ্ডকাপ্রত্যাগমনো নাম ত্রয়োদশঃ সর্গঃ।

# চতুর্দশ সর্গ।

অনন্তর রাম ও লক্ষ্মণ সেই অযোধ্যার উপবনে জননী কৌশল্যা ও সুমিত্রাকে আশ্রয়তরু ছিন্ন হইলে লতা যেমন শোচনীয় ভাব ধারণ করে, তদ্রূপ তাঁহারা ভর্ত্তৃনাশনিবন্ধন সাতিশয় শোচনীয় দশা প্রাপ্ত হইয়াছেন দেখিতে পাইলেন। তখন ভ্রাতৃদ্বয় সন্নিহিত হইয়া উহাঁদিগকে যথাক্রমে প্রণাম করিলেন। উহাঁরাও অশ্রুজলে অন্ধপ্রায় হইয়া সেই নিহতশত্রু মহাবলপরাক্রান্ত পুত্রদ্বয়কে সুস্পষ্ট নিরীক্ষণ করিতে পারিলেন না; কিন্তু তৎকালে পুত্রস্পর্শসুখ অনুভব করিয়া তাঁহাদিগকে জ্ঞাত হইলেন। তখন, হিমাচলের নির্ঝর যেমন অবতীর্ণ হইয়া গ্রীষ্মপ্রভাবে সন্তপ্ত ভাগীরথী ও সরযূর সলিল ভেদ করিয়া থাকে, সেইরূপ কৌশল্যা ও সুমিত্রার আনন্দসম্ভূত সুশীতল নয়নসলিল নির্গত হইয়া শোকজনিত উষ্ণ অশ্রুকে ভেদ করিল। অনন্তর তাঁহারা সকরুণভাবে পুত্র-

ভর্ত্তুঃ প্রণাশাদথ শোচনীয়ং দশান্তরং তত্র সমং প্রপন্নে।
অপশ্যতাং দাশরথী জনন্যৌ ছেদাদিবোপঘ্নতরোর্ব্রতত্যৌ॥ ১॥
উভাবুভাভ্যাং প্রণতৌ হতারী যথাক্রমং বিক্রমশোভিনৌ তৌ।
বিস্পষ্টমস্রান্ধতযা ন দৃষ্টৌ জ্ঞাতৌ সুতস্পর্শসুখোপলম্ভাৎ॥ ২॥
আনন্দজঃ শোকজমশ্রু বাষ্পস্তযোরশীতং শিশিরো বিভেদ।
গঙ্গাসরয়ের্জলমুষ্ণতপ্তং হিমাদ্রিনিস্যন্দ ইবাবতীর্ণঃ॥ ৩॥

দ্বয়ের কলেবরে রাক্ষস শস্ত্রকৃত ক্ষতস্থান সকল আদ্রে ন্যায় স্পর্শ করিতে লাগিলেন; ক্ষত্রিয়কুলরমণীগণের বীর জননী হওয়া প্রার্থনীয় হইলেও তৎকালে উহাঁরা তদ্বিষ আর অভিলাষ করিলেন না। তৎপরে জনকদুহিত "আমি ভর্ত্তার ক্লেশদায়িনী অলক্ষণা সীতা" এইরূপ আপ নার নাম গ্রহণ করিয়া লোকান্তরিত গুরু দশরথের মহিষী দ্বয়কে তুল্যভক্তি সহকারে প্রণাম করিলেন। তখন কৌশল্যা ও সুমিত্রা "বৎসে! উত্থিত হও, তোমারই পবি চরিত্রগুণে রাম লক্ষ্মণের সহিত মহৎ ক্লেশ হইতে উত্তী হইয়াছে" এই প্রিয় ও সত্য বাক্যে স্নেহভাজন বধূ জান কীরে উল্লাসিত করিলেন।

সর্ব্বাগ্রে কৌশল্যা ও সুমিত্রা আনন্দাশ্রু দ্বারা রঘুকুলকে রামচন্দ্রের রাজ্যাভিষেক আরম্ভ করেন, এক্ষণে বৃদ্ধ অমাত্য গণ ভাগীরথী প্রভৃতি তীর্থ হইতে সমাহৃত কাঞ্চন কলস পূর্ণ সলিল দ্বারা তাহা সুসম্পন্ন করিতে অভিলাষী হইলেন। তখন যেমন মহাদ্রি বিন্ধ্যের শিখর দেশে বৃষ্টিধারা নিপতিত হইয়া থাকে, সেইরূপ রাক্ষস ও প্রধান প্রধান বানরগণের

তে পুত্রযোর্নৈর্ঋতশস্ত্রমার্গানার্দ্রানিবাঙ্গে সদয়ং স্পৃশন্ত্যৌ।
অপীপ্সিতং ক্ষত্রকুলাঙ্গনানাং ন বীরসূশব্দমকাময়েতাম্ ॥ ৪॥
ক্লেশাবহা ভর্ত্তুরলক্ষণাহং সীতেতি নাম সমুদীরয়ন্তী।
স্বর্গপ্রতিষ্ঠস্য গুরোর্মহিষ্যাবভক্তিভেদেন বধূর্ববন্দে ॥ ৫ ॥
উত্তিষ্ঠ বৎসে ননু সানুজোঽসৌ বৃত্তেন ভর্ত্তা শুচিনা তবৈব।
কৃচ্ছ্রং মহত্তীর্ণ ইতি প্রিয়ার্হাং তামূচতুস্তে প্রিয়মপ্যমিথ্যা ॥ ৬॥
অথাভিষেকং রঘুবংশকেতোঃ প্রারব্ধমানন্দজলৈর্জনন্যোঃ।
নির্বর্ত্তয়ামাসুরমাত্যবৃদ্ধাস্তীর্থাহৃতৈঃ কাঞ্চনকুম্ভতোয়ৈঃ ॥ ৭॥
সরিৎসমুদ্রান্ সরসীশ্চ গত্বা রক্ষঃকপীন্দ্রৈরুপপাদিতানি।
তস্যাপতন্ মূর্দ্ধ্নি জলানি জিষ্ণোঃ বিন্ধ্যস্য মেঘপ্রভবা ইবাপঃ॥৮

যন্ত্রে স্রোতস্বতী, সমুদ্র ও সরোবর হইতে সমাহৃত সলিল
ই জয়শীল রামের মস্তকে নিপাতিত হইল। যে রাম
পস্বিজনসমুচিত বেশরচনা দ্বারা অতিশয় প্রিয়দর্শন হই-
ছিলেন, এক্ষণে তাঁহার ভূপালযোগ্য বেশবিন্যাসশোভা
গুণ হইয়া উঠিল। পরে তিনি রথারোহণ পূর্ব্বক বৃদ্ধ
ন্ত্রী, বানর, রাক্ষস ও সৈন্যগণ সমভিব্যাহারে তোরণ-
রাজিত কুলরাজধানী অযোধ্যায় প্রবেশ করিলেন। প্রবেশ-
লে প্রাসাদ হইতে রমণীগণ তাঁহার উপর লাজাঞ্জলি
ক্ষেপ করিতে প্রবৃত্ত হইল; তূর্য্য নিনাদিত হইয়া পুর-
সীদিগকে আনন্দিত করিতে লাগিল; ভরত তাঁহার
স্তকে ছত্র ধারণ করিলেন; লক্ষ্মণ ও শত্রুঘ্ন মন্দ মন্দ ভাবে
মর ব্যজন করিতে লাগিলেন। তৎকালে সেই চারি
রকে দর্শন করিয়া বোধ হইল, যেন সাম দান প্রভৃতি
পায় চতুষ্টয় পরিবর্দ্ধিত হইয়া মূর্ত্তিপরিগ্রহ করিয়াছে।
াসাদতলে কালাগুরু প্রজ্বলিত হইতেছিল; উহার ধূমা-
লি বায়ুবশে ছিন্ন ভিন্ন হওয়াতে বোধ হইল, যেন রাম
ন হইতে প্রত্যাগমন করিয়া স্বয়ং রাজপুরীর বেণি মোচন
রিয়া দিলেন।

তপস্বিবেষক্রিয়য়াপি তাবৎ যঃ প্রেক্ষণীয়ঃ সুতরাং বভূব।
রাজেন্দ্রনেপথ্যবিধানশোভা তস্যোদিতাসীৎ পুনরুক্তদোষা ॥৯॥
স মৌলরক্ষোহরিভিঃ সসৈন্যস্তূর্য্যস্বনানন্দিতপৌরবর্গঃ।
বিবেশ সৌধোদ্গতলাজবর্ষামুত্তোরণামন্বয়রাজধানীম্ ॥ ১০ ॥
সৌমিত্রিণা সাবরজেন মন্দমাধূতবালব্যজনো রথস্থঃ।
ধৃতাতপত্রো ভরতেন সাক্ষাৎ উপায়সঙ্ঘাত ইব প্রবৃদ্ধঃ ॥ ১১ ॥
প্রাসাদকালাগুরুধূমরাজিস্তস্যাঃ পুরো বায়ুবশেন ভিন্না।
বনান্নিবৃত্তেন রঘূত্তমেন মুক্তা স্বয়ং বেণিরিবাবভাসে ॥ ১২ ॥

পুরনারীগণ শ্বশ্রুজনবিরচিত মনোহরবেশে অলঙ্কৃত প্র
হণাধিরূঢ় জানকীরে গবাক্ষ হইতে সকলে দেখিতে পায়,
রূপে কৃতাঞ্জলিপুটে প্রণাম করিতে লাগিল। রামচ
জানকী শুদ্ধচারিণী বলিয়া পুরমধ্যে প্রচার করিয়া দিে
অনসূয়ারচিত প্রভামণ্ডলশোভী দুরপনেয় অঙ্গরা
প্রভাবে বোধ হইল যেন, তিনি পুনরায় বহ্নিমধ্যে প্রবে
করিয়া শোভা পাইতেছেন।

অনন্তর সৌজন্যনিকেতন রামচন্দ্র সুগ্রীবপ্রভৃ
সুহৃদ্গণকে সুসজ্জিত গৃহ সমুদায় প্রদান করিয়া বাষ্পাকু
লোচনে প্রতিকৃতিমাত্রাবশিষ্ট পিতা দশরথের পূজোপহা
সংযুক্ত গৃহমধ্যে প্রবেশ করিলেন। তথায় প্রবেশ করি
কৃতাঞ্জলিপুটে "মাত! আমাদিগের পিতা যে স্বর্গফ
মূলক সত্য হইতে পরিভ্রষ্ট হন নাই, ইহা আপনার পু
ব্যতিরেকে আর কিছুই অনুভব হয় না" এই কথা বলি
ভরতের জননী কৈকেয়ীর লজ্জা অপনোদন করিলেন।

তৎপরে রামচন্দ্র প্রস্তুত ভোগ্য বস্তু দ্বারা সুগ্রীব বিভী
প্রভৃতি বীরগণকে পরিচর্য্যা করিতে লাগিলেন। তাঁহারা

শ্বশ্রূজনানুষ্ঠিতচারুবেষাং কর্ণীরথস্থাং রঘুবীরপত্নীম্।
প্রাসাদবাতায়নদৃশ্যবন্ধৈঃ সাকেতনার্য্যোঽঞ্জলিভিঃ প্রণেমুঃ॥১
স্ফুরৎপ্রভামণ্ডলমানুসূয়ং সা বিভ্রতী শাশ্বতমঙ্গরাগম।
ররাজ শুদ্ধেতি পুনঃ স্বপুর্য্যৈ সন্দর্শিতা বহ্নিগতেব ভর্ত্রা॥ ১৪।
বেশ্মানি রামঃ পরিবর্হবন্তি বিশ্রাণ্য সৌহার্দ্দনিধিঃ সুহৃদ্ভ্যঃ।
বাষ্পায়মানো বলিমন্নিকেতমালেখ্যশেষস্য পিতুর্ব্বিবেশ॥ ১৫।
কৃতাঞ্জলিস্তত্র যদম্ব সত্যান্নাভ্রশ্যত স্বর্গফলাদ্ গুরুর্নঃ।
তচ্চিন্ত্যমানং সুকৃতং তবেতি জহার লজ্জাং ভরতস্য মাতুঃ॥১
তথৈব সুগ্রীববিভীষণাদীন্ উপাচরৎ কৃত্রিমসংবিধাভিঃ।
সঙ্কল্পমাত্রোদিতসিদ্ধয়স্তে ক্রান্তা যথা চেতসি বিস্ময়েন॥ ১৭।

ভিলাষ মাত্রেই সমস্ত বস্তু লাভ করিয়া সাতিশয় বিস্ময়াবিষ্ট হইলেন। পরে রাম অভিনন্দনার্থ উপাগত অগস্ত্য প্রভৃতি দিব্যর্ষিগণকে সৎকার করিয়া তাঁহাদিগের নিকট নিহত শত্রু রাবণের জন্মাদি বৃত্তান্ত শ্রবণ করিলেন। তিনি তৎসমুদায় শ্রবণ করিয়া আপনার বল বিক্রমের উৎকর্ষতা অনুভব করিতে লাগিলেন। অনন্তর সেই সমস্ত তপোধন প্রতিগমন করিলেন। এ দিকে রাক্ষস ও বানরগণ পরম সুখে অপরিজ্ঞাত রূপে অর্দ্ধমাস অতিক্রম করিলে রামচন্দ্র তাঁহাদিগকেও বিদায় প্রদান করিলেন। গমনকালে দেবী সীতা স্বহস্তে তাঁহাদিগকে উৎকৃষ্ট উপহার দিলেন। তখন রাম, সুরশত্রু রাবণের জীবনের সহিত যাহা হরণ করিয়াছিলেন, সেই স্মরণমাত্রলভ্য পুষ্পের ন্যায় স্বর্গের অলঙ্কারভূত পুষ্পককে পুনরায় কৈলাসনাথ কুবেরকে বহন করিতে অনুমতি করিলেন।

এই রূপে রাম পিতা দশরথের আদেশানুসারে বনবাস উত্তীর্ণ হইয়া রাজ্যগ্রহণ পূর্ব্বক ধর্ম্মার্থকামের প্রতি যেরূপ ব্যবহার করিতে লাগিলেন, অনুজগণের প্রতিও তদনুরূপ ব্যবহার অবলম্বন করিলেন। সেনাপতি কার্ত্তিকেয়

সভাজনাযোপগতান্ স দিব্যান্ মুনীন্ পুরস্কৃত্য হতস্য শত্রোঃ।
শুশ্রাব তেভ্যঃ প্রভবাদি বৃত্তং স্ববিক্রমে গৌরবমাদধানম্ ॥ ১৮॥
প্রতিপ্রযাতেষু তপোধনেষু সুখাদবিজ্ঞাতগতার্দ্ধমাসান্।
সীতাস্বহস্তোপহৃতাগ্রপূজান্ রক্ষঃকপীন্দ্রান্ বিসসর্জ্জ রামঃ ॥১৯॥
তচ্চাত্মচিন্তাসুলভং বিমানং হৃতং সুরারেঃ সহ জীবিতেন।
কৈলাসনাথোদ্বহনায ভূয়ঃ পুষ্পং দিবঃ পুষ্পকমন্বমংস্ত ॥ ২০ ॥
পিতুর্নিযোগাদ্বনবাসমেবং নিস্তীর্য্য রামঃ প্রতিপন্নরাজ্যঃ।
ধর্ম্মার্থকামেষু সমাং প্রপেদে যথা তথৈবাবরজেষু বৃত্তিম্ ॥ ২১ ॥

যেমন ছয় আনন বিস্তার করিয়া স্তন্যপান পূর্ব্বক কৃত্তিকা প্রভৃতি মাতৃগণের প্রতি অভিন্ন বৃত্তি প্রদর্শন করিয়াছিলেন, সেইরূপ রামচন্দ্রও স্নিগ্ধভাবনিবন্ধন সমস্ত মাতৃগণকে সমান সমাদর করিতে লাগিলেন। তিনি লোভপরাঙ্মুখ হওয়াতে প্রজারা ধনবান্, ও বিঘ্নভয় নিবারণ করাতে ক্রিয়াবান্ হইয়াছিল। তিনি সকলকে শাসন করাতে পিতৃতুল্য এবং সকলের শোকাপনোদন করাতে পুত্রসদৃশ হইয়াছিলেন। এই রূপে রামচন্দ্র যথাকালে পৌরকার্য্য পর্য্যালোচনা করিয়া বিদেহরাজদুহিতা সীতার সহিত বিহার করিতে লাগিলেন। তৎকালে বোধ হইল, যেন স্বয়ং রাজলক্ষ্মী উপভোগ করিবার অভিলাষে সীতার মনোহর কলেবর আশ্রয় করিয়া রামচন্দ্রের সহিত সমাগত হইয়াছেন। তখন তাঁহারা আলেখ্যসুশোভিত প্রাসাদে বাস ও ইচ্ছানুরূপ ভোগ্য বস্তু লাভ করিয়া দণ্ডকারণ্যে অনুভূত দুঃখ সমুদায় স্মৃতিপথে আবির্ভূত হইলেও সুখ লাভ করিতে লাগিলেন।

অনন্তর জানকীর লোচনযুগল অধিকতর স্নিগ্ধভাব অবলম্বন করিল; মুখমণ্ডল শরদণ্ডের ন্যায় পাণ্ডুবর্ণ হইয়া

সর্ব্বাসু মাতৃষ্বপি বৎসলত্বাৎ স নির্বিশেষপ্রতিপত্তিরাসীৎ।
ষড়াননাপীতপয়োধরাসু নেতা চমূনামিব কৃত্তিকাসু ॥ ২২ ॥
তেনার্থবান্ লোভপরাঙ্মুখেন তেন ঘ্নতা বিঘ্নভয়ং ক্রিয়াবান।
তেনাস লোকঃ পিতৃমান্ বিনেত্রা তেনৈব শোকাপনুদেন পুত্রী ॥২৩
স পৌরকার্য্যাণি সমীক্ষ্য কালে রেমে বিদেহাধিপতের্দুহিত্রা।
উপস্থিতশ্চারুবপুস্তদীযং কৃত্বোপভোগোৎসুকযেব লক্ষ্ম্যা ॥ ২৪।
তযোর্যথাপ্রার্থিতমিন্দ্রিযার্থান্ আসেদুষোঃ সদ্মসু চিত্রবৎসু।
প্রাপ্তানি দুঃখান্যপি দণ্ডকেষু সঞ্চিন্ত্যমানানি সুখান্যভূবন্ ॥২৫
অথাধিকস্নিগ্ধবিলোচনেন মুখেন সীতা শরপাণ্ডুরেণ।
আনন্দযিত্রী পরিণেতুরাসীৎ অনক্ষরব্যঞ্জিতদোহ্নদেন ॥ ২৬।

ঠিল; অঙ্গযষ্টি অতিশয় কৃশ হইয়া গেল এবং স্তনদ্বয়ের অগ্র-
াগ নীলিমা দ্বারা অঙ্কিত হইল। তৎকালে তিনি বাক্যে
্রকাশ না করিলেও গর্ভলক্ষণ এই রূপে বিলক্ষণ প্রাদুর্ভূত
হইয়া রামচন্দ্রকে আনন্দিত করিল। তখন রাম প্রফুল্লমনে
র্জনে তাঁহাকে অঙ্কে আরোপিত করিয়া জিজ্ঞাসা করি-
লন, প্রিয়ে! তোমার কোন্ বিষয়ে অভিলাষ হইতেছে।
ীতা এই কথা শ্রবণ করিয়া সলজ্জভাবে কহিলেন, নাথ!
য স্থানে হিংস্রজন্তুগণ ভিক্ষুকদিগের তৃপ্তিসাধনার্থ
মাহৃত নীবার ধান্য ভক্ষণ করিয়া থাকে, যে স্থানে
ানপ্রস্থদিগের কন্যারা পরস্পর সখীভাব সংস্থাপন করিয়া-
ছন, সেই কুশসমাস্তীর্ণ ভাগীরথীতীরস্থ তপোবন সকল
র্শন করিতে আমার অভিলাষ হইতেছে।

রঘুপ্রবীর রাম সীতার এই বাক্যে অঙ্গীকার করিয়া
াার্শ্বচর সমভিব্যাহারে আনন্দকোলাহলপরিপূর্ণ অযোধ্যা
গরী দর্শন করিবার অভিলাষে গগনস্পর্শী প্রাসাদ শিখরে
ারোহণ করিলেন। দেখিলেন, রাজপথ সকল সুসমৃদ্ধ
াপণশ্রেণীতে সুশোভিত রহিয়াছে; সরযূতে নৌকা-
কল গমনাগমন করিতেছে এবং পুরবাসী বিলাসী ও

তামঙ্কমারোপ্য কৃশাঙ্গযষ্টিং বর্ণান্তরাক্রান্তপযোধরাগ্রাম্।
বিলজ্জমানাং রহসি প্রতীতঃ পপ্রচ্ছ রামাং রমণোঽভিলাষম্॥ ২৭॥
সা দষ্টনীবারবলীনি হিংস্রৈঃ সম্বদ্ধবৈখানসকন্যকানি।
ইয়েষ ভূয়ঃ কুশবন্তি গন্তুং ভাগীরথীতীরতপোবনানি॥ ২৮॥
তস্যৈ প্রতিশ্রুত্য রঘুপ্রবীরঃ তদীপ্সিতং পার্শ্বচরানুযাতঃ।
আলোকয়িষ্যন্ মুদিতামযোধ্যাং প্রাসাদমভ্রংলিহমারুরোহ॥ ২৯॥
ঋদ্ধাপণং রাজপথং স পশ্যন্ বিগাহ্যমানাং সরযূঞ্চ নৌভিঃ।
বিলাসিভিশ্চাধ্যুষিতানি পৌরৈঃ পুরোপকণ্ঠোপবনানি রেমে॥ ৩০॥

বিলাসিনীগণ নগরসন্নিহিত উপবনে বিহার করিতেছে তিনি এই সমস্ত দর্শন করিয়া সাতিশয় সন্তুষ্ট হইলেন।

অনন্তর সেই বৈরিবরবিজয়ী, ভুজগরাজের ন্যায় আ প্রকাণ্ড ভুজদণ্ডসম্পন্ন, সর্ব্বোৎকৃষ্ট বক্তা, বিশুদ্ধস্বভা রামচন্দ্র ভদ্রনামা এক ব্যক্তি চরকে সম্বোধন পূর্ব্বক কহি লেন, ভদ্র! পুরবাসীরা আমার চরিত্রের উপর কি কো দোষারোপ করিয়া থাকে? চর রামচন্দ্রকর্ত্তৃক এইরূপ নির্ব ন্ধাতিশয় সহকারে জিজ্ঞাসিত হইয়া কহিল, মহারাজ! পৌর জনেরা সর্ব্বাংশেই আপনার চরিত্রের প্রশংসা করি থাকে.; কিন্তু দেবী জানকী রাক্ষসাধিনাথের নিকেত বাস করিয়াছিলেন, আপনি তাঁহারে পুনরায় পরিগ্র করিতেছেন বলিয়া সকলেই আপনার চরিত্রে কলঙ্কার্প করিয়া থাকে। তখন বহ্নিসন্তপ্ত লৌহ যেমন লৌহমুদ্গ দ্বারা বিদলিত হইয়া যায়, সেইরূপ জানকীর প্রাণবল্ল রামের হৃদয় প্রণয়িণীর নিন্দাবাদদুর্ব্বহ অকীর্ত্তিভা আহত হইয়া বিদীর্ণ হইয়া গেল। এক্ষণে এই অপবা উপেক্ষা প্রদর্শন করা কর্ত্তব্য, কি নির্দ্দোষ ভার্য্যারে পরি ত্যাগ করা বিধেয় বারংবার ইহাই চিন্তা করিতে লাগিলেন

স কিংবদন্তীং বদতাং পুরোগঃ স্ববৃত্তমুদ্দিশ্য বিশুদ্ধবৃত্তঃ।
সর্পাধিরাজোরুভুজোঽপসর্পং পপ্রচ্ছ ভদ্রং বিজিতারিভদ্রঃ॥৩১
নির্বন্ধপৃষ্টঃ স জগাদ সর্ব্বং স্তুবন্তি পৌরাশ্চরিতং ত্বদীয়ম্।
অন্যত্র রক্ষোভবনোষিতায়াঃ পরিগ্রহান্মানবদেব দেব্যাঃ॥৩২
কলত্রনিন্দাগুরুণা কিলৈবমভ্যাহতং কীর্ত্তিবিপর্য্যয়েণ।
অয়োঘনেনায় ইবাভিতপ্তং বৈদেহিবন্ধোর্হৃদয়ং বিদদ্রে॥৩৩।
কিমাত্মনির্ব্বাদকথামুপেক্ষে জায়ামদোষামুত সন্ত্যজামি।
ইত্যেকপক্ষাশ্রয়বিক্লবত্বাদাসীৎ স দোলাচলচিত্তবৃত্তিঃ॥৩৪।

হার অন্যতর পক্ষের আশ্রয়বিরহে রামের মনোবৃত্তি দো-
ার ন্যায় অতিশয় চঞ্চল হইয়া উঠিল। তখন তিনি এই নিন্দা
ন্য উপায়ে অপনীত হইবে না নিশ্চয় করিয়া,ভার্য্যা পরি-
্যাগ পূর্ব্বক উহা পরিহার করিতে অভিলাষী হইলেন;
শোধনেরা ইন্দ্রিয়ভোগ্য পদার্থের কথা দূরে থাকুক, আপ
ার দেহ অপেক্ষাও যশ গুরুতর জ্ঞান করিয়া থাকেন।

অনন্তর রামচন্দ্র নিতান্ত অপ্রফুল্লমনা হইয়া ভ্রাতৃগণকে
াহ্বান করিলেন। তাঁহারা তথায় সমুপস্থিত হইবামাত্র
জ্যেষ্ঠের অতিমাত্র চিত্তবিকার দর্শনে সাতিশয় বিষণ্ণ হই-
লন। তখন রাম আপনার অপযশের বিষয় তাঁহাদিগের কর্ণ
গাচর করিয়া কহিলেন, ভ্রাতৃগণ! দেখ, আমি সদাচার সম্পন্ন
বিশুদ্ধাত্মা হইলেও আজি আমা হইতে যেমন সজল সমী-
ণ সম্পর্কে দর্পণ মলিন হয়, সেইরূপ এই সূর্য্যসম্ভূত রাজর্ষি-
ংশে কীদৃশ কলঙ্ক উপস্থিত হইল। এক্ষণে বন্ধনস্তম্ভ
যেমন গজরাজের নিতান্ত দুঃসহ হইয়া থাকে, সেই রূপ
ই তরঙ্গনিপতিত তৈল বিন্দুর ন্যায় নগর মধ্যে বিস্তীর্য্য-
াণ প্রথম অপবাদ আমার কিছুতেই সহ্য হইতেছে না।

নিশ্চিত্য চানন্যনিবৃত্তি বাচ্যং ত্যাগেন পত্ন্যাঃ পরিমার্ষ্টুমৈচ্ছৎ।
অপি স্বদেহাৎ কিমুতেন্দ্রিয়ার্থাৎ যশোধনানাং হি যশো গরীয়ঃ॥৩৫
স সন্নিপাত্যাবরজান্ হতৌজাঃ তদ্বিক্রিয়াদর্শনলুপ্তহর্ষান্।
কৌলীনমাত্মাশ্রয়মাচচক্ষে তেভ্যঃ পুনশ্চেদমুবাচ বাক্যম্ ॥ ৩৬॥
রাজর্ষিবংশস্য রবিপ্রসূতেঃ উপস্থিতঃ পশ্যত কীদৃশোঽয়ম্।
মত্তঃ সদাচারশুচেঃ কলঙ্কঃ পয়োদবাতাদিব দর্পণস্য ॥ ৩৭॥
পৌরেষু সোঽহং বহুলীভবন্তম্ অপাং তরঙ্গেষ্বিব তৈলবিন্দুম্।
সোঢ়ুং ন তৎপূর্ব্বমবর্ণমীশে আলানিকং স্থাণুমিব দ্বিপেন্দ্রঃ॥৩৮॥

অতএব আমি সেই অপবাদের উচ্ছেদ সাধনের নিমি সন্তানোৎপত্তিকাল উপস্থিত হইলেও তদ্বিষয়ে অপেক্ষা: করিয়া পূর্ব্বে পিতার আদেশে সাগরবসনা ধরণীকে যেম পরিত্যাগ করিয়াছিলাম, সেইরূপ এক্ষণে সীতাকে পরিত্যা করিব। আমি জানকীকে সাধ্বী বলিয়া অবগত আছি কিন্তু লোকাপবাদ গুরুতর বলিয়া আমার বোধ হইতেছে দেখ, লোকে ভূমির ছায়া নির্ম্মল শশাঙ্ক মণ্ডলের কলঙ্করূে আরোপিত করিয়া থাকে। আমার সেই রাক্ষসবিনাশ প্রয়াস ব্যর্থ হয় নাই, কারণ তাহা বৈরনির্যাতনের নিমিত্ত স্বীকার করিয়াছিলাম; ক্রোধনস্বভাব ভুজঙ্গ পাদাহত হই যে দংশন করে, উহা কি শোণিত পান করিবার অভিলাষ অতএব যদি এই পরিবাদশল্য উন্মূলিত করিয়া আমাে কিছুকাল জীবিত রাখিতে অভিলাষ কর, তাহা হইে তোমরা করুণাপরতন্ত্র হইয়া আমার এই অধ্যবসায়ে প্রতি ষেধ করিও না। তখন সেই ভ্রাতৃগণ মধ্যে কেহই রাজ রামচন্দ্রকে জানকীর প্রতি নিতান্ত ক্রূরভাবে এইরূপ কহি তেছেন দেখিয়াও তাহা হইতে নিবারণ বা তদ্বিষয়ে অনুমো দন করিতে সমর্থ হইলেন না।

তস্যাপনোদায় ফলপ্রবৃত্তাবুপস্থিতায়ামপি নির্ব্যপেক্ষঃ।
ত্যক্ষ্যামি বৈদেহসুতাং পুরস্তাৎ সমুদ্রনেমিং পিতুরাজ্ঞয়েব ॥ ৩৯।
অবৈমি চৈনামনঘেতি কিন্তু লোকাপবাদো বলবান্ মতো মে।
ছায়া হি ভূমেঃ শশিনো মলত্বেনারোপিতা শুদ্ধিমতঃ প্রজাভিঃ ॥৪০
রক্ষোবধান্তো নচ মে প্রযাসঃ ব্যর্থঃ স বৈরপ্রতিমোচনায়।
অমর্ষণঃ শোণিতকাঙ্ক্ষয়া কিং পদা স্পৃশন্তং দশতি দ্বিজিহ্বঃ॥৪১।
তদেষ সর্গঃ করুণার্দ্রচিত্তৈর্ন মে ভবদ্ভিঃ প্রতিষেধনীয়ঃ।
যদ্যর্থিতা নিহৃ্তবাচ্যশল্যান্ প্রাণান্ ময়া ধারয়িতুং চিরং বঃ॥৪২।
ইত্যুক্তবন্তং জনকাত্মজায়াং নিতান্তরুক্ষাভিনিবেশমীশম্।
ন কশ্চন ভ্রাতৃষু তেষু শক্তো নিষেদ্ধুমাসীদনুমোদিতুং বা ॥ ৪৩।

অনন্তর ত্রিলোকবিখ্যাতকীর্ত্তি যথার্থবাদী রাম
াজ্ঞানুবর্ত্তী লক্ষ্মণের প্রতি দৃষ্টিপাত পূর্ব্বক সম্বোধন
রিয়া কহিলেন, সাধো! তোমার ভ্রাতৃজায়া জানকী
র্ভিণী; তিনি আপনার মনোরথ ব্যক্ত করিয়া কহিয়াছেন,
থ! আমার পুনরায় তপোবন সকল দর্শন করিতে সাতি-
য় স্পৃহা হইতেছে। অতএব তুমি এই অভিলাষ পূর্ণ
রিবার ছলে রথারোহণ পূর্ব্বক তাঁহাকে বাল্মীকির
াশ্রমপদে লইয়া গিয়া তথায় পরিত্যাগ করিয়া আইস।
ক্ষ্মণ, পরশুরাম পিতার নিদেশানুসারে বিপক্ষভাব
াপন্নার ন্যায় জননীর শিরশ্ছেদন করেন, লোকমুখে এই
থা শ্রবণ করিয়াছিলেন, এক্ষণে সেই দৃষ্টান্তানুসারে জ্যেষ্ঠ
াতার আদেশ শিরোধার্য্য করিয়া লইলেন; অবিচারিত
েন গুরু লোকের আজ্ঞা প্রতিগ্রহ করাই কর্ত্তব্য।

অনন্তর তিনি জানকীর নিকট গমন করিয়া কহিলেন
ার্য্যে! চলুন, আমরা তপোবন দর্শন করিবার নিমিত্ত
মন করি। জানকী লক্ষ্মণের মুখে এই অনুকূল বাক্য
বণ করিয়া সাতিশয় সন্তুষ্ট হইলেন। তখন সুমন্ত্র রথে

স লক্ষ্মণং লক্ষ্মণপূর্ব্বজন্মা বিলোক্য লোকত্রয়গীতকীর্ত্তিঃ।
সৌম্যেতি চাভাষ্য যথার্থভাষী স্থিতং নিদেশে পৃথগাদিদেশ॥ ৪৪ ॥
প্রজাবতী দোহদশংসিনী তে তপোবনেষু স্পৃহয়ালুরেব।
স ত্বং রথী তদ্ব্যপদেশনেয়াং প্রাপয্য বাল্মীকিপদং ত্যজৈনাম্॥ ৪৫ ॥
স শুশ্রুবান্ মাতরি ভার্গবেণ পিতুর্নিযোগাৎ প্রহৃতং দ্বিষদ্বৎ।
প্রত্যগ্রহীদগ্রজশাসনং তৎ আজ্ঞা গুরূণাং হ্যবিচারণীয়া॥ ৪৬ ॥
অথানুকূলশ্রবণপ্রতীতাম্ অত্রস্নুভির্যুক্তধুরং তুরঙ্গৈঃ।
রথং সুমন্ত্রপ্রতিপন্নরশ্মিম্ আরোপ্য বৈদেহসুতাং প্রতস্থে॥ ৪৭ ॥

ত্রাসবিহীন অশ্ব যোজনা ও স্বয়ং উহার প্রগ্রহ গ্রহণ করিয়া আনয়ন করিল। লক্ষ্মণ জানকীর সহিত উহাতে আরোহণ পূর্ব্বক প্রস্থান করিলেন। জানকী রমণীয় প্রদেশ সমূহে উপনীত হইয়া প্রিয়তম আমার অতিশয় প্রিয়ানুষ্ঠান করিয়া থাকেন, এই মনে করিয়া যার পর নাই আনন্দিত হইলেন কিন্তু রামচন্দ্র তাঁহার পক্ষে কল্পদ্রুম ভাব পরিহার করিয়া যে অসিপত্র বৃক্ষরূপে প্রাদুর্ভূত হইয়াছেন, তৎকালে তিনি তাহা অবগত হইতে পারিলেন না। অনন্তর লক্ষ্মণ গমনকালে পথিমধ্যে জানকীর নিকট যাহা গোপন করিয়া রাখিলেন জানকীর দক্ষিণ চক্ষু স্পন্দিত হইয়া প্রিয়তমের দর্শন লাভ এককালে বিলুপ্ত হইলে যে দুর্ব্বিষহ দুঃখ উৎপাদন করিবে, তাহা সূচিত করিয়া দিল। তখন এই দুর্নিমিত্তজনিত বিষাদে সীতার মুখকমল একান্ত ম্লান হইয়া গেল। তি মনেমনে অনুজগণের সহিত রাজা রামচন্দ্রের মঙ্গল হউ বারংবার এইরূপ প্রার্থনা করিতে লাগিলেন। ক্র তাঁহারা বহুদূর অতিক্রম করিয়া ভাগীরথী গঙ্গ সন্নিহিত হইলেন। লক্ষ্মণ জ্যেষ্ঠের আজ্ঞানুসা পতিব্রতা সীতাকে বনান্তে পরিত্যাগ করিবেন বলি

সা নীয়মানা রুচিরান্ প্রদেশান্ প্রিয়ঙ্করো মে প্রিয় ইত্যনন্দৎ
নাবুদ্ধ কল্পদ্রুমতাং বিহায় জাতং তমাত্মন্যসিপত্রবৃক্ষম্ ॥ ৪৮
জুগূহ তস্যাঃ পথি লক্ষ্মণো যৎ সব্যেতরেণ স্ফুরতা তদক্ষ্ণা।
আখ্যাতমস্যা গুরু ভাবি দুঃখম্ অত্যন্তলুপ্তপ্রিয়দর্শনেন ॥ ৪৯ ॥
সা দুর্নিমিত্তোপগতাদ্বিষাদাৎ সদ্যঃ পরিম্লানমুখারবিন্দা।
রাজ্ঞঃ শিবং সাবরজস্য ভূয়াৎ ইত্যাশশংসে করণৈরবাহ্যৈঃ ॥
গুরোর্নিয়োগাদ্বনিতাং বনান্তে সাধ্বীং সুমিত্রাতনয়ো বিহাস্যন্
অবার্য্যতেবোত্থিতবীচিহস্তৈঃ জহ্নোর্দুহিত্রা স্থিতয়া পুরস্তাৎ ॥

ই যেন জাহ্নবীসম্মুখে অবস্থান পূর্ব্বক তাঁহাকে উত্থিত
রঙ্গরূপ হস্ত দ্বারা নিবারণ করিতে লাগিলেন।

অনন্তর সারথি সুমন্ত্র অশ্বের গমনবেগ নিবারণ
রিলে সত্য প্রতিজ্ঞ লক্ষ্মণ রথ হইতে ভ্রাতৃজায়া জানকীরে
াহ্নবীতীরে অবরোপিত করিলেন। এক জন কিরাত
থায় একখানি নৌকা আনয়ন করিল। লক্ষ্মণ সীতার
হিত সেই তরণীতে আরোহণ করিয়া আপনার প্রতিজ্ঞার
্যায় গঙ্গার পর পারে উত্তীর্ণ হইলেন।

অনন্তর লক্ষ্মণ কথঞ্চিৎ বাক্য নিঃসারণ পূর্ব্বক বাষ্প-
দ্গাদ কণ্ঠে ঔৎপাতিকশিলাবর্ষী জলদের ন্যায় রাজা রাম-
ন্দ্রের আদেশ নির্দ্দেশ করিলেন। সীতা রামচন্দ্রের শাসন
াবণ করিবামাত্র অবমাননারূপ প্রবল সমীরণে অভিহত
ইয়া লতার ন্যায় সহসা স্বীয় জননী অবনীতে নিপতিত
ইলেন। জননী বসুন্ধরা ইক্ষ্বাকুকুল সম্ভূত সচ্চরিত্র ভর্ত্তা
ামচন্দ্র তোমাকে অকারণে কি নিমিত্ত পরিত্যাগ করিবেন,
এইরূপ শংসয়াপন্ন হইয়াই যেন জানকীকে অভ্যন্তরে স্থান
প্রদান করিলেন না।

রথাৎ স যন্ত্রা নিগৃহীতবাহাৎ তাং ভ্রাতৃজাযাং পুলিনেঽবতার্য্য।
গঙ্গাং নিষাদাহৃতনৌবিশেষঃ ততার সন্ধ্যামিব সত্যসন্ধঃ ॥ ৫২ ॥
অথ ব্যবস্থাপিতবাক্ কথঞ্চিৎ সৌমিত্রিরন্তর্গতবাষ্পকণ্ঠঃ।
ঔৎপাতিকং মেঘ ইবাশ্মবর্ষং মহীপতেঃ শাসনমুজ্জগার ॥ ৫৩ ॥
ততোঽভিষঙ্গানিলবিপ্রবিদ্ধা প্রভ্রশ্যমানাভরণপ্রসূনা।
স্বমূর্ত্তিলাভপ্রকৃতিং ধরিত্রীং লতেব সীতা সহসা জগাম ॥ ৫৪ ॥
ইক্ষ্বাকুবংশপ্রভবঃ কথং ত্বাং ত্যজেদকস্মাৎ পতিরার্য্যবৃত্তঃ।
ইতি ক্ষিতিঃ সংশয়িতেব তস্যৈ দদৌ প্রবেশং জননী ন তাবৎ ॥৫৫

সীতা মূর্চ্ছিতা হইয়া ছিলেন বলিয়া আপনার চির পরিত্যাগ রূপ দুঃখ কিছুই অনুভব করিতে পারেন নাই পরে সংজ্ঞালাভ করিয়া দুঃখাবেগে অন্তরে দগ্ধ হইতে লাগিলেন। তৎকালে লক্ষ্মণ যত্ন পূর্ব্বক তাঁহার যে সংজ্ঞা সম্পাদন করিলেন, উহা তাঁহার পক্ষে মোহ অপেক্ষা নিতান্ত দুঃসহ হইয়া উঠিল। তিনি পাপশূন্য হইলে রাম যে তাঁহারে পরিত্যাগ করিলেন, তন্নিমিত্ত তিনি স্বীয় ভর্ত্তা রামচন্দ্রের কিছুমাত্র নিন্দা করিলেন না ; প্রত্যুত চিরদুঃখভাগিনী ও দুষ্কৃতকারিণী বলিয়া বারংবার আপনাকে ধিক্কার করিতে লাগিলেন। তখন লক্ষ্মণ সাধ্বী সীতাকে আশ্বাস প্রদান পূর্ব্বক মহর্ষি বাল্মীকির আশ্রম পদের পথ নির্দ্দেশ করিয়া দিয়া কহিলেন " দেবি ! আমি পরাধীন ; রাজার আজ্ঞা প্রতিপালন নিবন্ধন আপনার প্রতি যে নিষ্ঠুর ব্যবহার করিলাম, তাহা ক্ষমা করুন ; এই বলিয়া তাঁহার চরণে প্রণত হইলেন। তখন বিদেহরাজ তনয়া তাঁহাকে উত্থাপিত করিয়া কহিলেন সৌম্য! বিষ্ণু যেমন ইন্দ্রের অধীন, সেইরূপ তুমিও জ্যেষ্ঠের

সা লুপ্তসংজ্ঞা ন বিবেদ দুঃখং প্রত্যাগতাসুঃ সমতপ্যতান্তঃ।
তস্যাঃ সুমিত্রাত্মজযত্নলব্ধো মোহাদভূৎ কষ্টতরঃ প্রবোধঃ ॥ ৫৬।
ন চাবদদ্ভর্ত্তুরবর্ণমার্য্যা নিরাকরিষ্ণোর্ব্বৃজিনাদৃতেঽপি।
আত্মানমেব স্থিরদুঃখভাজং পুনঃপুনর্দুষ্কৃতিনং নিনিন্দ ॥ ৫৭ ॥
আশ্বাস্য রামাবরজঃ সতীং তাম্ আখ্যাতবাল্মীকিনিকেতমার্গঃ।
নিঘ্নস্য মে ভর্তৃনিদেশরৌক্ষ্যং দেবি ক্ষমস্বেতি বভূব নম্রঃ ॥৫৮।
সীতা তমুত্থাপ্য জগাদ বাক্যং প্রীতাস্মি তে সৌম্য চিরায় জীব।
বিড়ৌজসা বিষ্ণুরিবাগ্রজেন ভ্রাত্রা যদিত্থং পরবানসি ত্বম্ ॥ ৫৯।

শবর্ত্তী হইয়াছ ; এই নিমিত্ত প্রীতমনে কহিতেছি, ়মি চিরঞ্জীবী হও। তুমি আমার শ্বশ্রূগণকে যথাক্রমে ামার প্রণাম জানাইয়া কহিবে, তাঁহারা যেন আমার র্ভস্থ সন্তানের শুভানুধ্যান করেন। তুমি আমার াক্যানুসারে সেই রাজাকে কহিবে, তিনি আপনার মক্ষে হুতাশনে আমার বিশুদ্ধি সম্পাদন করিয়াও কেবল াকাপবাদ শ্রবণে যে আমাকে পরিত্যাগ করিলেন, উহা ꣳ তাঁহার কুল ও শাস্ত্রানুশীলনের সমুচিত কার্য্য হইল ? থবা তিনি সুবোধ, তিনি যে স্বেচ্ছাক্রমে আমাকে পরি- ্যাগ করিলেন, আমি ইহা কখনই আশঙ্কা করি না ; আমি । জন্মান্তরে পাপসঞ্চয় করিয়াছিলাম, ইহা তাহারই দুর্বি- ং বজ্রনির্ঘোষ সদৃশ ফল। তিনি পূর্ব্বে উপস্থিত রাজ- ক্ষ্মীকে পরিত্যাগ করিয়া আমার সহিত বনে প্রস্থান করি াছিলেন, এক্ষণে সেই লক্ষ্মী আমাকে তাঁহার আবাসে াস্পদলাভ পূর্ব্বক অবস্থান করিতে দেখিয়া ক্রোধভরে াহা সহ্য করিতে পারিলেন না। তপস্বিনীরা রাক্ষসদি- ার অত্যাচারে আপনাদিগের ভর্ত্তৃগণকে নিতান্ত নিপী-

শ্বশ্রূজনং সর্ব্বমনুক্রমেণ বিজ্ঞাপয প্রাপিতমৎপ্রণামঃ।
প্রজানিষেকং মযি বর্ত্তমানং সূনোরনুধ্যাযত চেতসেতি ॥ ৬০ ॥
বাচ্যস্ত্বযা মদ্বচনাৎ স রাজা বহ্নৌ বিশুদ্ধামপি যৎ সমক্ষম্।
মাং লোকবাদশ্রবণাদহাসীঃ শ্রুতস্য কিং তৎ সদৃশং কুলস্য ॥ ৬১ ॥
কল্যাণবুদ্ধেরথবা তবাযং ন কামচারো মযি শঙ্কনীযঃ।
মমৈব জন্মান্তরপাতকানাং বিপাকবিস্ফূর্জ্জথুরপ্রসহ্যঃ ॥ ৬২ ॥
উপস্থিতাং পূর্ব্বমপাস্য লক্ষ্মীং বনং মযা সার্দ্ধমসি প্রপন্নঃ।
তদাস্পদং প্রাপ্য তযাতিরোষাৎ সোঢাস্মি ন ত্বদ্ভবনে বসন্তী ॥ ৬৩॥

ড়িত দেখিয়া আমার শরণাগত হইয়াছিলেন, আমি তৎ
কালে কেবল তাঁহারই অনুগ্রহে উহাঁদিগকে আশ্রয় প্রদা
করিয়াছিলাম ; এক্ষণে তিনি জাজ্বল্যমান থাকিতে আ
কি প্রকারে তপস্বীর শরণাপন্ন হইব ? তাঁহার ঔর
আমার গর্ভসঞ্চার হইয়াছে, এক্ষণে উহার রক্ষা বিধা
করাই আমার কর্ত্তব্য ; যদি এই প্রকার প্রতিবন্ধক না হই
তাহা হইলে তাঁহার চিরবিরহে এই নিতান্ত নিষ্ফল তু
জীবনে কি উপেক্ষা করিতাম ? আমি সন্তান প্রসব করি
বার পূর্ব্বেই সূর্য্যে দৃষ্টিনিক্ষেপ পূর্ব্বক এই মানসে তপো
নুষ্ঠান করিব, যেন ঐ তপোবলে জন্মান্তরে তিনিই আমা
স্বামী হন, কিন্তু তাঁহার সহিত আর যেন আমার বিচ্ছেদ
হয়। মনু কহিয়াছেন, ব্রাহ্মণ প্রভৃতি চারিবর্ণের আশ্র
রক্ষা করা রাজার পরম ধর্ম্ম ; অতএব আমাকে বনবা
দিলেও তাঁহাকে তপস্বীদিগের ন্যায় আমারও তত্ত্বাবধা
করিতে হইবে।

লক্ষ্মণ রামচন্দ্রকে কহিবার নিমিত্ত সীতার বা
অঙ্গীকার করিয়া প্রস্থান করিলে সীতা অতিমাত্র দুঃখ

নিশাচরোপপ্লুতভর্তৃকাণাং তপস্বিনীনাং ভবতঃ প্রসাদাৎ।
ভূত্বা শরণ্যা শরণার্থমন্যং কথং প্রপৎস্যে ত্বয়ি দীপ্যমানে ॥ ৬৪।
কিংবা তবাত্যন্তবিয়োগমোঘে কুর্য্যামুপেক্ষাং হতজীবিতেঽস্মিন্।
স্যাদ্রক্ষণীয়ং যদি মে ন তেজঃ ত্বদীয়মন্তর্গতমন্তরায়ঃ ॥ ৬৫ ॥
সাহং তপঃ সূর্য্যনিবিষ্টদৃষ্টিঃ ঊর্দ্ধং প্রসূতেশ্চরিতুং যতিষ্যে।
ভূয়ো যথা মে জননান্তরেঽপি ত্বমেব ভর্ত্তা নচ বিপ্রয়োগঃ ॥ ৬৬ ॥
নৃপস্য বর্ণাশ্রমপালনং যৎ স এব ধর্ম্মো মনুনা প্রণীতঃ।
নির্ব্বাসিতাপ্যেবমতস্ত্বয়াহং তপস্বিসামান্যমবেক্ষণীয়া ॥ ৬৭ ॥

ভাবে নিতান্ত ভীতা কুররীর ন্যায় মুক্তকণ্ঠে পুনরায় রোদন করিতে লাগিলেন। তখন ময়ূরগণ নৃত্য, বৃক্ষ সকল পুষ্প ও হরিণীরা গৃহীত কুশাঙ্কুর পরিত্যাগ করিল। এই রূপে অরণ্যমধ্যেও সকলে সীতার সমদুঃখভাব প্রাপ্ত হইয়া রোদন করিতে লাগিল।

এই অবসরে ব্যাধবিদ্ধ ক্রৌঞ্চদর্শনে যাঁহার শোক-সাগর উচ্ছলিত হইয়া শ্লোকরূপে পরিণত হয়, সেই মহা-কবি বাল্মীকি সমিধ্ কুশ আহরণার্থ নির্গত হইয়া রোদন-ধ্বনি অনুসারে সীতার সন্নিধানে সমুপস্থিত হইলেন। সীতা তাঁহাকে সন্নিহিত অবলোকন পূর্ব্বক বিলাপ হইতে বিরত হইয়া দৃষ্টিবিঘাতক অশ্রু মার্জন করত তাঁহার চরণে প্রণিপাত করিলেন। মহর্ষি বাল্মীকি তাঁহার গর্ভ-লক্ষণ নিরীক্ষণ পূর্ব্বক "সুপুত্র প্রসব কর" বলিয়া আশীর্ব্বাদ করত কহিলেন, বৈদেহি! তোমার ভর্ত্তা রামচন্দ্র মিথ্যা-পবাদে নিতান্ত ক্ষুভিত হইয়া তোমাকে যে পরিত্যাগ করি-য়াছেন, তাহা আমি সমাধিবলে সম্যক্ অবগত হইয়াছি।

তথেতি তস্যাঃ প্রতিগৃহ্য বাচং রামানুজে দৃষ্টিপথং ব্যতীতে।
সা মুক্তকণ্ঠং ব্যসনাতিভারাৎ চক্রন্দ বিগ্না কুররীব ভূয়ঃ ॥ ৬৮ ॥
নৃত্যং ময়ূরাঃ কুসুমানি বৃক্ষাঃ দর্ভানুপাত্তান্ বিজহুর্হরিণ্যঃ।
তস্যাঃ প্রপন্নে সমদুঃখভাবমত্যন্তমাসীদ্রুদিতং বনেঽপি ॥ ৬৯ ॥
তামভ্যগচ্ছদ্রুদিতানুসারী কবিঃ কুশেধ্মাহরণায় যাতঃ।
নিষাদবিদ্ধাণ্ডজদর্শনোত্থঃ শ্লোকত্বমাপদ্যত যস্য শোকঃ ॥ ৭০ ॥
তমশ্রু নেত্রাবরণং প্রমৃজ্য সীতা বিলাপাদ্বিরতা ববন্দে।
তস্যৈ মুনির্দোহদলিঙ্গদর্শী দাশ্বান্ সুপুত্রাশিষমিত্যুবাচ ॥ ৭১ ॥
জানে বিসৃষ্টাং প্রণিধানতস্ত্বাং মিথ্যাপবাদক্ষুভিতেন ভর্ত্রা।
তন্মা ব্যথিষ্ঠা বিষয়ান্তরস্থং প্রাপ্তাসি বৈদেহি পিতুর্নিকেতম্ ॥ ৭২ ॥

এক্ষণে তুমি তোমার পিতা জনকেরই দেশান্তরগত নিবে
তনে সমুপস্থিত হইয়াছ; অতএব আর শোকাকুল হই
না। রাম ত্রিলোকের মহৎ উপকার সাধন করিয়াছে
তিনি সত্যপ্রতিজ্ঞ ও নিরহঙ্কৃত; কিন্তু তোমার প্র
এইরূপ গর্হিতাচরণ করিয়াছেন বলিয়া, তাঁহার উ
আমার বিলক্ষণ ক্রোধসঞ্চার হইয়াছে। তোমার শ্ব
যশস্বী রাজা দশরথ আমার প্রিয়সখা; তোমার পি
মহারাজ জনক সাধুদিগের সংসারদুঃখবিনাশক এবং তু
পতিব্রতাদিগের অগ্রগণ্যা; এই সমস্ত কারণে তোম
উপর আমার অতিশয় দয়ার উদ্রেক হইয়াছে। এই তপে
বনে তপস্বিগণের অধিবাসনিবন্ধন হিংস্রজন্তুগণ শান্তভ
অবলম্বন করিয়াছে; অতএব তুমি এস্থানে অশঙ্কিত ম
অবস্থান কর। তুমি নির্বিঘ্নে সন্তান প্রসব করিলে এই তপে
বনেই জাতকর্ম্মাদি ক্রিয়া সমাহিত হইবে। ঐ দে
পাপনাশক তমসার তট তাপসদিগের পর্ণকুটীরে পরি
পূর্ণ রহিয়াছে। তুমি উহার সলিলে অবগাহন ও উহ

উৎখাতলোকত্রয়কণ্টকেঽপি সত্যপ্রতিজ্ঞেঽপ্যবিকত্থনেঽপি।
ত্বাং প্রত্যকস্মাৎ কলুষপ্রবৃত্তাবস্ত্যেব মন্যুর্ভরতাগ্রজে মে॥ ৭৩॥
তবোরুকীর্ত্তিঃ শ্বশুরঃ সখা মে সতাং ভবোচ্ছেদকরঃ পিতা তে।
ধুরি স্থিতা ত্বং পতিদেবতানাং কিন্তন্ন যেনাসি মমানুকম্প্যা॥ ৭৪॥
তপস্বিসংসর্গবিনীতসত্ত্বে তপোবনে বীতভয়া বসাস্মিন্।
ইতো ভবিষ্যত্যনঘপ্রসূতেরপত্যসংস্কারময়ো বিধিস্তে॥ ৭৫॥
অশূন্যতীরাং মুনিসন্নিবেশৈস্তমোঽপহন্ত্রীং তমসাং বগাহ্য।
তৎসৈকতোৎসঙ্গবলিক্রিয়াভিঃ সম্পৎস্যতে তে মনসঃ প্রসাদঃ॥৭৬

লিলে ইষ্ট দেবতার পূজা সমাধান পূর্ব্বক সাতিশয় সন্তোষ
ভ করিবে। এই স্থানে ঋষিকন্যারা সময়োচিত পুষ্প
এবং অকৃষ্ট ক্ষেত্রসমুৎপন্ন পূজোপহারযোগ্য নীবারাদি
ন্য আহরণ করত উদারবাক্যে তোমার অভিনব দুঃখ
পনোদন করিবেন। তুমি স্বসামর্থ্যানুরূপ জলকলস
রা আশ্রমস্থ ক্ষুদ্র ক্ষুদ্র বৃক্ষ সকল পরিবর্দ্ধিত করত
ানোৎপত্তির পূর্ব্বেই স্তন্যপায়ী শিশুর প্রতিপালনজনিত
তি নিশ্চয়ই অনুভব করিতে পারিবে।

জানকী মহর্ষি বাল্মীকির এইরূপ অনুগ্রহবাক্যে যথেষ্ট
ভিনন্দন করিতে লাগিলেন। তখন তপোধন একান্ত কৃপা-
রবশ হইয়া তাঁহাকে লইয়া সায়ংকালে স্বীয় আশ্রমপদে
ুপস্থিত হইলেন। দেখিলেন, মৃগেরা শান্তভাবে বেদির
র্শ্বদেশে অবস্থান করিতেছে।

অনন্তর অমাবস্যা যেমন অগ্নিষ্বাত্ত প্রভৃতি পিতৃগণের
ক্ষাবশিষ্ট শশাঙ্কের কলাকে ওষধি সমুদায়ে প্রত্যর্পণ
রিয়া থাকে, সেইরূপ মহর্ষি তাপসীগণের হস্তে শোকার্ত্তা
তাকে সমর্পণ করিলেন। তাপসীরাও সীতার আগমনে

পুষ্পং ফলং চার্ত্তবমাহরন্ত্যো বীজঞ্চ বালেয়মকৃষ্টরোহি।
বিনোদয়িষ্যন্তি নবাভিষঙ্গাম্ উদারবাচো মুনিকন্যকাস্ত্বাম্ ॥ ৭৭ ॥
পয়োঘটৈরাশ্রমবালবৃক্ষান্ সংবর্দ্ধয়ন্তী স্ববলানুরূপৈঃ।
অসংশয়ং প্রাক্ তনয়োপপত্তেঃ স্তনন্ধয়প্রীতিমবাপ্স্যসি ত্বম্ ॥ ৭৮॥
অনুগ্রহপ্রত্যভিনন্দিনীং তাং বাল্মীকিরাদায় দয়ার্দ্রচেতাঃ।
সায়ং মৃগাধ্যাসিতবেদিপার্শ্বং স্বমাশ্রমং শান্তমৃগং নিনায় ॥ ৭৯ ॥
তামর্পয়ামাস চ শোককর্ষীং তদাগমপ্রীতিষু তাপসীষু।
নির্দ্দিষ্টসারাং পিতৃভির্হিমাংশোরন্ত্যাং কলাং দর্শ ইবৌষধীষু ॥৮০॥

সাতিশয় সন্তুষ্ট হইলেন। অনন্তর তাঁহারা তাঁহাকে স
চিত সৎকার করিয়া সায়ংকালে বাস করিবার নিমিত্ত এ
পর্ণকুটীর প্রদান করিলেন এবং ঐ পর্ণকুটীরমধ্যে ইঙ্গু
তৈলের প্রদীপ প্রজ্বালিত ও পবিত্র চর্ম্মের শয্যা প্রস্তু
করিয়া দিলেন। জানকী বাল্মীকির আশ্রমে অবস্থা
করিয়া তমসার সলিলে অবগাহন পূর্ব্বক বিশুদ্ধভাব অ
লম্বন, বল্কল পরিধান ও বিধানানুসারে অতিথিগণের পূ
সমাধান করিয়া ভর্ত্তা রামচন্দ্রের বংশ রক্ষার্থ বন্য ফলমূ
দ্বারা শরীর ধারণ করিতে লাগিলেন।

এদিকে লক্ষ্মণ "এখনও কি রাজার অন্তরে অনুতা
উপস্থিত হইবে না" এই ভাবিয়া আকুলিতমনে রামে
সন্নিধানে গমনপূর্ব্বক কহিলেন মহারাজ! আমি আপনা
আজ্ঞানুসারে সীতাকে বাল্মীকির তপোবনে পরিত্যা
করিয়া আসিলাম। এই বলিয়া সীতা বিলাপ ও পরিতা
করিয়া যাহা কহিয়াছিলেন জ্যেষ্ঠের নিকট তাহাও অবি
কল কহিলেন। রাম তৎসমুদায় শ্রবণ করিয়া পৌষমাে
নীহারবর্ষী নিশানাথের ন্যায় সহসা অনর্গল বাষ্পজল বি

তা ইঙ্গুদীস্নেহকৃতপ্রদীপমাস্তীর্ণমেধ্যাজিনতল্পমন্তঃ।
তস্যৈ সপর্য্যানুপদং দিনান্তে নিবাসহেতোরুটজং বিতেরুঃ॥ ৮১
তত্রাভিষেকপ্রযতা বসন্তী প্রযুক্তপূজা বিধিনাতিথিভ্যঃ।
বন্যেন সা বল্কলিনী শরীরং পত্যুঃ প্রজাসন্ততয়ে বভার॥ ৮২॥
অপি প্রভুঃ সানুশয়োঽধুনা স্যাৎ কিমুৎসুকঃ শক্রজিতোঽপি হন্তা।
শশংস সীতা পরিদেবনান্তমনুষ্ঠিতং শাসনমগ্রজায়॥ ৮৩॥
বভূব রামঃ সহসা সবাষ্পঃ তুষারবর্ষীব সহস্যচন্দ্রঃ।
কৌলীনভীতেন গৃহান্নিরস্তা ন তেন বৈদেহসুতা মনস্তঃ॥ ৮৪॥

ৰ্ত্তন করিতে লাগিলেন। তিনি লোকাপবাদে ভীত হইয়া সীতাকে আবাস হইতে নিষ্কাশিত করিয়াছিলেন, কিন্তু সীতা তাঁহার অন্তর হইতে কিছুমাত্র অন্তরিত হন নাই।

অনন্তর রজোগুণ বিনির্ম্মুক্ত আশ্রম চতুষ্টয়ের রক্ষণা-বেক্ষণে সতত জাগরূক ধীমান্ রামচন্দ্র স্বয়ংই শোক সংবরণ করিয়া ভ্রাতৃসাধারণভোগ্য অতি সমৃদ্ধ রাজ্য শাসন করিতে লাগিলেন। এই রূপে তিনি লোকাপবাদভয়ে ভীত হইয়া পতিব্রতচারিণী জনকনন্দিনীকে পরিত্যাগ করিলে রাজ-লক্ষ্মী নিঃসপত্নী হইয়াই যেন তাঁহার বক্ষঃস্থলে পরম সুখে বিহার করিতে লাগিলেন।

এদিকে রাম সীতাকে পরিত্যাগ করিয়া অন্য রমণীর পাণিগ্রহণ করেন নাই এবং সীতার প্রতিকৃতি বামপার্শ্বে স্থাপন করিয়া যজ্ঞানুষ্ঠান করিয়াছেন, সীতা লোকমুখে এই কথা শ্রবণ করিয়া দুর্ণিবার ভর্ত্তৃপরিত্যাগদুঃখ অতিকষ্টে সহ্য করিতে লাগিলেন।

নিগৃহ্য শোকং স্বযমেব ধীমান্ বর্ণাশ্রমাবেক্ষণজাগরূকঃ।
স ভ্রাতৃসাধারণভোগমৃদ্ধং রাজ্যং রজোরিক্তমনাঃ শশাস॥ ৮৫॥
তামেকভার্য্যাং পরিবাদভীরোঃ সাধ্বীমপি ত্যক্তবতো নৃপস্য।
বক্ষস্যসঙ্ঘট্টসুখং বসন্তী রেজে সপত্নীরহিতেব লক্ষ্মীঃ॥ ৮৬॥

সীতাং হিত্বা দশমুখরিপুর্নোপযেমে যদন্যাং
তস্যা এব প্রতিকৃতিসখো যৎ ক্রতূনাজহার।
বৃত্তান্তেন শ্রবণবিষয়প্রাপিণা তেন ভর্ত্তুঃ
সা দুর্ব্বারং কথমপি পরিত্যাগদুঃখং বিষেহে॥ ৮৭॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ সীতাপরিত্যাগো নাম চতুর্দ্দশঃ সর্গঃ।

# পঞ্চদশ সর্গ।

এইরূপে মহারাজ রামচন্দ্র জানকীকে পরিত্যা করিয়া কেবল সাগরাম্বরা বসুন্ধরাকে প্রতিপালন করিতে লাগিলেন। একদা যমুনাতীরবাসী মহর্ষিগণ নিশাচর লব ণের উপদ্রবে যাগযজ্ঞ প্রতিহত হওয়াতে আশ্রয়লাভা শরণাগতপ্রতিপালক রামের সন্নিধানে সমুপস্থিত হই লেন। তাঁহারা রামচন্দ্রকে বিপন্নের রক্ষক জানিয়া স্বী তেজঃপ্রভাবে ঐ রাক্ষসকে ভস্মসাৎ করেন নাই; যখ রক্ষার নিতান্ত অসদ্ভাব উপস্থিত হয়, সেই সময়েই তাঁহার অভিশাপরূপ অস্ত্র গ্রহণ করিয়া তপস্যার ব্যয়সাধনে প্রবৃ হন। মহীপাল রাম নিশাচরকৃত উপদ্রবের প্রতিকা করিবার নিমিত্ত তাঁহাদিগের নিকট অঙ্গীকার করিলেন। ইহা প্রসিদ্ধই আছে, ভগবান বিষ্ণু ধর্ম্মরক্ষার্থই ভূতলে আবি ভূর্ত হইয়াছেন। তখন মহর্ষিগণ মহারাজ! ঐ রাক্ষ

কৃতসীতাপরিত্যাগঃ স রত্নাকরমেখলাম্ ।
বুভুজে পৃথিবীপালঃ পৃথিবীমেব কেবলাম্ ॥ ১ ॥
লবণেন বিলুপ্তেজ্যা স্তামিস্রেণ তমভ্যযুঃ ।
মুনযো যমুনাভাজঃ শরণ্যং শরণার্থিনঃ ॥ ২ ॥
অবেক্ষ্য রামং তে তস্মিন্ ন প্রজহ্রুঃ স্বতেজসা ।
ত্রাণাভাবে হি শাপাস্ত্রাঃ কুর্ব্বন্তি তপসো ব্যযম্ ॥ ৩ ॥
প্রতিশুশ্রাব কাকুৎস্থস্তেভ্যো বিঘ্নপ্রতিক্রিযাম্ ।
ধর্ম্মসংরক্ষণার্থৈব প্রবৃত্তির্ভুবি শার্ঙ্গিণঃ ॥ ৪ ॥

তাস্ত দুর্জ্জয়, সে যখন শূল পরিত্যাগ পূর্ব্বক শূন্যহস্তে কিবে, তখনই তাহারে আক্রমণ করিবেন। এই বলিয়া রণের বধোপায় নির্দ্দেশ করিয়া দিলেন।

অনন্তর রামচন্দ্র শত্রুবিনাশনিবন্ধন শত্রুঘ্নের নাম র্থক করিবার নিমিত্তই যেন তাঁহারে মহর্ষিগণের হিতসা-ার্থ আদেশ করিলেন। যেমন বিশেষ শাস্ত্র সামান্য শাস্ত্রকে তিহত করিতে পারে; সেইরূপ রঘুবংশীয়দিগের মধ্যে যে হ হউক না কেন, শত্রুবিনাশে সমর্থ হয় সন্দেহ নাই।

তখন শত্রুঘ্ন অগ্রজ রামের আশীর্ব্বাদ প্রতিগ্রহ করিয়া ারোহণ পূর্ব্বক বিকসিত কুসুমের মধুরগন্ধে আমোদিত নন সকল অবলোকন করত নির্ভয়ে গমন করিতে াগিলেন। অধ্যয়নার্থ ধাতুর পশ্চাদ্বর্ত্তী অধিশব্দ মন অভিধেয়ার্থ সিদ্ধ করিয়া দেয়, সেইরূপ সৈন্যমণ্ডলী মের নিদেশানুসারে কার্য্যসংসাধনার্থ শত্রুঘ্নের পশ্চাৎ শ্চাৎ গমন করিতে লাগিল। মহর্ষিগণ রথের অগ্রে গ্রে গমন পূর্ব্বক তেজস্বিপ্রধান শত্রুঘ্নকে পথপ্রদর্শন রাতে শত্রুঘ্ন রথাগ্রযায়ী বালখিল্যগণকর্ত্তৃকনির্দ্দিষ্ট-

তে রামায় বধোপায়মাচখ্যুর্বিবুধদ্বিষঃ।
দুর্জ্জয়ো লবণঃ শূলী বিশূলঃ প্রার্থ্যতামিতি ॥ ৫ ॥
আদিদেশাথ শত্রুঘ্নং তেষাং ক্ষেমায় রাঘবঃ।
করিষ্যন্নিব নামাস্য যথার্থমরিনিগ্রহাৎ ॥ ৬ ॥
যঃ কশ্চন রঘূণাং হি পরমেকঃ পরন্তপঃ।
অপবাদ ইবোৎসর্গং ব্যাবর্ত্তয়িতুমীশ্বরঃ ॥ ৭ ॥
অগ্রজেন প্রযুক্তাশী স্ততো দাশরথী রথী।
যযৌ বনস্থলীঃ পশ্যন্ পুষ্পিতাঃ সুরভীরভীঃ ॥ ৮ ॥
রামাদেশাদনুগতা সেনা তস্যার্থসিদ্ধয়ে।
পশ্চাদধ্যয়নার্থস্য ধাতোরধিরিবাভবৎ ॥ ৯ ॥

পথ প্রচণ্ড মার্ত্তণ্ডমণ্ডলের ন্যায় অপূর্ব্ব শোভা ধা করিলেন।

গমনকালে পথিমধ্যে বিভাবরী সমুপস্থিত হই তখন শত্রুঘ্ন মহর্ষি বাল্মীকির তপোবনে প্রবিষ্ট হ লেন। মৃগেরা তাঁহার রথের ঘর্ঘর শব্দ শ্রবণ পূর্ব্ব গ্রীবাদেশ উন্নত করিয়া রহিল। মহর্ষি বাল্মী শত্রুঘ্নকে সমুপস্থিত দেখিয়া তপঃপ্রভাবলব্ধ উৎকৃষ্ট উপ চার দ্বারা যথোচিত অর্চ্চনা করিলেন। শত্রুঘ্নের বাহ সকল পথগমনক্লেশে একান্তক্লান্ত ও পরিশ্রান্ত হওয়া বিশ্রাম করিতে লাগিল।

এদিকে গর্ভিণী জনকনন্দিনী সেই রজনীতে অব যেমন সমগ্র কোষ ও দণ্ড প্রসব করে, সেইরূপ দুইটি পু প্রসব করিলেন। সুমিত্রাতনয় শত্রুঘ্ন জ্যেষ্ঠ ভ্রাতার পুত্রো পত্তি সংবাদ শ্রবণ করিবামাত্র অতিমাত্র প্রীত হইয়া প্রাত কালে তপোধনকে কৃতাঞ্জলিপুটে আমন্ত্রণ ও সুসজ্জি রথে আরোহণ পূর্ব্বক প্রস্থান করিলেন।

আদিষ্টবর্ত্মা মুনিভিঃ স গচ্ছংস্তপতাং বরঃ।
বিররাজ রথপ্রষ্ঠৈর্বালখিল্যৈরিবাংশুমান্॥ ১০॥
তস্য মার্গবশাদেকা বভুব বসতির্যতঃ।
রথস্বনোৎকণ্ঠমৃগে বাল্মীকীয়ে তপোবনে॥ ১১॥
তমৃষিঃ পূজয়ামাস কুমারং ক্লান্তবাহনম্।
তপঃপ্রভাবসিদ্ধাভি র্বিশেষপ্রতিপত্তিভিঃ॥ ১২॥
তস্যামেবাস্য যামিন্যাং অন্তর্বত্নী প্রজাবতী।
সুতাবসূত সম্পন্নৌ কোশদণ্ডাবিব ক্ষিতিঃ॥ ১৩॥
সন্তানশ্রবণাদ্ভ্রাতুঃ সৌমিত্রিঃ সৌমনস্যবান্।
প্রাঞ্জলির্মুনিমামন্ত্র্য প্রাতর্যুক্তরথো যযৌ॥ ১৪॥

অনন্তর তিনি বহুদূর অতিক্রম করিয়া লবণের নগরী পথে সমুপস্থিত হইলেন। কুম্ভীনসীতনয় লবণও অরণ্য তে রাজকরের ন্যায় প্রাণিসমূহ গ্রহণ পূর্ব্বক প্রত্যা- ন করিল। উহার বর্ণ ধূমের ন্যায় ধূম্র, কেশপাশ অগ্নি- ার ন্যায় পিঙ্গল; উহার কলেবর হইতে অনবরত বসা- নির্গত হইতেছে এবং রাক্ষসগণ উহার চতুর্দ্দিক্ বেষ্টন য়া রহিয়াছে। উহারে নিরীক্ষণ করিলে ধূমাকুল জ্বালা- ল বসাগন্ধবাহী গৃধ্রগণপরিবৃত জঙ্গম শ্মশান পাবকের য় বোধ হইয়া থাকে।

তখন লক্ষ্মণানুজ শত্রুঘ্ন শূলপরিশূন্য রাক্ষস লবণকে প্রাপ্ত য়া অবরোধ করিলেন; যাঁহারা রন্ধ্র অনুসন্ধান র্বক শত্রুকে প্রহার করিয়া থাকেন, জয়লক্ষ্মী তাঁহাদিগের ধীন হয়, সন্দেহ নাই। অদ্য এই মৃগ মহিষ প্রভৃতি াজ্য দ্রব্য আমার জঠরকোষের তৃপ্তিসাধন করিতে সমর্থ বে না, বিধাতা এইরূপ পর্য্যালোচনা করত ভীত হই- যেন, ভাগ্যবলে তোমাকে এই স্থানে উপস্থিত করিয়া-

স চ প্রাপ মধূপঘ্নং কুম্ভীনস্যাশ্চ কুক্ষিজঃ।
বনাৎ করমিবাদায সত্ত্বরাশিমুপস্থিতঃ ॥ ১৫ ॥
ধূমধূম্রো বসাগন্ধী জ্বালাবভ্রুশিরোরুহঃ।
ক্রব্যাদ্‌গণপরীবারশ্চিতাগ্নিরিব জঙ্গমঃ ॥ ১৬ ॥
অপশূলং তমাসাদ্য লবণং লক্ষ্মণানুজঃ।
রুরোধ সংমুখীনো হি জয়ো রন্ধ্রপ্রহারিণাম্ ॥ ১৭ ॥
নাতিপর্য্যাপ্তমালক্ষ্য মৎকুক্ষেরদ্য ভোজনম্।
দিষ্ট্যা ত্বমসি মে ধাত্রা ভীতেনেবোপপাদিতঃ ॥ ১৮ ॥

ছেন, লবণ শত্রুঘ্নকে এই বলিয়া ভয় প্রদর্শন পূর্ব্বক তাঁহা সংহার করিবার বাসনায় এক প্রকাণ্ড বৃক্ষ মুস্তাস্তম্বে ন্যায় অনায়াসে উৎপাটন করিল। সুমিত্রাতনয় শত্রুঘ্ন শাণি শরনিকর দ্বারা লবণনিক্ষিপ্ত বৃক্ষের মধ্যস্থল দুই খণ্ড করি ফেলিলেন। তখন ঐ বৃক্ষ স্বয়ং শত্রুঘ্নের দেহে নিপতি হইতে সমর্থ হইল না, উহার পুষ্পপরাগ বায়ুবেগে তাঁহা কলেবর স্পর্শ করিল। অনন্তর লবণ শত্রুঘ্নের প্রতি কৃতান্তে স্বতন্ত্র মুষ্টির ন্যায় বৃহৎ এক প্রস্তর নিক্ষেপ করিল। শত্রু ঐন্দ্রাস্ত্র প্রয়োগ করিয়া লবণনিক্ষিপ্ত পাষাণখণ্ড বালু অপেক্ষাও চূর্ণ করিয়া ফেলিলেন।

অনন্তর নিশাচর লবণ দক্ষিণ বাহু উদ্যত করি একমাত্র তালবৃক্ষসম্পন্ন প্রলয়পবনচালিত পর্ব্বতে ন্যায় ধাবমান হইল। শত্রুঘ্ন তাহাকে মহাবেগে আগম করিতে দেখিয়া বৈষ্ণবাস্ত্র দ্বারা তাহার হৃদয়দেশ বিদী করিলেন। সেও বিদ্ধহৃদয় হইয়া তৎক্ষণাৎ ভূতে নিপতিত হইল। উহার পতনবেগে পৃথিবী বিকম্পিত আশ্রমবাসীদিগের কম্প অপনীত হইল।

ইতি সন্তর্জ্য শত্রুঘ্নং রাক্ষসস্তজ্জিঘাংসযা।
প্রাংশুমুৎপাটযামাস মুস্তাস্তম্বমিব দ্রুমম্ ॥ ১৯ ॥
সৌমিত্রের্নিশিতৈর্বাণৈরন্তরা শকলীকৃতঃ।
গাত্রং পুষ্পরজঃ প্রাপ ন শাখী নৈর্ঋতেরিতঃ ॥ ২০ ॥
বিনাশাত্তস্য বৃক্ষস্য রক্ষস্তস্মৈ মহোপলম্।
প্রজিঘায কৃতান্তস্য মুষ্টিং পৃথগিব স্থিতম্ ॥ ২১ ॥
ঐন্দ্রমস্ত্রমুপাদায শত্রুঘ্নেন স তাড়িতঃ।
সিকতাত্বাদপি পরাং প্রপেদে পরমাণুতাম্ ॥ ২২ ॥
তমুপাদ্রবদুদ্যম্য দক্ষিণং দোর্নিশাচরঃ।
একতাল ইবোৎপাতপবনপ্রেরিতো গিরিঃ ॥ ২৩ ॥
কার্ষ্ণেন পত্রিণা শত্রুঃ স ভিন্নহৃদযঃ পতন্।
আনিনায ভুবঃ কম্পং জহারাশ্রমবাসিনাম্ ॥ ২৪ ॥

অনন্তর সেই নিহত রাক্ষসের উপর পক্ষিগণ এবং
ার প্রতিদ্বন্দ্বী শত্রুঘ্নের মস্তকে দিব্য পুষ্পবৃষ্টি নিপতিত
ইতে লাগিল। এইরূপে মহাবীর শত্রুঘ্ন লবণকে
হার করিয়া মেঘনাদবিনাশক মহাবল পরাক্রান্ত
ক্ষ্মণের সহোদর বলিয়া আপনাকে অনুমান করিলেন।
নন্তর মহর্ষিগণ শত্রুঘ্নের বলবীর্য্যে কৃতকার্য্য হইয়া
াহার স্তুতিবাদে প্রবৃত্ত হইলেন। শত্রুঘ্ন তাঁহাদের মুখে
াপনার প্রশংসা বাক্য শ্রবণ করিয়া বিক্রমপ্রভাবে উন্নত
স্তককে লজ্জায় অবনত করিলেন।

অনন্তর সেই পুরুষকারসম্পন্ন বিষয়নিস্পৃহ প্রিয়দর্শন
ত্রুঘ্ন যমুনার উপকূলে মথুরা নামে এক পুরী নির্ম্মান করি-
লেন। উৎকৃষ্ট রাজগুণে পৌরজন দিগের ঐশ্বর্য্য সমধিক
রিবর্দ্ধিত হওয়াতে বোধ হইল যেন, দেবলোক হইতে
তিরিক্ত জন আহরণ পূর্ব্বক তথায় উপনিবেশিত হইয়াছে।
ত্রুঘ্ন সেই মথুরা নগরীতে প্রাসাদে আরোহণ পূর্ব্বক স্বুবর্ণ-
চিত অবনীর বেণীর ন্যায় চক্রবাকমিথুনসমাস্তীর্ণ যমুনাকে
ন্দর্শন করিয়া সাতিশয় প্রীতিলাভ করিতে লাগিলেন।

বযসাং পঙ্ক্তয়ঃ পেতু র্হতস্যোপরি বিদ্বিষঃ।
তৎপ্রতিদ্বন্দ্বিনো মূর্দ্ধ্নি দিব্যাঃ কুসুমবৃষ্টয়ঃ॥ ২৫॥
স হত্বা লবণং বীরস্তদা মেনে মহৌজসঃ।
ভ্রাতুঃ সোদর্য্যমাত্মানমিন্দ্রজিদ্বধশোভিনঃ॥ ২৬॥
তস্য সংস্তূযমানস্য চরিতার্থৈস্তপস্বিভিঃ।
শুশুভে বিক্রমোদগ্রং ব্রীড়য়াবনতং শিরঃ॥ ২৭॥
উপকূলং স কালিন্দ্যাঃ পুরীং পৌরুষভূষণঃ।
নির্মমে নির্ম্মমোঽর্থেষু মথুরাং মধুরাকৃতিঃ॥ ২৮॥
যা সৌরাজ্যপ্রকাশাভির্বভৌ পৌরবিভূতিভিঃ।
স্বর্গাভিষ্যন্দবমনং কৃত্বেবোপনিবেশিতা॥ ২৯॥
তত্র সৌধগতঃ পশ্যন্ যমুনাং চক্রবাকিনীম্।
হেমভক্তিমতীং ভূমেঃ প্রবেণীমিব পিপ্রিয়ে॥ ৩০॥

এদিকে দশরথ ও জনকের প্রিয়সখা মন্ত্রদ্রষ্টা মহর্ষি বাল্মীকি দশরথ ও জনকের প্রতি প্রীতি নিবন্ধন বিধানানুসারে জানকীর দুই পুত্রের জাতকর্ম্মাদি সংস্কার সম্পাদন করিলেন এবং কুশ ও লব (গোপুচ্ছলোম) দ্বারা ঐ দুই শিশুর গর্ভক্লেদ মার্জ্জিত করিলেন বলিয়া উহাদের নাম কুশ ও লব রাখিলেন। অনন্তর কবি বাল্মীকি জানকীতনয়দ্বয়ের শৈশবাবস্থা অতিক্রান্ত হইলে উহাঁদিগকে বেদ ও বেদাঙ্গ অধ্যাপন পূর্ব্বক কবিতার প্রথমসোপান স্বরূপ স্বকৃত রামায়ণ কাব্য অধ্যয়ন করাইলেন। কুশ ও লব জননী জানকীর সম্মুখে রামের রমণীয় চরিত্র গাণ করত তাঁহার বিচ্ছেদ দুঃখ কিঞ্চিৎ সঙ্কুচিত করিয়া দিলেন।

এদিকে গার্হপত্য প্রভৃতি অগ্নিত্রয়ের ন্যায় তেজস্বী ভরত, লক্ষ্মণ ও শত্রুঘ্নের দুই দুই পুত্র উৎপন্ন হইল। জ্যেষ্ঠপ্রিয় শত্রুঘ্ন প্রভৃত শাস্ত্রজ্ঞানসম্পন্ন শত্রুঘাতী ও সুবাহু নামক আপনার দুই পুত্রকে মথুরা ও বিদিশায় অভিষিক্ত করিলেন। পরে তাঁহার আতিথ্য সৎকার করিবার নিমিত্ত পাছে বাল্মীকির তপ ক্ষয় হয় এই আশঙ্কায়

সখা দশরথস্যাপি জনকস্য চ মন্ত্রকৃৎ।
সঞ্চস্কারোভয়প্রীত্যা মৈথিলেয়ৌ যথাবিধি ॥ ৩১ ॥
স তৌ কুশলবোন্মৃষ্টগর্ভক্লেদৌ তদাখ্যয়া।
কবিঃ কুশলবাবেব চকার কিল নামতঃ ॥ ৩২ ॥
সাঙ্গঞ্চ বেদমধ্যাপ্য কিঞ্চিদুৎক্রান্তশৈশবৌ।
স্বকৃতিং গাপযামাস কবিপ্রথমপদ্ধতিম্ ॥ ৩৩ ॥
রামস্য মধুরং বৃত্তং গায়ন্তৌ মাতুরগ্রতঃ।
তদ্বিয়োগব্যথাং কিঞ্চিৎ শিথিলীচক্রতুঃ সুতৌ ॥ ৩৪ ॥
ইতরেঽপি রঘোর্ব্বংশ্যা স্ত্রয়স্ত্রেতাগ্নিতেজসঃ।
তদ্যোগাৎ পতিবত্নীষু পত্নীষ্বাসন্ দ্বিসূনবঃ ॥ ৩৫ ॥
শত্রুঘাতিনি শত্রুঘ্নঃ সুবাহৌ চ বহুশ্রুতে।
মথুরাবিদিশে সূন্বোর্নিদধে পূর্ব্বজোৎসুকঃ ॥ ৩৬ ॥

স্থানে জানকীতনয়যুগলের সঙ্গীতশ্রবণে হরিণকুল
শ্চল হইয়া আছে সেই আশ্রমপদ অতিক্রম করিয়া
ন করিলেন।

অনন্তর সেই জিতেন্দ্রিয় শত্রুঘ্ন তোরণাদি পরিশোভিত
যোধ্যায় প্রবেশ করিলেন। পৌরজনেরা লবণ রাক্ষসকে
নাশ করিয়া আগমন করিলেন বলিয়া তাঁহাকে অত্যন্ত
ীরবের সহিত নিরীক্ষণ করিতে লাগিল। পরে তিনি সভ্য-
ণ্ডলী পরিবেষ্টিত সীতাপরিত্যাগনিবন্ধন একমাত্র পৃথি-
রই পতি রামচন্দ্রের সহিত সাক্ষাৎকার করিয়া তাঁহার
ণে প্রণিপাত করিলে দেবরাজ ইন্দ্র যেমন কাল-
মিবধে প্রীত হইয়া উপেন্দ্রকে অভিনন্দন করিয়াছিলেন
ইরূপ তিনি লবণান্তক শত্রুঘ্নকে অভিনন্দন করিতে লাগি-
ন। পরে শত্রুঘ্ন রামচন্দ্র কর্তৃক জিজ্ঞাসিত হইয়া সমস্ত
শল সংবাদ নিবেদন করিলেন। আদিকবি বাল্মীকি
য়ং আসিয়া রামচন্দ্রের হস্তে কুশ ও লবকে সমর্পণ করি-
ন এই জন্য তিনি অগ্রে শত্রুঘ্নকে পুত্রোৎপত্তি সংবাদ
মের কর্ণগোচর করিতে প্রতিষেধ করিয়াছিলেন। শত্রুঘ্নও

ভূযস্তপোব্যযো মাভূদ্বাল্মীকেরিতি সোঽত্যগাৎ।
মৈথিলীতনযোদ্গীতনিঃস্পন্দমৃগমাশ্রমম্ ॥ ৩৭ ॥
বশী বিবেশ চাযোধ্যাং রথ্যাসংস্কারশোভিনীম্।
লবণস্য বধাৎ পৌরৈরীক্ষিতোঽত্যন্তগৌরবম্ ॥ ৩৮ ॥
স দদর্শ সভামধ্যে সভাসদ্ভিরুপস্থিতম্।
রামং সীতাপরিত্যাগাদসামান্যপতিং ভুবঃ ॥ ৩৯ ॥
তমভ্যনন্দৎ প্রণতং লবণান্তকমগ্রজঃ।
কালনেমিবধাৎ প্রীত স্তুরাষাড়িব শার্ঙ্গিণম্ ॥ ৪০ ॥
স পৃষ্টঃ সর্ব্বতো বার্ত্তমাখ্যদ্রাজ্ঞে ন সন্ততিম্।
প্রত্যর্পযিষ্যতঃ কালে কবেরাদ্যস্য শাসনাৎ ॥ ৪১ ॥

তাঁহার শাসনানুসারে তৎকালে এই বিষয় গোপন করিয়া রাখিলেন।

অনন্তর একদা জনপদবাসী এক ব্রাহ্মণ অযোধ্যাধিপতি রামের দ্বারদেশে অপ্রাপ্তযৌবন এক শিশু সন্তানকে ক্রোড়ে লইয়া আর্ত্তস্বরে ক্রন্দন করত কহিতে লাগিলেন বসুন্ধরে! তুমি রাজা দশরথের হস্ত হইতে পরিভ্রষ্ট ও রামের হস্তে নিপতিত হইয়া সাতিশয় ক্লেশ প্রাপ্ত হইতেছ এবং তোমার অবস্থাও নিতান্ত শোচনীয় হইয়া উঠিয়াছে। তখন রক্ষক রাম ব্রাহ্মণের পুত্রমরণরূপ শোক কারণ অবগত হইয়া সাতিশয় লজ্জিত হইলেন। কারণ অকাল মৃত্যু রাজা ইক্ষ্বাকুর জনপদ স্পর্শ করিতে পারে নাই। অনন্তর তিনি সেই শোকসন্তপ্ত ব্রাহ্মণকে 'মুহূর্ত্ত কাল অপেক্ষা করুন' এই বলিয়া আশ্বাস প্রদান পূর্ব্বক কৃতান্তকে পরাজয় করিবার অভিলাষে কুবেরযান পুষ্পককে স্মরণ করিলেন। পুষ্পকও স্মৃতিমাত্রেই তথায় সমুপস্থিত হইল। তখন রামচন্দ্র অস্ত্র শস্ত্র গ্রহণ ও পুষ্পকে আরোহণ পূর্ব্বক প্রস্থান করিলেন। পথিমধ্যে গমন করিতে

অথ জানপদো বিপ্রঃ শিশুমপ্রাপ্তযৌবনম্।
অবতার্য্যাঙ্কশয্যাস্থং দ্বারি চক্রন্দ ভূপতেঃ ॥ ৪২ ॥
শোচনীযাসি বসুধে যা ত্বং দশরথাৎ চ্যুতা।
রামহস্তমনুপ্রাপ্য কষ্টাৎ কষ্টতরং গতা ॥ ৪৩ ॥
শ্রুত্বা তস্য শুচো হেতুং গোপ্তা জিহ্রায রাঘবঃ।
ন হ্যকালভবো মৃত্যুরিক্ষ্বাকুপদমস্পৃশৎ ॥ ৪৪ ॥
স মুহূর্ত্তং ক্ষমস্বেতি দ্বিজমাশ্বাস্য দুঃখিতম্।
যানং সস্মার কৌবেরং বৈবস্বতজিগীষযা ॥ ৪৫ ॥
আত্তশস্ত্রস্তদধ্যাস্য প্রস্থিতঃ স রঘূদ্বহঃ।
উচ্চচার পুরস্তস্য গূঢ়রূপা সরস্বতী ॥ ৪৬ ॥
রাজন্ প্রজাসু তে কশ্চিদপচারঃ প্রবর্ত্ততে।
তমন্বিষ্য প্রশমযে র্ভবিতাসি ততঃ কৃতী ॥ ৪৭ ॥

রিতে "মহারাজ! আপনার প্রজামণ্ডলী মধ্যে ধর্ম্ম ব্যতি-
র সমুপস্থিত হইয়াছে, আপনি সবিশেষ অনুসন্ধান পূর্ব্বক
হার শাস্তি বিধান করুন, তাহা হইলে নিঃসন্দেহ কৃত-
ার্য্য হইবেন" এইরূপ এক দৈববাণী তাঁহার কর্ণগোচরে
প্রবিষ্ট হইল। তখন তিনি এই বিশ্বস্ত বাক্যে সম্পূর্ণ নির্ভর
করিয়া চাতুর্বর্ণের ধর্ম্মবিকার অনুসন্ধান করিতে করিতে
দেখিলেন, এক ব্যক্তি অতি কঠোর তপোনুষ্ঠান পূর্ব্বক
অধোমুখে বৃক্ষ শাখায় লম্বমান হইয়া ধূমপান করিতেছে;
নিম্নস্থ হুতাশনের ধূমপ্রভাবে উহার লোচনযুগল তাম্রবর্ণ
হইয়া গিয়াছে।

অনন্তর রামচন্দ্র তাহার সন্নিহিত হইয়া জিজ্ঞাসা করিলেন, ওহে তাপস! তোমার নাম কি এবং তুমি কোন্ বংশেই বা সমুৎপন্ন হইয়াছ? ধূমপায়ী তপস্বী কহিল মহারাজ! আমার নাম শম্বুক, আমি শূদ্রবংশে উদ্ভূত হইয়া স্বর্গলাভার্থ এইরূপ তপোনুষ্ঠান করিতেছি। তখন নিয়ন্তা রামচন্দ্র শূদ্রত্ব নিবন্ধন উহার তপস্যায় অধিকার নাই এবং উহার এই পাপেই প্রজাদিগের দুঃখ উপস্থিত হইয়াছে ইহা অবধারণ করিয়া উহার শিরশ্ছেদনার্থ শস্ত্র গ্রহণ করিলেন এবং নিম্নস্থ হুতাশনের স্ফুলিঙ্গে যাহার

ইত্যাপ্তবচনাদ্রামো বিনেষ্যন্ বর্ণবিক্রিয়াম্।
দিশঃ পপাত পত্রেণ বেগনিষ্কম্পকেতুনা॥ ৪৮॥
অথ ধূমাভিতাম্রাক্ষং বৃক্ষশাখাবলম্বিনম্।
দদর্শ কঞ্চিদৈক্ষ্বাক স্তপস্যন্তমধোমুখম্॥ ৪৯॥
পৃষ্টনামান্বযো রাজ্ঞা স কিলাচষ্ট ধূমপঃ।
আত্মানং শম্বুকং নাম শূদ্রং সুরপদার্থিনম্॥ ৫০॥
তপস্যনধিকারিত্বাৎ প্রজানাং তমঘাবহম্।
শীর্ষচ্ছেদ্যং পরিচ্ছিদ্য নিয়ন্তা শস্ত্রমাদদে॥ ৫১॥

শ্মশ্রুজাল দগ্ধ হইয়া গিয়াছে, নীহারক্লিষ্টপরাগ পঙ্কজের ন্যায় সেই মুখমণ্ডল কণ্ঠনাল হইতে নিপাতিত করিলেন। তখন শূদ্র শম্বুক অনধিকার দূষিত তপস্যা দ্বারা যে গতি প্রাপ্ত হইতে সমর্থ হইল না রাজা রামচন্দ্র কর্তৃক এইরূপে দণ্ডিত হইয়া সেই সদ্গতি লাভ করিল।

অনন্তর রঘুনাথ অবিলম্বে তথা হইতে প্রতিনিবৃত্ত হইলেন। শরৎকাল যেমন চন্দ্রের সহিত মিলিত হয় সেইরূপ তিনি পথিমধ্যে তেজস্বী মহর্ষি অগস্ত্যকে দর্শন করিয়া তাঁহার সহিত সমাগত হইলেন। মহর্ষি অগস্ত্য সমুদ্রকে নিঃশেষে পান করিলে সমুদ্র সুরগণের গ্রহণযোগ্য আত্মমোচন মূল্যের স্বরূপ যে অলঙ্কার প্রত্যর্পন করিয়াছিল, তাহা রামচন্দ্রকে প্রদান করিলেন। রাম জানকীর কণ্ঠালিঙ্গনলাভে বঞ্চিত হস্তে অগস্ত্যদত্ত অলঙ্কার ধারণ পূর্ব্বক প্রত্যাগমন করিলেন। তাঁহার আসিবার পূর্ব্বেই মৃত ব্রাহ্মণ কুমার জীবিত হইলেন। তখন ব্রাহ্মণ অগ্রে পুত্রকে

স তদ্বক্ত্রং হিমক্লিষ্টকিঞ্জল্কমিব পঙ্কজম্।
জ্যোতিষ্কণাহতশ্মশ্রু কণ্ঠনালাদপাতযৎ ॥ ৫২ ॥

কৃতদণ্ডঃ স্বয়ং রাজ্ঞা লেভে শূদ্রঃ সতাং গতিম্।
তপসা দুশ্চরেণাপি ন স্বমার্গবিলঙ্ঘিনা ॥ ৫৩ ॥

রঘুনাথোঽপ্যগস্ত্যেন মার্গসন্দর্শিতাত্মনা।
মহৌজসা সংযুযুজে শরৎকাল ইবেন্দুনা ॥ ৫৪ ॥

কুম্ভযোনিরলঙ্কারং তস্মৈ দিব্যপরিগ্রহম্।
দদৌ দত্তং সমুদ্রেণ পীতেনেবাত্মনিষ্ক্রযম্ ॥ ৫৫ ॥

তং দধন্মৈথিলীকণ্ঠনির্ব্ব্যাপারেণ বাহুনা।
পশ্চান্নিববৃতে রামঃ প্রাক্ পরাসুর্দ্বিজাত্মজঃ ॥ ৫৬ ॥

লেবর পরিত্যাগ করিতে দেখিয়া রামচন্দ্রের যথোচিত
ন্দা করিয়া ছিলেন এক্ষণে আবার পুত্রকে পুনর্জীবিত
খিয়া সেই কৃতান্তভয় নিবারকের স্তব করিতে লাগিলেন।
অনন্তর রামচন্দ্র যজ্ঞানুষ্ঠান পূর্ব্বক এক অশ্ব পরি-
ত্যাগ করিলেন। সুগ্রীবপ্রভৃতি বানর, বিভীষণাদি
াক্ষস ও অন্যান্য ভূপালগণ মেঘ যেমন শস্যের উপর
ারি বর্ষণ করে সেইরূপ রামচন্দ্রকে অজস্র উপহার প্রদান
রিতে লাগিলেন। মহর্ষিগণ নিমন্ত্রিত হইয়া চতুর্দ্দিক্
ইতে আগমন করিতে প্রবৃত্ত হইলেন। তৎকালে কেবল
লোক হইতে নহে জ্যোতির্ম্ময় লোক সকল পরিত্যাগ
রিয়া তপস্বীরা যজ্ঞস্থলে উপস্থিত হইতে লাগিলেন।
হাঁরা দ্বারচতুষ্টয়রূপ মুখসম্পন্ন অযোধ্যার প্রান্তভাগে
বস্থান করাতে উহা ব্রহ্মার মূর্ত্তি যেমন লোক সকল সৃষ্টি
রিয়া তৎক্ষণাৎ শোভা প্রাপ্ত হইয়া ছিল সেই রূপ সুশো-
ভিত হইতে লাগিল। যখন ভার্য্যান্তরপরিগ্রহপরাঙ্মুখ রাম-
ন্দ্র প্রাগ্‌বংশ নামক যজ্ঞশালায় বাস করিয়া সীতার হিরন্ময়ী

তস্য পূর্ব্বোদিতাং নিন্দাং দ্বিজঃ পুত্রসমাগতঃ।
স্তুত্যা নিবর্ত্তয়ামাস ত্রাতুর্ব্বৈবস্বতাদপি॥ ৫৭॥
তমধ্বরায় মুক্তাশ্বং রক্ষঃকপিনরেশ্বরাঃ।
মেঘাঃ শস্যমিবাম্ভোভি রভ্যবর্ষন্নুপায়নৈঃ॥ ৫৮॥
দিগ্‌ভ্যো নিমন্ত্রিতাশ্চৈন মভিজগ্মুর্ম্মহর্ষয়ঃ।। ৫৯॥
ন ভৌমান্যেব ধিষ্ণ্যানি হিত্বা জ্যোতির্ম্ময়ান্যপি॥
উপশল্যনিবিষ্টৈস্তৈ শ্চতুর্দ্বারমুখী বভৌ।
অযোধ্যা সৃষ্টলোকেব সদ্যঃ পৈতামহী তনুঃ॥ ৬০॥
শ্লাঘ্যস্ত্যাগোঽপি বৈদেহ্যাঃ পত্যুঃ প্রাগ্বংশবাসিনঃ।
অনন্যজানেঃ সৈবাসীদ্‌যস্মাজ্জায়া হিরন্ময়ী॥ ৬১॥

প্রতিমূর্ত্তিকেই ভার্য্যারূপে কল্পনা করিলেন তখন তৎকৃত পরিত্যাগও সীতার শ্লাঘনীয় হইয়া উঠিল।

অনন্তর রামচন্দ্র শাস্ত্রনির্দ্দিষ্ট প্রণালীর অতিরিক্ত সামগ্রী সম্ভার আহরণ পূর্ব্বক যজ্ঞ আরম্ভ করিলেন। যাহারা যাগযজ্ঞের বিঘ্ন সম্পাদন করিয়া থাকে সেই রাক্ষসেরাই এ যজ্ঞের রক্ষাবিধান করিতে লাগিল। এই অবসরে জানকীতনয় কুশ ও লব মহর্ষি বাল্মীকির নিদেশানুসারে বাল্মীকিরই পূর্ব্বপরিজ্ঞাত রামায়ণ কাব্য ইতস্তত গান করিতে লাগিলেন। একেত রামের চরিত্র, দ্বিতীয়ত বাল্মীকি বিরচিত, তৃতীয়ত কুশ ও লব কিন্নরের ন্যায় মধুর স্বর, এই সমস্ত কারণে শ্রোতৃগণের মন একান্ত আকৃষ্ট হইল। তখন বিজ্ঞ লোকেরা রাজা রামচন্দ্রকে ঐ দুইটি বালকের রূপ ও সঙ্গীতের রমণীয়তা ও মধুরতার পরিচয় প্রদান করিলে রাম অনুজ লক্ষ্মণের সহিত একান্ত কুতূহল পরতন্ত্র হইয়া উহাদের রূপ নিরীক্ষণ ও সঙ্গীত শ্রবণ করিতে লাগিলেন। সভাস্থ সমস্ত লোক অনন্যমনে

বিধেরধিকসম্ভার স্ততঃ প্রবব্রতে মখঃ।
আসন্ যত্র ক্রিয়াবিঘ্না রাক্ষসা এব রক্ষিণঃ ॥ ৬২ ॥
অথ প্রাচেতসোপজ্ঞং রামায়ণমিতস্ততঃ।
মৈথিলেয়ৌ কুশলবৌ জগতু গুরুচোদিতৌ ॥ ৬৩ ॥
বৃত্তং রামস্য বাল্মীকেঃ কৃতিস্তৌ কিন্নরস্বনৌ।
কিং তদ্যেন মনোহর্ত্তুমলং স্যাতাং ন শৃণ্বতাম্ ॥ ৬৪ ॥
রূপে গীতে চ মাধুর্য্যং তয়োস্তজ্জ্ঞৈর্নিবেদিতম্।
দদর্শ সানুজো রামঃ শুশ্রাব চ কুতূহলী ॥ ৬৫ ॥
সঙ্গীতশ্রবণৈকাগ্রা সংসদশ্রুমুখী বভৌ।
হিমনিষ্যন্দিনী প্রাতর্নির্বাতেব বনস্থলী ॥ ৬৬ ॥

হাঁদিগের গীত শ্রবণ করিয়া আনন্দাশ্রু বিসর্জন রিতে লাগিল। তখন প্রাতঃকালে বায়ুসঞ্চার বিরহে নিশ্চল পাদপদল হইতে বিন্দু বিন্দু তুষার জল নিপতিত হইলে রণ্যের যেরূপ শোভা হয় সভামণ্ডপও সেইরূপ সুশোভিত হইল। দর্শকেরা কুশ ও লব এবং রামচন্দ্রের বয়স ও বেশ তীত আকারগত সৌসাদৃশ্য নিরীক্ষণ করিয়া নির্নিমেষলোচনে অবস্থান করিতে লাগিল। তৎকালে ঐ উভয় ালকের সঙ্গীতনৈপুণ্য দর্শনে সকলেই বিস্ময়াপন্ন হইল; কিন্তু মহারাজ উহাঁদিগের প্রতি সন্তুষ্ট হইয়া ে অর্থাদি দান করিলেন উহাঁরা তাহা প্রতিগ্রহ না করাতে কলেই সমধিক বিস্ময় প্রকাশ করিতে লাগিল।

অনন্তর রাজা রামচন্দ্র সেই কুমারদ্বয়কে জিজ্ঞাসা করিলেন, কোন্ ব্যক্তি তোমাদিগকে এই রূপসঙ্গীত শিক্ষা করাইয়াছেন এবং কোন কবিই বা ইহা রচনা করিলেন। কুমারদ্বয় কহিলেন, মহারাজ! মহর্ষি বাল্মীকি আমাদিগের শিক্ষক এবং তিনিই ইহার রচয়িতা। তখন রাম অনুজ

বযোবেষবিসংবাদি রামস্য চ তযোস্তদা।
জনতা প্রেক্ষ্য সাদৃশ্যং নাক্ষিকম্পং ব্যতিষ্ঠত ॥ ৬৭ ॥
উভযোর্ন তথা লোকঃ প্রাবীণ্যেন বিসিস্মিযে।
নৃপতেঃ প্রীতিদানেষু বীতস্পৃহতযা যথা ॥ ৬৮ ॥
গেযে কো নু বিনেতা বাং কস্য চেযং কৃতিঃ কবেঃ।
ইতি রাজ্ঞা স্বয়ং পৃষ্টৌ তৌ বাল্মীকিমশংসতাম্ ॥ ৬৯ ॥
অথ সাবরজো রামঃ প্রাচেতসমুপেযিবান্।
উরীকৃত্যাত্মনো দেহং রাজ্যমস্মৈ ন্যবেদযৎ ॥ ৭০ ॥
স তাবাখ্যায রামায মৈথিলেযৌ তদাত্মজৌ।
কবিঃ কারুণিকো বব্রে সীতাযাঃ সম্পরিগ্রহম্ ॥ ৭১ ॥

লক্ষ্মণের সহিত মহর্ষি বাল্মীকির নিকট গমন করিয়া তাঁহাকে আপনার দেহের সহিত সমস্ত রাজ্য প্রদান করিলেন।

তখন পরম কারুণিক মহাকবি বাল্মীকি রামচন্দ্রকে সম্বোধন পূর্ব্বক কহিলেন মহারাজ! এই দুইটি বালক জানকীর গর্ভসম্ভূত, তোমারই আত্মজ। এক্ষণে আমি তোমাকে অনুরোধ করিতেছি তুমি জানকীকে পুনরায় অঙ্গীকার কর। তখন রামচন্দ্র মহর্ষির এইরূপ বাক্য শ্রবণ করিয়া কহিলেন তাত! আপনার বধূ জানকী আমাদিগের সমক্ষে হুতাশনে আপনার নির্দ্দোষিতার সবিশেষ পরিচয় প্রদান করিয়াছেন কিন্তু রাক্ষসাধিনাথ রাবণের দুরাত্মতা নিবন্ধন অত্রত্য প্রজারা তদ্বিষয়ে বিশ্বাস করিতেছে না। অতএব এক্ষণে জানকী আপনার সচ্চরিত্রতা বিষয়ে প্রজাগণের বিশ্বাস উৎপাদন করুন, তাহা হইলে আমি আপনার নিদেশানুসারে পুত্রদ্বয়ের সহিত তাঁহারে গ্রহণ করিব।

রাজা রামচন্দ্র এইরূপ অঙ্গীকার করিলে মহর্ষি বাল্মীকি তপস্যা দ্বারা স্বার্থসিদ্ধির ন্যায় শিষ্যগণ সাহায্যে আ-

তাত শুদ্ধা সমক্ষং নঃ স্নুষা তে জাতবেদসি।
দৌরাত্ম্যাদ্রক্ষসস্তাং তু নাত্রত্যাঃ শ্রদ্দধুঃ প্রজাঃ ॥ ৭২ ॥
তাঃ স্বচারিত্রমুদ্দিশ্য প্রত্যায়য়তু মৈথিলী।
ততঃ পুত্রবতীমেনাং প্রতিপৎস্যে ত্বদাজ্ঞয়া ॥ ৭৩ ॥
ইতি প্রতিশ্রুতে রাজ্ঞা জানকীমাশ্রমান্মুনিঃ।
শিষ্যৈরানায়য়ামাস স্বসিদ্ধিং নিয়মৈরিব ॥ ৭৪ ॥
অন্যেদ্যুরথ কাকুৎস্থঃ সন্নিপাত্য পুরৌকসঃ।
কবিমাহ্বায়য়ামাস প্রস্তুতপ্রতিপত্তয়ে ॥ ৭৫ ॥
স্বরসংস্কারবত্যাসৌ পুত্রাভ্যামথ সীতয়া।
ঋচেবোদর্চ্চিষং সূর্য্যং রামং মুনিরুপস্থিতঃ ॥ ৭৬ ॥

ম হইতে জানকীকে প্রত্যানয়ন করিলেন। পর দিন রাম তার পরীক্ষার্থ পুরবাসিদিগকে সমবেত করিয়া বাল্মীকিকে াহ্বান করিলেন। তখন উদাত্তাদি স্বর ও সংস্কার সম্পন্ন বিত্রী দ্বারা যেমন করজালমণ্ডিত মার্ত্তণ্ডের উপাসনা রিতে হয়, সেইরূপ মহর্ষি পুত্রদ্বয়সংযুক্ত সীতার সহিত মচন্দ্রের নিকট সমুপস্থিত হইলেন। রক্তাম্বর ধারিণী সীতা ান্তভাবে আপনার চরণের প্রতি দৃষ্টি নিক্ষেপ পূর্ব্বক অব- ান করিতে লাগিলেন। তৎকালে তাঁহার আকার নিরী- ণ করিয়াই তাঁহাকে পতিব্রতা বলিয়া অনুমান হইতে াগিল। তখন দর্শকেরা সেই সীতা হইতে দৃষ্টি প্রতি- ংহার করিয়া ফলিত শালীর ন্যায় মস্তক অবনত করিয়া হিল।

অনন্তর আসনোপবিষ্ট মহর্ষি বাল্মীকি জানকীকে ম্বোধন পূর্ব্বক কহিলেন, বৎসে! তুমি ভর্ত্তৃসমক্ষে আপ- র চরিত্র বিষয়ে সকলের সংশয় অপনোদন কর। তখন াতা বাল্মীকিশিষ্য সমাহৃত পবিত্র সলিল দ্বারা আচমন রিয়া সত্যবাক্যে কহিলেন, ভগবতি বিশ্বম্ভরে! যদি আমি

কাষায়পরিবীতেন স্বপদার্পিতচক্ষুষা।
অন্বমীয়ত শুদ্ধেতি শান্তেন বপুষৈব সা॥ ৭৭॥
জনাস্তদালোকপথাৎ প্রতিসংহৃতচক্ষুষঃ।
তস্থুস্তেঽবাঙ্মুখাঃ সর্ব্বে ফলিতা ইব শালয়ঃ॥ ৭৮॥
তাং দৃষ্টিবিষয়ে ভর্ত্তুর্মুনিরাস্থিতবিষ্টরঃ।
কুরু নিঃসংশয়ং বৎসে স্ববৃত্তে লোকমিত্যশাৎ॥ ৭৯॥
অথ বাল্মীকিশিষ্যেণ পুণ্যমাবর্জ্জিতং পয়ঃ।
আচম্যোদীরয়ামাস সীতা সত্যাং সরস্বতীম্॥ ৮০॥

কায়মনোবাক্যে ব্যাভিচার না করিয়া থাকি তাহা হইলেতু সেই পুণ্যফলে আমাকে এখনই তোমার অভ্যন্তরে লই যাও। সতী সীতা এইরূপ কহিবামাত্র তৎক্ষণাৎ পৃথি বিদীর্ণ ও উহার অভ্যন্তর হইতে বিদ্যুতাগ্নির ন্যায় এক তে নির্গত হইল। ঐ তেজঃপুঞ্জ মধ্যে সাক্ষাৎ দেবী বসুমতী সমু রূপ রশনা ধারণ ও ভুজগফণোত্তোলিত সিংহাসনে উপবেশ পূর্ব্বক প্রাদুর্ভূত হইলেন। তিনি প্রাদুর্ভূত হইবামাত্র ভর্তৃ নিক্ষিপ্ত নয়না নন্দিনী সীতাকে অঙ্কে আরোপিত করি রামচন্দ্র বারংবার নিষেধ করিলেও তাঁহার বাক্যে অনা প্রদর্শন পূর্ব্বক পাতালতলে প্রবেশ করিলেন। তখ রাম সীতাকে প্রত্যানয়ন করিবার নিমিত্ত ক্রোধাবি হইয়া ধনুর্দ্ধারণ করিলে দৈবশক্তিদর্শী গুরু তাঁহার ক্রো শান্তি করিয়া দিলেন।

অনন্তর রামচন্দ্র যজ্ঞসমাধানান্তে মহর্ষিগণ ও বন্ধুবর্গ

বাঙ্মনঃকর্ম্মভিঃ পত্যৌ ব্যভিচারো যথা ন মে।
তথা বিশ্বম্ভরে দেবি মামন্তর্দ্ধাতুমর্হসি ॥ ৮১ ॥
এবমুক্তে তযা সাধ্ব্যা রন্ধ্রাৎ সদ্যোভবাদ্ভুবঃ।
শাতহ্রদমিব জ্যোতিঃ প্রভামণ্ডলমুদ্যযৌ ॥ ৮২ ॥
তত্র নাগফণোৎক্ষিপ্তসিংহাসননিষেদুষী।
সমুদ্ররশনা সাক্ষাৎ প্রাদুরাসীদ্বসুন্ধরা ॥ ৮৩ ॥
সা সীতামঙ্কমারোপ্য ভর্তৃপ্রণিহিতেক্ষণাম্।
মামেতি ব্যাহরত্যেব তস্মিন্ পাতালমভ্যগাৎ ॥ ৮৪ ॥
ধরায়াং তস্য সংরম্ভং সীতাপ্রত্যর্পণৈষিণঃ।
গুরুর্বিধিবলাপেক্ষী শময়ামাস ধন্বিনঃ ॥ ৮৫ ॥

চিত সৎকার পূর্ব্বক বিদায় করিয়া সীতাস্নেহ তাঁহার
ত্য কুশও লবের প্রতি সংস্থাপন করিলেন। পরে সেই
াপালক, ভরতের মাতুল যুধাজিতের নিদেশানুসারে
র্য্যদান সহকারে ভরতকে সিন্ধুদেশের আধিপত্য প্রদান
রলেন। ভরত তথায় গন্ধর্ব্বদিগকে যুদ্ধে পরাজয়
রিয়া তাহাদিগকে অস্ত্র শস্ত্র পরিত্যাগ করাইয়া কেবল
া গ্রহণ করাইলেন। অনন্তর তিনি অভিষেক যোগ্য
ও পুষ্কল নামক আপনার দুই পুত্রকে পুষ্কলাবতী ও
ক্ষশিলায় অভিষিক্ত করিয়া পুনরায় রামচন্দ্রের নিকট
াগমন করিলেন। পরে লক্ষ্মণও রামের আদেশানুসারে
ঙ্গদ ও চন্দ্রকেতু নামক আপনার দুই পুত্রকে কারাপথ
শের আধিপত্য প্রদান করিলেন। অনন্তর কেকয়ী
ভৃতি তাঁহাদিগের জননীরা কলেবর পরিত্যাগ পূর্ব্বক
র্লোকে প্রস্থানকরিলে তাঁহারা আনুপূর্ব্বিক উহাঁদিগের
দ্ধাদি ক্রিয়া নির্ব্বাহ করিলেন।

অনন্তর কৃতান্ত মুনিবেশ ধারণ পূর্ব্বক রামচন্দ্রের
কট সমুপস্থিত হইয়া কহিলেন, মহারাজ! আমরা

ঋষীন্ বিসৃজ্য যজ্ঞান্তে সুহৃদশ্চ পুরস্কৃতান্।
রামঃ সীতাগতং স্নেহং নিদধে তদপত্যয়োঃ ॥ ৮৬ ॥
যুধাজিতস্য সন্দেশাৎ স দেশং সিন্ধুনামকম্।
দদৌ দত্তপ্রভাবায় ভরতায় ভৃতপ্রজঃ ॥ ৮৭ ॥
ভরতস্তত্র গন্ধর্ব্বান্ যুধি নির্জ্জিত্য কেবলম্।
আতোদ্যং গ্রাহয়ামাস সমত্যাজয়দায়ুধম্ ॥ ৮৮ ॥
স তক্ষপুষ্কলৌ পুত্রৌ রাজধান্যোস্তদাখ্যয়োঃ।
অভিষিচ্যাভিষেকার্হৌ রামান্তিকমগাৎ পুনঃ ॥ ৮৯ ॥
অঙ্গদং চন্দ্রকেতুঞ্চ লক্ষ্মণোঽপ্যাত্মসম্ভবৌ।
শাসনাদ্রঘুনাথস্য চক্রে কারাপথেশ্বরৌ ॥ ৯০ ॥

নির্জ্জনে উপবেশন করিয়া পরস্পর কথোপকথন করিবা এ অবসরে যিনি আমাদিগকে নিরীক্ষণ করিবেন তাহাকে তোমারে পরিত্যাগ করিতে হইবে। কৃতান্ত এইরূপ কহিলে রাম তৎক্ষণাৎ তাঁহার বাক্যে অঙ্গীকার করিলেন। তখন কৃতান্ত আপনার মুর্ত্তি পরিগ্রহ করিয়া রামচন্দ্রকে কহিলেন প্রজাপতি ব্রহ্মার আদেশানুসারে তোমাকে এক্ষণে স্বর্গে আরোহণ করিতে হইবে।

এই অবসরে মহর্ষি দুর্ব্বাসা রামের সহিত সাক্ষাৎ করিবার অভিলাষে তথায় সমুপস্থিত হইলেন। দৌবারিক লক্ষ্মণ মুনিবেষধারী কাল ও রামচন্দ্রের নিয়ম স্থাপনের বিষয় সম্যক পরিজ্ঞাত হইলেও দুর্ব্বাসার শাপভয়ে নিতান্ত ভীত হইয়া উহাঁদিগের নিয়মের বিরুদ্ধাচরণ করিলেন। তখন সেই যোগমার্গ বিশারদ শরযূতীরে গমন পূর্ব্বক কলেবর পরিত্যাগ করিয়া জ্যেষ্ঠ রামের প্রতিজ্ঞা পরিপূর্ণ করিলেন। তখন রামচন্দ্র আপনার চতুর্থ অংশভূত লক্ষ্মণ সর্ব্বাগ্রে স্বর্গে অধিরোহণ করিলে জীবলোকে ত্রিপাদ সংযুক্ত ধর্ম্মের ন্যায় নিতান্ত শিথিলভাবে অবস্থান করিতে লাগিলেন।

ইত্যারোপিতপুত্রা স্তে জননীনাং জনেশ্বরাঃ।
ভর্তৃলোকপ্রপন্নানাং নিবাপান্ বিদধুঃ ক্রমাৎ ॥ ৯১ ॥
উপেত্য মুনিবেষোঽথ কালঃ প্রোবাচ রাঘবম্।
রহঃসংবাদিনৌ পশ্যেদাবাং যস্তং ত্যজেরিতি ॥ ৯২ ॥
তথেতি প্রতিপন্নায় বিবৃতাত্মা নৃপায় সঃ।
আচখ্যৌ দিবমধ্যাস্ব শাসনাৎ পরমেষ্ঠিনঃ ॥ ৯৩ ॥
বিদ্বানপি তযো র্দ্বাস্থঃ সময়ং লক্ষ্মণোঽভিনৎ।
ভীতো দুর্ব্বাসসঃ শাপাৎ রামসন্দর্শনার্থিনঃ ॥ ৯৪ ॥
স গত্বা সরযূতীরং দেহত্যাগেন যোগবিৎ।
চকারাবিতথাং ভ্রাতুঃ প্রতিজ্ঞাং পূর্ব্বজন্মনঃ ॥ ৯৫ ॥

অনন্তর স্থিরবুদ্ধি সম্পন্ন রামচন্দ্র বিপক্ষরূপ মাতঙ্গের
ঙ্কুশ স্বরূপ কুশকে কুশাবতী এবং যিনি মনোহর বাক্যে
ধুজনের অশ্রুপাত করাইয়া থাকেন সেই লবকে শরাবতী
রীতে অভিষিক্ত করিয়া অনুজগণ সমভিব্যাহারে অগ্নিকে
গ্রবর্ত্তী করত সলিল প্রবেশ করিলেন। সাক্ষাৎ অযোধ্যা
হার প্রতি একান্ত অনুরাগ নিবন্ধন গৃহপরিত্যাগ পূর্ব্বক
াহার অনুসৃত হইলেন। বানর ও রাক্ষসগণ রামের
ভিপ্রায় অনুধাবন করিয়া প্রজাবর্গের কদম্বমুকুলের ন্যায়
া অশ্রুবিন্দু দ্বারা অভিষিক্ত রামের পদবী অনুসরণ
রিল। অনন্তর বিমানাধিরূঢ় ভক্তজনানুকম্পী রাম সর-
ক অনুগামীদিগের স্বর্গের সোপান করিয়া দিলেন। সেই
যূতে নিমগ্ন হইবার কালে সকলকে দেখিয়া বোধ হইল
ন গোসমূহ নদীপারাবার হইতেছে ; এই নিমিত্ত তদ-
ধি এই জীবলোকে উহা অতি পবিত্র গোপ্রতরণ তীর্থ
মে প্রখ্যাত হইল। তখন রামচন্দ্র সুরগণের অংশভূত

তস্মিন্নাত্মচতুর্ভাগে প্রাক্ নাকমধিতস্থুষি।
রাঘবঃ শিথিলং তস্থৌ ভুবি ধর্ম্মস্ত্রিপাদিব ॥ ৯৬ ॥
স নিবেশ্য কুশাবত্যাং রিপুনাগাঙ্কুশং কুশম্।
শরাবত্যাং সতাং সূক্তৈর্জ্জনিতাশ্রুলবং লবম্ ॥ ৯৭ ॥
উদক্ প্রতস্থে স্থিরধীঃ সানুজোঽগ্নিপুরঃসরঃ।
অন্বিতঃ পতিবাৎসল্যাৎ গৃহবর্জ্জমযোধ্যয়া ॥ ৯৮ ॥
জগৃহুস্তস্য চিত্তজ্ঞাঃ পদবীং হরিরাক্ষসাঃ।
কদম্বমুকুলস্থূলৈ রভিবৃষ্টাং প্রজাশ্রুভিঃ ॥ ৯৯ ॥
উপস্থিতবিমানেন তেন ভক্তানুকম্পিনা।
চক্রে ত্রিদিবনিঃশ্রেণিঃ সরযূরনুযায়িনাম্ ॥ ১০০ ॥

সুগ্রীবাদি বীরেরা পুনরায় আপনাদিগের দিব্যমূর্ত্তি পরিগ্রহ করিলে দেবতাবাপন্ন পৌরলোকদিগের নিমিত্ত স্বর্গান্তর নির্দ্দেশ করিলেন।

এইরূপে ভগবান্ বিষ্ণু দেবগণের রাবণ বিনাশরূপ কার্য্য অনুষ্ঠান করিয়া লঙ্কাধিনাথ বিভীষণ ও পবনতনয় হনুমানকে চিত্রকূট ও হিমাচলে কীর্ত্তিস্তম্ভের ন্যায় সংস্থাপন পূর্ব্বক সকল লোকের আশ্রয় স্বরূপ স্বমূর্ত্তি পুনরায় পরিগ্রহ করিলেন।

যদ্গোপ্রতরকল্পোঽভূৎ সংমর্দ্দস্তত্র মজ্জতাম্।
অতস্তদাখ্যয়া তীর্থং পাবনং ভুবি পপ্রথে॥ ১০১॥
স বিভুর্বিবুধাংশেষু প্রতিপন্নাত্মমূর্ত্তিষু।
ত্রিদশীভূতপৌরাণাং স্বর্গান্তরমকল্পয়ৎ॥ ১০২॥
নির্বর্ত্ত্যৈবং দশমুখশিরশ্ছেদকার্য্যং সুরাণাং
বিষ্বক্সেনঃ স্বতনুমবিশৎ সর্বলোকপ্রতিষ্ঠাম্।
লঙ্কানাথং পবনতনয়ং চোভয়ং স্থাপয়িত্বা
কীর্ত্তিস্তম্ভদ্বয়মিব গিরৌ দক্ষিণে চোত্তরে চ॥ ১০৩॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ শ্রীরামস্বর্গারোহণো নাম পঞ্চদশঃ সর্গঃ।

# ষোড়শ সর্গ।



মের তনুত্যাগানন্তর লবপ্রভৃতি রঘুবংশীয় সাত মহাবীর শকে সর্ব্বজ্যেষ্ঠ ও গুণশ্রেষ্ঠ বলিয়া উৎকৃষ্ট রত্নসমুদায় দান করিলেন। অকপট ভ্রাতৃভাব ইহাঁদিগের কুলপরম্পরা-ত; সুতরাং ইহাঁদিগের ঐরূপ ব্যবহার নিতান্ত বিস্ময়-র নহে। তাঁহারা সেতুবন্ধন, আকর হইতে কুরিগ্রহণ বং কৃষি ও পশুপালন প্রভৃতি অবন্ধ্য কার্য্যজাত প্রভাবে তিমাত্র অভ্যুদয় লাভ করিলেও সমুদ্র যেমন তীরভূমি তিক্রম করে না, সেইরূপ আপন আপন রাজ্যের নির্দ্দিষ্ট ীমা উল্লঙ্ঘন করেন নাই। তখন সেই নারায়ণের অংশভূত ামচন্দ্রপ্রমুখ বীরগণ হইতে সমুৎপন্ন দানধর্ম্মে একান্ত অনু-ক্ত কুশপ্রভৃতি ভূপালগণের বংশ অনবরত মদস্রাবী দিগগজ-াণের সামবেদসমুৎপন্ন বংশের ন্যায় আট অংশে বিভক্ত ইয়া বিস্তীর্ণ হইতে লাগিল।

অথেতরে সপ্ত রঘুপ্রবীরাঃ জ্যেষ্ঠং পুরোজন্মতয়া গুণৈশ্চ।
চক্রুঃ কুশং রত্নবিশেষভাজং সৌভ্রাত্রমেষাং হি কুলানুসারি॥ ১॥
তে সেতুবার্ত্তাগজবন্ধমুখ্যৈরভ্যুচ্ছ্রিতাঃ কর্ম্মভিরপ্যবন্ধ্যৈঃ।
অন্যোন্যদেশপ্রবিভাগসীমাং বেলাং সমুদ্রা ইব ন ব্যতীযুঃ॥ ২॥
চতুর্ভুজাংশপ্রভবঃ স তেষাং দানপ্রবৃত্তেরনুপারতানাম্।
সুরদ্বিপানামিব সামযোনির্ভিন্নোঽষ্টধা বিপ্রসসার বংশঃ॥ ৩॥

অনন্তর একদা নিশীথকালে দীপশিখা মৃদুভাব অবলম্বন করিলে এবং আবাসস্থ সমস্ত ব্যক্তি নিদ্রায় অচেতন হইলে মহারাজ কুশ একাকী শয়নাগারে জাগরিত আছেন এই অবসরে বিরহবেশধারিণী অদৃষ্টপূর্ব্বা এক রমণীকে সহসা তন্মধ্যে নিরীক্ষণ করিলেন। সজ্জনোপভোগ্য রাজশ্রীসম্পন্ন দেবরাজ সদৃশ তেজস্বী বন্ধুজনযুক্ত জয়শীল কুশ ঐ রমণীর প্রতি নেত্রপাত করিবামাত্র তিনি জয় শব্দ উচ্চারণ পূর্ব্বক কৃতাঞ্জলিপুটে তাঁহার সন্নিধানে সমুপস্থিত হইলেন। তখন দাশরথি তনয় কুশ শয়নাগারের দ্বার রুদ্ধ হইলেও তাঁহারে আদর্শতলে ছায়ার ন্যায় গৃহমধ্যে প্রবিষ্ট দেখিয়া, বিস্ময়াবিষ্ট চিত্তে শয্যা হইতে শরীরের পূর্ব্বার্দ্ধভাগ উত্থাপিত করিয়া কহিলেন, ভদ্রে! এই শয়নাগারের চতুর্দ্দিক রুদ্ধ হইলেও তুমি ইহার মধ্যে কি রূপে প্রবেশ করিলে? এক্ষণে তোমার বিশেষ কোন যোগবলও লক্ষিত হইতেছে না। প্রত্যুত কমলিনী যেমন নীহারকৃত উপদ্রবের চিহ্ন ধারণ করে, সেইরূপ তুমি সুস্পষ্ট

অথার্দ্ধরাত্রে স্তিমিতপ্রদীপে শয্যাগৃহে সুপ্তজনে প্রবুদ্ধঃ।
কুশঃ প্রবাসস্থকলত্রবেষাম্ অদৃষ্টপূর্ব্বাং বনিতামপশ্যৎ ॥ ৪ ॥
সা সাধুসাধারণপার্থিবর্দ্ধেঃ স্থিত্বা পুরস্তাৎ পুরুহূতভাসঃ।
জেতুঃ পরেষাং জয়শব্দপূর্ব্বং তস্যাঞ্জলিং বন্ধুমতো ববন্ধ ॥ ৫ ॥
অথানপোঢ়ার্গলমপ্যগারং ছায়ামিবাদর্শতলং প্রবিষ্টাম্।
সবিস্ময়ো দাশরথেস্তনুজঃ প্রোবাচ পূর্ব্বার্দ্ধবিসৃষ্টতল্পঃ ॥ ৬ ॥
লব্ধান্তরা সাবরণেঽপি গেহে যোগপ্রভাবো ন চ লক্ষ্যতে তে।
বিভর্ষি চাকারমনির্বৃতানাং মৃণালিনী হৈমমিবোপরাগম্ ॥ ৭ ॥

[মু]খের চিহ্ন ধারণ করিতেছ। তুমি কে? কাহার ভার্য্যা? [আ]র আমার নিকট তোমার আগমন করিবার কারণই বা কি? [দে]খ, রঘুবংশীয়েরা জিতেন্দ্রিয়; ইহাঁদিগের পরস্ত্রীতে কদাচই [প্র]বৃত্তি জন্মে না। তুমি এক্ষণে ইহা সবিশেষ অনুধাবন ক[রি]য়া আমার বাক্যে প্রত্যুত্তর প্রদান কর।

রমণী কুশের এইরূপ বাক্য শ্রবণ করিয়া কহিল, মহারাজ! [আ]পনার পিতা স্বর্গাধিরোহণ কালে অযোধ্যার সমস্ত পৌর[জ]নকে সমভিব্যাহারে লইয়া গিয়াছেন। আমি সেই সর্ব্বা[ঙ্গ]সুন্দর পুরীর অধিষ্ঠাত্রী দেবতা। এক্ষণে আমি অনাথা [হ]ইয়াছি। আমি সৌরাজ্য প্রভাবে উৎসবপ্রসবিনী সম্পদ দ্বারা [য]ক্ষনগরী অলকাকে অতিক্রম করিয়াছি; এক্ষণে আপনি [স]মগ্র প্রভুশক্তিসম্পন্ন ও সূর্য্যবংশের অবতংস স্বরূপ বিদ্য[মা]ন থাকিতেও আমার যার পর নাই দুর্দশা ঘটিয়াছে। [আ]মার আবাসের শত শত প্রাসাদ ও অট্টালিকা বিশীর্ণ, [এ]বং প্রাচীর সকল নিপতিত হইয়া গিয়াছে; সূর্য্য[ম]ণ্ডল অস্তাচলে নিমগ্ন এবং প্রবল বায়ুবেগে জলদজাল [ছি]ন্ন ভিন্ন হইলে দিবসের অবসান ভাগ যেরূপ হয়, স্বামি-

কা ত্বং শুভে কস্য পরিগ্রহো বা কিং বা মদভ্যাগমকারণং তে।
আচক্ষ্ব মত্বা বশিনাং রঘূনাং মনঃ পরস্ত্রীবিমুখপ্রবৃত্তি॥ ৮॥
তমব্রবীৎ সা গুরুণানবদ্যা যা নীতপৌরা স্বপদোন্মুখেন।
তস্যাঃ পুরঃ সম্প্রতি বীতনাথাং জানীহি রাজন্নধিদেবতাং মাম্॥ ৯॥
বস্বৌকসারামভিভূয় সাহং সৌরাজ্যবদ্ধোৎসবয়া বিভূত্যা।
সমগ্রশক্তৌ ত্বয়ি সূর্য্যবংশ্যে সতি প্রপন্না করুণামবস্থাম্॥ ১০॥
বিশীর্ণতল্পাট্টশতো নিবেশঃ পর্য্যস্তশালঃ প্রভুণা বিনা মে।
বিড়ম্বয়ত্যস্তনিমগ্নসূর্য্যং দিনান্তমুগ্রানিলভিন্নমেঘম্॥ ১১॥

বিরহে উহাও সেইরূপ হতশ্রী হইয়াছে। পূর্ব্বে রজনীযো
অভিসারিকাগণ যে রাজপথ দিয়া উজ্জ্বল নূপুরের মধুর ধ্ব
সহকারে গমন করিত; এক্ষণে তথায় শৃগালীরা চীৎক
করিবার কালে আস্যবিবরবিনির্গত উল্কার আলোকে মা
অন্বেষণ পূর্ব্বক গমন করিয়া থাকে। পূর্ব্বে যে দীর্ঘিক
সলিল জলবিহারকালে মহিলাগণের করাগ্র দ্বারা আ
হইয়া গম্ভীর মৃদঙ্গধ্বনির অনুকরণ করিত, এক্ষণে তাহা ব
মহিষগণের শৃঙ্গাহত হইয়া আর সেইরূপ শ্রুতিসুখকর শ
উৎপাদন করে না; ক্রীড়াময়ূরগণ আবাসযষ্টি ভগ্ন হওয়া
বৃক্ষে শয়ন, মৃদঙ্গধ্বনির অভাবে নৃত্য পরিত্যাগ ও দাব
নলের স্ফুলিঙ্গে দগ্ধাবশিষ্ট পুচ্ছ ধারণ করত বনময়ূর হই
উঠিয়াছে। পূর্ব্বে রমণীগণ আমার যে সমস্ত সোপানপ
অলক্তক রাগরঞ্জিত চরণযুগল নিক্ষেপ করিত, এক্ষণে তথা
ব্যাঘ্রেরা মৃগবধ করিয়া শোণিতলিপ্ত পদ নিক্ষেপ করিতেছে
কোনস্থলে চিত্রপটে এইরূপ চিত্রিত আছে যে মাতঙ্গগ

নিশাসু ভাস্বৎকলনূপুরাণাং যঃ সঞ্চরোঽভূদভিসারিকাণাম্।
নদন্মুখোল্কাবিচিতামিষাভিঃ স বাহ্যতে রাজপথঃ শিবাভিঃ॥ ১২
আস্ফালিতং যৎ প্রমদাকরাগ্রৈঃ মৃদঙ্গধীরধ্বনিমন্বগচ্ছৎ।
বন্যৈরিদানীং মহিষৈস্তদম্ভঃ শৃঙ্গাহতং ক্রোশতি দীর্ঘিকাণাম্॥ ১৩
বৃক্ষেশয়া যষ্টিনিবাসভঙ্গাৎ মৃদঙ্গশব্দাপগমাদলাস্যাঃ।
প্রাপ্তা দবোল্কাহতশেষবর্হাঃ ক্রীড়ামযূরা বনবর্হিণত্বম্॥ ১৪॥
সোপানমার্গেষু চ যেষু রামাঃ নিক্ষিপ্তবত্যশ্চরণান্ সরাগান্।
সদ্যো হতন্যঙ্কুভিরস্রদিগ্ধং ব্যাঘ্রৈঃ পদং তেষু নিধীয়তে মে॥ ১৫।
চিত্রদ্বিপাঃ পদ্মবনাবতীর্ণাঃ করেণুভির্দত্তমৃণালভঙ্গাঃ।
নখাঙ্কুশাঘাতবিভিন্নকুম্ভাঃ সংরব্ধসিংহপ্রহতং বহন্তি॥ ১৬॥

বনে প্রবিষ্ট হইয়াছে এবং করিণীরা উহাদিগকে ভক্ষণার্থ লখণ্ড প্রদান করিতেছে ; এক্ষণে সিংহ সকল ক্রোধাট হইয়া জীবিত বোধে খর নখরাঘাতে উহাদের কুম্ভভেদ রিয়াছে। স্তম্ভোপরি বিন্যস্ত স্ত্রীলোকের দারুময়ী প্রতিমূর্ত্তি ল বর্ণবিন্যাস বিলুপ্তপ্রায় হওয়াতে ধূষর বর্ণ হইয়া গিয়াছে ং ঐ সমস্ত প্রতিমূর্ত্তিতে ভুজঙ্গনির্মুক্ত নির্ম্মোক স্তনাদন বস্ত্রের ন্যায় লক্ষিত হইতেছে। রাজপ্রাসাদের সুধালেপ লসহকারে মলিন হইয়া গিয়াছে এবং ইতস্তত তৃণের অঙ্কুর ল উদ্ভিন্ন হইয়াছে ; এক্ষণে রাত্রিকালে চন্দ্রের সেই সকল রণ মুক্তামালার ন্যায় নির্ম্মল হইলেও উহাতে আর প্রতিলিত হয় না। পূর্ব্বে বিলাসিনীরা উদ্যান লতাস মূহের শাখা ার্দ্রভাবে আনত করিয়া পুষ্প চয়ন করিত ; এক্ষণে আমার ই লতাগুলিরে বন্য পুলিন্দগণের ন্যায় বানরেরাও একান্ত পীড়িত করিতেছে। রজনীতে গবাক্ষ বিবরে দীপপ্রভা আর ভাসিত হয় না, দিবসে মহিলাগণ তথায় উপস্থিত হইয়া র্ভাগে দৃষ্টিনিক্ষেপ করে না এবং ধূমশিখাও আর তথা

স্তম্ভেষু যোষিৎপ্রতিযাতনানাম্ উৎক্রান্তবর্ণক্রমধূসরাণাম্।
স্তনোত্তরীয়াণি ভবন্তি সঙ্গাৎ নির্ম্মোকপট্টাঃ ফণিভির্বিমুক্তাঃ॥ ১৭॥
কালান্তরশ্যামসুধেষু নক্তম্ ইতস্ততো রূঢ়তৃণাঙ্কুরেষু।
তএব মুক্তাগুণশুদ্ধয়োঽপি হর্ম্মোষু মূর্চ্ছন্তি ন চন্দ্রপাদাঃ॥ ১৮॥
আবর্জ্য শাখাঃ সদয়ঞ্চ যাসাং পুষ্পাণ্যুপাত্তানি বিলাসিনীভিঃ।
বন্যৈঃ পুলিন্দৈরিব বানরৈস্তাঃ ক্লিশ্যন্ত উদ্যানলতা মদীয়াঃ॥ ১৯॥
রাত্রাবনাবিষ্কৃতদীপভাসঃ কান্তামুখশ্রীবিযুতা দিবাপি।
তিরস্ক্রিয়ন্তে কৃমিতন্তুজালৈঃ বিচ্ছিন্নধূমপ্রসরা গবাক্ষাঃ॥ ২০॥

হইতে নির্গত হইতেছে না এক্ষণে ঐ সমস্ত গবাক্ষে কেব
কৃমিকুল নিরন্তর তন্তুজাল বিস্তার করিতেছে। সরযূ নদী
সৈকতদেশে আর পূজোপহার প্রদত্ত হয় না; উহা
সলিলে স্নানীয় সামগ্রীর সম্পর্কও নাই এবং প্রান্তভা
যে সমস্ত বেতসকুঞ্জ রহিয়াছে তাহাতে জনমানবের চিহ্নমা
দেখিতে পাওয়া যায় না; আমি এই সমস্ত সন্দর্শন করি
যার পর নাই সন্তপ্ত হইতেছি। অতএব এক্ষণে আপনা
পিতা রামচন্দ্র যেমন ভূভারাবতরণার্থ পরিগৃহীত মানুষীমূ
পরিত্যাগ পূর্ব্বক বিষ্ণুমূর্ত্তি পরিগ্রহ করিয়াছেন, সেই র
আপনিও এই বাসভূমি পরিত্যাগ করিয়া পৈতৃক রাজধানী
অযোধ্যায় প্রবেশ করুন।

তখন রঘুকুলতিলক মহারাজ কুশ প্রীতিপ্রফুল্লচি
তথাস্তু বলিয়া অযোধ্যার অধিষ্ঠাত্রী দেবতার প্রার্থনাবাক
স্বীকার করিলেন। পুরদেবীর মুখকমল বিকসিত হই
উঠিল। তখন তিনি মানুষী মূর্ত্তি পরিত্যাগ পূর্ব্বক পুনর্ব্বা
দেবতার আকার গ্রহণ করিয়া তৎক্ষণাৎ তিরোহিত হইলেন।

বলিক্রিয়াবর্জ্জিতসৈকতানি স্নানীয়সংসর্গমনাপ্নুবন্তি।
উপান্তবানীরগৃহাণি দৃষ্ট্বা শূন্যানি দূয়ে সরযূজলানি॥ ২১॥
তদর্হসীমাং বসতিং বিসৃজ্য মামভ্যুপেতুং কুলরাজধানীম্।
হিত্বা তনুং কারণমানুষীং তাং যথা গুরুস্তে পরমাত্মমূর্ত্তিম্॥ ২২
তথেতি তস্যাঃ প্রণয়ং প্রতীতঃ প্রত্যগ্রহীৎ প্রাগ্রহরো রঘূণাম্।
পূরপ্যভিব্যক্তমুখপ্রসাদা শরীরবন্ধেন তিরোবভুব॥ ২৩॥

অনন্তর রাজা কুশ প্রাতঃকালে সভামধ্যে সমুপস্থিত হইয়া ক্ষণগণের নিকট এই অদ্ভুত রাত্রিবৃত্তান্ত আদ্যোপান্ত কীর্ত্তন ।লেন। ব্রাহ্মণেরা তৎসমুদায় শ্রবণ করিয়া বিবেচনা করি-ন, কুলরাজধানী অযোধ্যা স্বয়ং আসিয়া তাঁহাকে পতিত্বে ণ করিয়াছেন। এই বলিয়া তাঁহারা কুশকে আশীর্ব্বাদ র্ব্বক অভিনন্দন করিতে লাগিলেন। পরে মহারাজ কুশ াবতী নগরী বিপ্রসাৎ ক[illegible]া শুভদিনে পরিবারব া সমভি-হারে অযোধ্যাভিমুখে প্রস্থান করিলেন। তৎকালে জলদ-ল যেমন সমীরণের অনুসরণ করে, সেইরূপ সৈন্যেরা াহার পশ্চাৎ পশ্চাৎ গমন করিতে লাগিল। যখন সেনা ল তাঁহার সমভিব্যাহারে চলিল, তখন বোধ হইল যেন জধানী তাঁহার সহচারিণী হইয়াছে। তৎকালে সৈন্যগণের শ্রেণী উপবন, উত্তুঙ্গ মাতঙ্গ সমুদায় বিহারপর্ব্বত, এবং সকল বিস্তীর্ণ আলয়ের ন্যায় লক্ষিত হইতে লাগিল। মল আতপত্রমণ্ডলসম্পন্ন মহারাজ কুশ এই রূপে সৈন্য-কে পূর্ব্বতন বাস ভূমি অযোধ্যায় উপনীত করিতে লাগি-ন; তৎকালে বোধ হইল যেন, ভগবান শীতকর সমুদিত

তদদ্ভুতং সংসদি রাত্রিবৃত্তং প্রাতর্দ্বিজেভ্যো নৃপতিঃ শশংস।
শ্রুত্বা ত এনং কুলরাজধান্যা সাক্ষাৎ পতিত্বে বৃতমভ্যনন্দন্॥ ২৪॥
কুশাবতীং শ্রোত্রিয়সাৎ স কৃত্বা যাত্রানুকূলেঽহনি সাবরোধঃ।
অনুদ্রুতো বায়ুরিবাভ্রবৃন্দৈঃ সৈন্যৈরযোধ্যাভিমুখঃ প্রতস্থে॥ ২৫॥
সা কেতুমালোপবনা বৃহদ্ভির্বিহারশৈলানুগতেব নাগৈঃ।
সেনা রথোদারগৃহা প্রয়াণে তস্যাভবজ্জঙ্গমরাজধানী॥ ২৬॥
তেনাতপত্রামলমণ্ডলেন প্রস্থাপিতঃ পূর্ব্বনিবাসভূমিম্।
বভৌ বলৌঘঃ শশিনোদিতেন বেলামুদন্বানিব নীয়মানঃ॥ ২৭॥

হইয়া সমুদ্রকে তীরবর্ত্তী করিতেছেন। কুশের প্রস্থান কালে সৈন্যগণের চরণসমুত্থিত ধূলিজাল নভোমণ্ডলে উড্ডীন হইতে লাগিল, বোধ হইল যেন বসুন্ধরা সৈন্যগণের উপদ্রব সহ্য করিতে একান্ত অসমর্থ হইয়া ধূলিপটল চ্ছলে গগন তলে আরোহণ করিতেছে। মহারাজ কুশের সৈন্যগণমধ্যে কতগুলি কুশাবতী হইতে নিষ্ক্রমণের উপক্রম, কতগুলি অগ্রে নিবেশ লাভের উদ্‌যোগ ও কতগু[illegible] পথিমধ্যে গমন করিতে লাগিল। দর্শকেরা কি আদি কি মধ্য কি অন্ত যথায় দর্শন করিল, সেই স্থানেই সৈন্যগণকে সমগ্র বলিয়া বিবেচনা করিতে লাগিল। করিনিকরের অনবরতক্ষরিত মদবারি প্রভাবে পথিমধ্যে ধূলি সমুদায় পঙ্কিল এবং অশ্বগণের খুরাভিঘাত দ্বারা পঙ্ক সমুদায় ধূলিরূপে পরিণত হইল। কুশের সৈন্যগণ ক্রমশ বিন্ধ্য পর্ব্বতের নিতম্বদেশে পথান্বেষণ পূর্ব্বক তুমুল কোলাহল সহকারে চতুর্দ্দিকে বিশীর্ণ হইয়া রেবা নদীর ন্যায় গুহা সকল প্রতিধ্বনিত করিতে লাগিল। তাঁহার রথচক্রের অগ্রভাগ গৈরিকাদি ধাতু ভেদ করিয়া রক্তবর্ণ এবং তূর্য্যনির্ঘোষ সৈন্যগণের গমনশব্দে মিশ্রিত হইয়া গেল।

তস্য প্রযাতস্য বরূথিনীনাং পীড়ামপর্য্যাপ্তবতীব সোঢুম্।
বসুন্ধরা বিষ্ণুপদং দ্বিতীয় মধ্যারুরোহেব রজশ্ছলেন॥ ২৮॥
উদ্যচ্ছমানা গমনায় পশ্চাৎ পুরো নিবেশে পথি চ ব্রজন্তী।
সা যত্র সেনা দদৃশে নৃপস্য তত্রৈব সামগ্র্যমতিং চকার॥ ২৯॥
তস্য দ্বিপানাং মদবারিসেকাৎ খুরাভিঘাতাচ্চ তুরঙ্গমানাম্।
রেণুঃ প্রপেদে পথি পঙ্কভাবং পঙ্কোঽপি রেণুত্বমিয়ায় নেতুঃ॥ ৩০॥
মার্গৈষিণী সা কটকান্তরেষু বৈন্ধ্যেষু সেনা বহুধা বিভিন্না।
চকার রেবেব মহাবিরাবা বদ্ধপ্রতিশ্রুন্তি গুহামুখানি॥ ৩১॥

তৎকালে কিরাতগণ আসিয়া তথায় তাঁহারে বিবিধ উপহার প্রদান করিতে লাগিল। তিনি কিরাতগণ প্রদত্ত দ্রব্য সমুদায়ে দৃষ্টিপাত পূর্ব্বক বিন্ধ্য পর্ব্বত অতিক্রম করিলেন। বিন্ধ্য পর্ব্বতের অবতরণপথে যখন হস্তী দ্বারা সেতু প্রস্তুত করিয়া পশ্চিমবাহিনী গঙ্গা পার হন, তৎকালে হংসেরা অনবরত পক্ষ সঞ্চালন পূর্ব্বক নভোমণ্ডলে সঞ্চরণ করত তাঁহার অযত্নসুলভ চামরের কার্য্য সম্পাদন করিতে লাগিল। অনন্তর তিনি মহর্ষি কপিলের রোষে ভস্মাবশিষ্টকলেবর সগরসন্তানগণের সুরলোক লাভের কারণ নৌকা দ্বারা আলোড়িত গঙ্গাকে নমস্কার করিলেন।

মহারাজ কুশ এই রূপে কএক দিবসের মধ্যে সমস্ত পথ অতিক্রম করিয়া সরযূতীরে সমুপস্থিত হইলেন, দেখিলেন তথায় রঘুবংশীয়দিগের শত শত যজ্ঞীয় যূপ বেদিমধ্যে নিখাত রহিয়াছে। তৎকালে রাজধানী অযোধ্যার উপবনবায়ু পুষ্প-

স ধাতুভেদারুণযাননেমিঃ প্রভুঃ প্রযাণধ্বনিমিশ্রতূর্য্যঃ।
ব্যলঙ্ঘয়দ্বিন্ধ্যমুপায়নানি পশ্যন্ পুলিন্দৈরুপপাদিতানি॥ ৩২॥
তীর্থে তদীয়ে গজসেতুবন্ধাৎ প্রতীপগামুত্তরতোঽস্য গঙ্গাম্।
অযত্নবালব্যজনীবভূবুর্হংসা নভোলঙ্ঘনলোলপক্ষাঃ॥ ৩৩॥
স পূর্ব্বজানাং কপিলেন রোষাৎ ভস্মাবশেষীকৃতবিগ্রহাণাম্।
সুরালয়প্রাপ্তিনিমিত্তমম্ভস্ত্রৈস্রোতসং নৌলুলিতং ববন্দে॥ ৩৪॥
ইত্যধ্বনঃ কৈশ্চিদহোভিরন্তে কূলং সমাসাদ্য কুশঃ সরয্বাঃ।
বেদিপ্রতিষ্ঠান্ বিততাধ্বরাণাং যূপানপশ্যচ্ছতশো রঘূণাম্॥ ৩৫॥

বৃক্ষের শাখা সকল ঈষৎ কম্পিত ও সরযূর সুশীতল তরঙ্গ নিকর স্পর্শ করিয়া সেই সমস্ত পরিশ্রান্ত সৈন্য ও মহারাজ কুশের প্রত্যুদ্গমন করিতে লাগিল। অনন্তর শত্রুবিজয়ী পৌরজনের প্রিয়সখা কুলতিলক মহীপাল কুশ চপলধ্বজদণ্ডসুশোভিত সৈন্যগণকে গ্রামের প্রান্তভাগে সন্নিবেশিত করিয়া শিল্পীদিগকে আহ্বান পূর্ব্বক নগরসংস্কারের অনুমতি প্রদান করিলেন। শিল্পিগণ প্রভুর আদেশ প্রাপ্ত হইবামাত্র মেঘ যেমন সলিল বর্ষণ করিয়া গ্রীষ্মপ্রভাবসন্তপ্ত পৃথিবীকে নবীভূত করে, সেইরূপ সঞ্চিত উপকরণ দ্বারা লোকশূন্য অযোধ্যাকে নবীকৃত করিল। অনন্তর মহারাজ কুশ কৃতোপবাস বাস্তুবিধানবিৎ ব্রাহ্মণগণ দ্বারা অযোধ্যার সুপ্রশস্ত দেবায়তনে পশূপহার প্রদান পূর্ব্বক দেবগণের পূজা সমাধান করিলেন। পরে সেই পুরমধ্যে কামিনীর হৃদয়ে প্রিয়তমের ন্যায় রাজভবনে প্রবেশ করিয়া অনুজীবীদিগের নিমিত্ত মর্য্যাদানুসারে উপযুক্ত গৃহসমুদায় নির্দেশ করিয়া দিলেন।

আধূয় শাখাঃ কুসুমদ্রুমাণাং স্পৃষ্ট্বা চ শীতান্ সরযূতরঙ্গান্।
তং ক্লান্তসৈন্যং কুলরাজধান্যাঃ প্রত্যুজ্জগামোপবনান্তবায়ুঃ॥ ৩৬।
অথোপশল্যে রিপুমগ্নশল্য স্তস্যাঃ পুরঃ পৌরসখঃ স রাজা।
কুলধ্বজস্তানি চলধ্বজানি নিবেশয়ামাস বলী বলানি॥ ৩৭॥
তাং শিল্পিসঙ্ঘাঃ প্রভুণা নিযুক্তাস্তথাগতাং সম্ভৃতসাধনত্বাৎ।
পুরং নবীচক্রুরপাং বিসর্গাৎ মেঘা নিদাঘগ্লপিতামিবোর্ব্বীম্॥ ৩৮
ততঃ সপর্য্যাং সপশূপহারাং পুরঃ পরার্দ্ধপ্রতিমাগৃহায়াঃ।
উপোষিতৈর্বাস্তুবিধানবিদ্ভিঃ নির্বর্ত্তয়ামাস রঘুপ্রবীরঃ॥ ৩৯॥
তস্যাঃ স রাজোপপদং নিশান্তং কামীব কান্তাহৃদয়ং প্রবিশ্য।
যথার্হমন্যৈরনুজীবিলোকং সম্ভাবয়ামাস যথাপ্রধানম্॥ ৪০॥

য়মানুসারে স্থাপিত স্তম্ভে হস্তী ও অশ্বশালায় অশ্ব সকল
যত হইয়া বাস করিতে লাগিল। বিপণীমধ্যে পণ্যদ্রব্য সমুদায়
পাকারে সংস্থাপিত হইল। তখন সেই পুরী সর্ব্বালঙ্কারে
লঙ্কৃতা নারীর ন্যায় অতিমাত্র সুশোভিত হইতে লাগিল।
ই রূপে পুনরায় অযোধ্যার পূর্ব্ববৎ শোভা সম্পাদিত হইলে
থিলীতনয় মহারাজ কুশ তথায় বাস করিয়া দেবরাজ
দ্র এবং অলকাধিপতি কুবেরকেও সামান্য জ্ঞান করিতে
গিলেন।

অনন্তর গ্রীষ্মকাল মুক্তামণিসমলঙ্কৃত উত্তরীয় ধারণ,
তিশয় পাণ্ডুবর্ণ স্তনমণ্ডলে হার প্রদান ও সূক্ষ্মবস্ত্র পরিধাণ
ভৃতি বেশ রচনায় রমণীগণকে উপদেশ প্রদান করিবার
মত্তই যেন অবনীতে প্রাদুর্ভূত হইল। দিবাকর দক্ষিণ
হইতে উত্তরায়ণ অবলম্বন করিলে উত্তর দিক্ সুশীতল
নন্দাশ্রুর ন্যায় তুষারজাল বর্ষণ করিতে লাগিল। দিবসে
াপ অতিশয় পরিবর্দ্ধিত হইয়া উঠিল; রজনী অতিমাত্র
ণ হইয়া গেল। তৎকালে দিবস ও রজনীকে প্রণয়কলহ-

সা মন্দুরাসংশ্রয়িভিস্তুরঙ্গৈঃ শালাবিধিস্তম্ভগতৈশ্চ নাগৈঃ।
পূরাবভাসে বিপণিস্থপণ্যা সর্ব্বাঙ্গনদ্ধাভরণেব নারী॥ ৪১॥
বসন্ স তস্যাং বসতৌ রঘূণাং পুরাণশোভামধিরোপিতায়াম্।
ন মৈথিলেয়ঃ স্পৃহয়াম্বভূব ভর্ত্রে দিবো নাপ্যলকেশ্বরায়॥ ৪২॥
অথাস্য রত্নগ্রথিতোত্তরীয়মেকান্তপাণ্ডুস্তনলম্বিহারম্।
নিঃশ্বাসহার্য্যাংশুকমাজগাম ঘর্ম্মঃ প্রিয়াবেষমিবোপদেষ্টুম্॥ ৪৩॥
অগস্ত্যচিহ্নাদয়নাৎ সমীপং দিগুত্তরা ভাস্বতি সন্নিবৃত্তে।
আনন্দশীতামিব বাষ্পবৃষ্টিং হিমস্রুতিং হৈমবতীং সসর্জ্জ॥ ৪৪॥

কোপে পরস্পরবিচ্ছিন্ন অনুতাপানলে সন্তপ্ত দম্পতীর ন্যা অনুমিত হইতে লাগিল। গৃহদীর্ঘিকার সলিলরাশি শুষ্ক হইয়া শৈবালজালমণ্ডিত সোপানপরম্পরা ক্রমশ পরিত্যা করত নারীগণের নিতম্বপরিমিত হইয়া আসিল এবং তত্রত্য পদ্মমৃণাল সকল উন্মগ্ন হইয়া উঠিল। কাননমধ্যে সায়ন্তন মল্লি কার কলিকা সকল বিকসিত হইয়া গন্ধে চতুর্দ্দিক আমোদিত করিতে লাগিল। ভৃঙ্গেরা গুণ গুণ শব্দ সহকারে প্রতিপুষ্পে উপবেশন করাতে বোধ হইল যেন, উহারা এক একটি করিয়া পুষ্পের সংখ্যা করিতেছে। শিরীষ কুসুম কামিনীগণের কর্ণ হইতে স্খলিত হইলেও অভিনব নখক্ষত চিহ্নসম্পন্ন স্বেদজল সিক্ত গণ্ডদেশে উহার কেসর সংলগ্ন হওয়াতে আর সহসা পতিত হইতে সমর্থ হইল না। ধনাঢ্য লোকেরা ধারাগৃহমধ্যে যন্ত্রসঞ্চালিত সুশীতল সলিলে সংসিক্ত চন্দনজলক্ষালিত মণিময় আসনে শয়ন করিয়া গ্রীষ্ম নিবারণ করিতে লাগিল।

প্রবৃদ্ধতাপো দিবসোঽতিমাত্রমত্যর্থমেব ক্ষণদা চ তন্বী।
উভৌ বিরোধক্রিয়য়া বিভিন্নৌ জায়াপতী সানুশয়াবিবাস্তাম্॥ ৪৫॥
দিনে দিনে শৈবলবন্ত্যধস্তাৎ সোপানপর্ব্বাণি বিমুঞ্চদম্ভঃ।
উদ্দণ্ডপদ্মং গৃহদীর্ঘিকানাং নারীনিতম্বদ্বয়সং বভূব॥ ৪৬॥
বনেষু সায়ন্তনমল্লিকানাং বিজৃম্ভণোদ্গন্ধিষু কুট্মলেষু।
প্রত্যেকনিক্ষিপ্তপদঃ সশব্দং সংখ্যামিবৈষাং ভ্রমরশ্চকার॥ ৪৭॥
স্বেদাম্বুবিন্দ্বার্দ্রনখক্ষতাঙ্কে ভূয়িষ্ঠসন্দষ্টশিখং কপোলে।
চ্যুতং ন কর্ণাদপি কামিনীনাং শিরীষপুষ্পং সহসা পপাত॥ ৪৮॥
যন্ত্রপ্রবাহৈঃ শিশিরৈঃ পরীতান্ রসেন ধৌতান্ মলয়োদ্ভবস্য।
শিলাবিশেষানধিশয্য নিন্যুঃ ধারাগৃহেষ্বাতপমৃদ্ধিমন্তঃ॥ ৪৯॥

হিলারা স্নানজলসংসিক্ত উন্মুক্ত কেশপাশে ধূপবাস প্রদান র্বক সায়ংকালবিকসিত মল্লিকা কুসুম সকল বিন্যাস করিতে বৃত্ত হইল। তখন ভগবান অনঙ্গ বসন্তকালবিরহে নিতান্ত নবল হইলেও মহিলাগণের কেশকলাপ দ্বারা পুনরায় উদ্দীপ্ত হইলেন। অর্জ্জুনবৃক্ষের সুদীর্ঘ মঞ্জরী পরাগপরিপূর্ণ ওয়াতে ঈষৎ পিঞ্জরবর্ণ হইয়া উঠিল; তৎকালে উহাকে খিয়া বোধ হইল যেন, ভগবান উমাপতি রতিপতির দেহ দ্ধ করিয়াও ক্রোধভরে তাঁহার শরাসনজ্যা খণ্ড খণ্ড করিয়াছেন। বিলাসিগণ মনোহর গন্ধসম্পন্ন চূতপত্রখণ্ড, সুবাসিত দ্য ও অভিনব পাটল পুষ্প ব্যবহার করিতে লাগিল। গ্রীষ্ম হাদিগকে এই সমস্ত মনোজ্ঞ ভোগ্য বস্তু প্রদান করিয়া াপনার উত্তাপদানাদি কয়েকটী দোষ পরিহার করিয়া লইল। এই রূপে গ্রীষ্মের গাঢ়তর প্রাদুর্ভাব উপস্থিত হইলে অভ্যুদয় ালী শশী ও মহারাজ কুশের সন্তাপনিবারণক্ষম পাদ-* সেবা সকলের অতিশয় প্রিয়তর হইয়া উঠিল।

স্নানার্দ্রমুক্তেষ্বনুধূপবাসং বিন্যস্তসায়ন্তনমল্লিকেষু।
কামো বসন্তাত্যয়মন্দবীর্য্যঃ কেশেষু লেভে বলমঙ্গনানাম্॥ ৫০॥
আপিঞ্জরা বদ্ধরজঃকণত্বাৎ মঞ্জর্য্যুদারা শুশুভেঽর্জ্জুনস্য।
দগ্ধ্বাপি দেহং গিরিশেন রোষাৎ খণ্ডীকৃতা জ্যেব মনোভবস্য॥ ৫১॥
মনোজ্ঞগন্ধং সহকারভঙ্গং পুরাণশীধুং নবপাটলঞ্চ।
সম্বধ্নতা কামিজনেষু দোষাঃ সর্ব্বে নিদাঘাবধিনা প্রমৃষ্টাঃ॥ ৫২॥
জনস্য তস্মিন্ সময়ে বিগাঢ়ে বভূবতুর্দ্বৌ সবিশেষকান্তৌ।
তাপাপনোদক্ষমপাদসেব্যৌ স চোদয়স্থৌ নৃপতিঃ শশী চ॥ ৫৩॥
অথোর্ম্মিলোলোন্মদরাজহংসে রোধোলতাপুষ্পবহে সরয্বাঃ।
বিহর্ত্তুমিচ্ছা বনিতাসখস্য তস্যাম্ভসি গ্রীষ্মসুখে বভূব॥ ৫৪॥

* চরণ ও কিরণ

এই অবসরে মহীপাল কুশ তরঙ্গসঞ্চারী উন্মত্ত রাজহংস-কুল সমাকীর্ণ তীরস্থ-লতাজালনিপতিত কুসুমবাহী গ্রীষ্ম সুখকর স্রোতস্বতী সরযূর সলিলে প্রিয়তমার সহিত বিহার করিতে অভিলাষ করিলেন। তখন সেই বিষ্ণুসদৃশ তেজস্বী রাজা সরযূর তীরে পটমণ্ডপ সমুদায় প্রস্তুত ও জল হইতে জালিকসাহায্যে নক্র কুম্ভীর প্রভৃতি জলজন্তু সকল অপনীত করিয়া সম্পদ্ ও প্রভাবের অনুরূপ আড়ম্বরসহকারে জলাবগাহনের আয়োজন করিতে লাগিলেন। অঙ্গনারা যখন তীর হইতে সোপানপরম্পরা দ্বারা অবতীর্ণ হইতে লাগিল, তৎকালে পরস্পরের অঙ্গদঘর্ষণসমুত্থিত শব্দ ও চরণের নূপুরধ্বনি দ্বারা সরিদ্বিহারী হংসগণ নিতান্ত ভীত হইয়া উঠিল। মহিলারা সলিলে অবতীর্ণ হইয়া পরস্পরের দেহে জলসেক করিতে লাগিল। তখন নৌকারূঢ় মহারাজ কুশ নারীগণের জলবিহারে একান্ত অনুরাগ দর্শন করিয়া চামরব্যজনধারিণী নিকটবর্ত্তিনী এক কিরাতরমণীকে সম্বোধন পূর্ব্বক কহিলেন,

স তীরভূমৌ বিহিতোপকার্য্যামানায়িভিস্তামপকৃষ্টনক্রাম্।
বিগাহিতুং শ্রীমহিমানুরূপং প্রচক্রমে চক্রধরপ্রভাবঃ॥ ৫৫॥
সা তীরসোপানপথাবতারাদন্যোন্যকেয়ূরবিঘট্টিনীভিঃ।
সনূপুরক্ষোভপদাভিরাসীদুদ্বিগ্নহংসা সরিদঙ্গনাভিঃ॥ ৫৬॥
পরস্পরাভ্যুক্ষণতৎপরাণাং তাসাং নৃপো মজ্জনরাগদর্শী।
নৌসংশ্রয়ঃ পার্শ্বগতাং কিরাতীমুপাত্তবালব্যজনাং বভাষে॥ ৫৭॥
পশ্যাবরোধৈঃ শতশো মদীয়ৈঃ বিগাহ্যমানো গলিতাঙ্গরাগৈঃ।
সন্ধ্যোদয়ঃ সাভ্র ইবৈষ বর্ণং পুষ্যত্যনেকং সরযূপ্রবাহঃ॥ ৫৮॥
বিলুপ্তমন্তঃপুরসুন্দরীণাং যদঞ্জনং নৌলুলিতাভিরদ্ভিঃ।
তদ্বধ্নতীভির্ম্মদরাগশোভাং বিলোচনেষু প্রতিমুক্তমাসাম্॥ ৫৯॥

দ্রে! এই দেখ আমার অন্তঃপুরনারীগণ সলিলপ্রবাহে অবগাহন করাতে সরযূ উহাদিগের কলেবরক্ষালিত অঙ্গরাগ দ্বারা মেঘমালাসমলঙ্কৃত সন্ধ্যাকালের ন্যায় নানাবিধ বর্ণ ধারণ করিয়াছে। নৌকা দ্বারা আলোড়িত সলিল নারীগণের লোচনে কজ্জল রাগ বিলুপ্ত করিয়া তৎপরিবর্ত্তে মদরাগ জনিত শোভা সম্পাদন করিতেছে। এই সকল মহিলারা পয়োধর ও নিতম্বের গুরুত্ব নিবন্ধন আপনার দেহকে বহন করিতে অসমর্থ হইয়াও জলবিহারে একান্ত অনুরাগ বশত অঙ্গদসমলঙ্কৃত বাহুপাশ দ্বারা অতিকষ্টে সলিলে সন্তরণ করিতেছে। শৈবালপ্রিয় মৎস্যগণ উহাদিগের কর্ণযুগলচ্যুত তরঙ্গান্দোলিত শিরীষ পুষ্প শৈবালভ্রমে ভক্ষণ করিতে আসিয়া প্রতারিত হইতেছে। সলিলাস্ফালনে একান্ত আসক্ত এই সমস্ত রমণীগণের স্তনসংলগ্ন মুক্তাফলসদৃশ জলশীকরের মধ্যে মুক্তাহার ছিন্ন ও স্খলিত হইলেও লক্ষিত হইতেছে না। নিম্ন নাভির আবর্ত্ত, ভ্রূভঙ্গীর তরঙ্গ ও স্তনযুগলের চক্রবাকমিথুন এই কয়টি অবয়বের এই কয়েকটি উপমা প্রসিদ্ধ আছে; এই দেখ, এক্ষণে তৎসমুদায়

এতা গুরুশ্রোণিপয়োধরত্বাদাত্মানমুদ্বোঢুমশক্নুবত্যঃ।
গাঢাঙ্গদৈর্বাহুভিরপ্সু বালাঃ ক্লেশোত্তরং রাগবশাৎ প্লবন্তে॥ ৬০॥
অমী শিরীষপ্রসবাবতংসাঃ প্রভ্রংশিনো বারিবিহারিণীনাম্।
পারিপ্লবাঃ স্রোতসি নিম্নগায়াঃ শৈবালোলান্ ছলয়ন্তি মীনান্॥ ৬১॥
আসাং জলাস্ফালনতৎপরাণাং মুক্তাফলস্পর্দ্ধিষু শীকরেষু।
পয়োধরোৎসর্পিষু শীর্য্যমাণঃ সংলক্ষ্যতে ন চ্ছিদুরোঽপি হারঃ॥৬২॥
আবর্ত্তশোভা নতনাভিকান্তেঃ ভঙ্গী ভ্রুবাং দ্বন্দ্বচরাঃ স্তনানাম্।
জাতানি রূপাবয়বোপমানান্যদূরবর্ত্তীনি বিলাসিনীনাম্॥ ৬৩

এই বিলাসিনীগণের সন্নিহিতই রহিয়াছে। ইহাদিগের সুশ্রা সঙ্গীতানুগত বারিরূপ মৃদঙ্গের ধ্বনি কর্ণকুহর পরিপূর্ণ করি তেছে এবং তীরস্থ ময়ূরগণ পুচ্ছ প্রসারিত করিয়া মধু কেকারব পরিত্যাগ পূর্ব্বক উহার অভিনন্দন করিতেছে। এই রমণীগণের মুক্তাময়ী কাঞ্চী বসনসংলিপ্ত নিতম্বদে জ্যোৎস্নান্তরিত তারকাশ্রেণীর ন্যায় সুশোভিত হইতেছে এব উহার সূত্রপ্রবেশছিদ্র সমুদায় সলিলে পরিপূর্ণ হওয়াতে উহা আর ধ্বনিত হইতেছে না। ঐ দেখ, এক রমণী সখীর প্রতি গর্ব্ব পূর্ব্বক করপল্লব দ্বারা সলিল নিক্ষে করাতে সখী উহার মুখকমলে জলসেক করিতেছে; এক্ষণে উহার অলকের সরল প্রান্ত ভাগ হইতে কুঙ্কুমাদি চূর্ণ সংযোগে অরুণ বর্ণ জলবিন্দু ক্রমশ নিঃসৃত হইতেছে। প্রমদাগণে মস্তকে কেশপাশ স্খলিত, মুখকমলের পত্ররচনা বিলু

তীরস্থলীবর্হিভিরুৎকলাপৈঃ প্রস্নিগ্ধকেকৈরভিনন্দ্যমানম্।
শ্রোত্রেষু সংমূর্চ্ছতি রক্তমাসাং গীতানুগং বারিমৃদঙ্গবাদ্যম্॥ ৬৪
সন্দষ্টবস্ত্রেষ্ববলানিতম্বেম্বিন্দুপ্রকাশান্তরিতোডুতুল্যাঃ।
অমী জলাপূরিতসূত্রমার্গাঃ মৌনং ভজন্তে রসনাকলাপাঃ॥ ৬৫॥
এতাঃ করোৎপীড়িতবারিধারাঃ দর্পাৎ সখীভির্ব্বদনেষু সিক্তাঃ।
বক্রেতরাগ্রৈরলকৈস্তরুণ্যশ্চূর্ণা[illegible]ন্ বারিলবান্ বমন্তি॥ ৬৬॥
উদ্বদ্ধকেশশ্চ্যুতপত্রলেখো বিশ্লেষিমুক্তাফলপত্রবেষ্টঃ।
মনোজ্ঞ এব প্রমদামুখানামম্ভোবিহারাকুলিতোঽপি বেষঃ॥ ৬৭॥
স নৌবিমানাদবতীর্য্য রেমে বিলোলহারঃ সহ তাভিরপ্সু।
স্কন্ধাবলগ্নোদ্ধৃতপদ্মিনীকঃ করেণুভির্ব্বন্য ইব দ্বিপেন্দ্রঃ॥ ৬৮॥

বং মুক্তাকলাপের বেষ্টন পরিভ্রষ্ট হইয়াছে; এই রূপে উহা-গের জলবিহার দ্বারা ছিন্ন ভিন্ন হইলেও হার র নাই মনোহর হইয়াছে।

মহারাজ কুশ কিরাতকুমারীকে এইরূপ কহিয়া স্বয়ং নৌকা ইতে অবতরণ পূর্ব্বক বন্য মাতঙ্গ যেমন উন্মূলিত নলিনীকে স্কন্ধদেশে ধারণ করিয়া করিণীর সহিত ক্রীড়া করিয়া থাকে, ইরূপ বক্ষঃস্থলে হারযষ্টি আন্দোলিত করত ঐ সমস্ত রমণী-গের সহিত জলবিহারে প্রবৃত্ত হইলেন। তখন রমণীরা ভাসম্পন্ন মহারাজ কুশের সহিত সমাগত হইয়া অতিশয় াভা ধারণ করিল। মুক্তামণি সমুদায় উজ্জ্বল ইন্দ্রনীল গর সহিত সংযোগ হইবার পূর্ব্বেই সাতিশয় মনোহর হইয়া কে; কিন্তু উহার সহিত সংলিপ্ত হইলে উহারা যে নিতান্ত য়দর্শন হইবে, তাহার আর বিচিত্র কি।

অনন্তর সেই সমস্ত আয়তলোচনা অঙ্গনারা প্রীতি পূর্ব্বক র্ণশৃঙ্গনির্ম্মুক্ত কুঙ্কুমাদিবর্ণরঞ্জিত সলিলে কুশের দেহ অভি-ক্ত করিতে লাগিল। তখন মহীপাল কুশ গৈরিকাদি ধাতু-সংযুক্ত গিরিরাজের ন্যায় তদ্দ্বারা অতিমাত্র শোভা ধারণ রলেন। তৎকালে তিনি অন্তঃপুরসুন্দরীগণে পরিবৃত

ততো নৃপেণানুগতাঃ স্ত্রিয়স্তাঃ ভ্রাজিষ্ণুনা সাতিশয়ং বিরেজুঃ।
প্রাগেব মুক্তা নয়নাভিরামাঃ প্রাপ্যেন্দ্রনীলং কিমুতোন্মুখম্ ॥৬৯॥
বর্ণোদকৈঃ কাঞ্চনশৃঙ্গমুক্তৈস্তমায়তাক্ষ্যঃ প্রণয়াদসিঞ্চন্।
তথাগতঃ সোঽতিতরাং বভাসে সধাতুনিষ্যন্দ ইবাদ্রিরাজঃ ॥ ৭০ ॥
তেনাবরোধপ্রমদাসখেন বিগাহমানেন সরিদ্বরাং তাম্।
আকাশগঙ্গারতিরপ্সরোভির্বৃতো মরুত্বানন্যযাত ভ্রমীলঃ ॥ ৭১ ॥

[illegible] ন্যায় সুশোভিত হইতে লাগিলেন। [illegible] রামচন্দ্র মহর্ষি অগস্ত্য হইতে [illegible] হইয়া রাজ্যের সহিত তাঁহাকে প্রদান করিয়াছিলেন, [illegible] জয়শীল অলঙ্কার জলবিহার কালে তাঁহার হস্ত হইতে অপরিজ্ঞাতভাবে স্খলিত ও সলিলে নিপতিত হইল। মহারাজ কুশ ইহার বিন্দুবিসর্গও জানিতে না পারি[য়া] প্রণয়িনীগণ সমভিব্যাহারে স্বেচ্ছানুসারে এইরূপ জলক্রীড়া করিয়া তীরস্থিত পটমণ্ডপে প্রবিষ্ট হইলেন। তথায় প্রবে[শ] করিবামাত্র বস্ত্রাদি পরিধান করিবার পূর্ব্বেই দেখিলেন, তাঁহা[র] হস্ত হইতে দিব্য বলয় পরিভ্রষ্ট হইয়াছে। ঐ অলঙ্কা[র] প্রভাবে জয়লক্ষ্মী বশীভূত হন এবং তাঁহার পিতা রা[ম] স্বয়ং তাহা ব্যবহার করিয়াছিলেন, এই কারণে সেই আভর[ণ] বিয়োগ মহারাজ কুশের নিতান্ত অসহ্য হইয়া উঠিল। পুষ্প[ও] অলঙ্কার সেই ধীরস্বভাব কুশের চক্ষে তুল্যরূপই লক্ষি[ত] হইত। সুতরাং তৎকালে সেই আভরণবিয়োগ তাঁহার লো[ভ] প্রবৃত্তি কিছুমাত্র উদ্দীপিত করিতে সমর্থ হইল না।

যৎ কুম্ভযোনেরধিগম্য রামঃ কুশায় রাজ্যেন সমং দিদেশ।
তদস্য জৈত্রাভরণং বিহর্ত্তুরজ্ঞাতপাতং সলিলে মমজ্জ॥ ৭২॥
স্নাত্বা যথাকামমসৌ সদারস্তীরোপকার্য্যাং গতমাত্র এব।
দিব্যেন শূন্যং বলয়েন বাহুম্ অপোঢ়নেপথ্যবিধির্দদর্শ॥ ৭৩॥
শ্লাঘ্যশ্রিয়ঃ সংবননং যতস্তদামুক্তপূর্ব্বং গুরুণা চ যস্মাৎ।
সেহেঽস্য ন ভ্রংশমতো ন লোভাৎ স তুল্যপুষ্পাভরণো হি ধীরঃ॥

...জালিকদিগকে সেই ...কার অনুসন্ধান ...নিমিত্ত আদেশ করিলেন। তাহারা ...মধ্যে অবগাহন পূর্ব্বক অনেক অনুসন্ধান করিয়া কোন ...পই তাহা প্রাপ্ত হইল না। পরে তাহারা নদী হইতে তীরে ...থিত হইয়া প্রফুল্ল মুখে কহিল, মহারাজ। আমরা বহু ...ত্নেও আপনার সেই সলিলভ্রষ্ট উৎকৃষ্ট অলঙ্কার পাই-...ম না। আমাদিগের বোধ হইতেছে যে, কুমুদ নামক যে ...গ এই নদীগর্ভে হ্রদ মধ্যে বাস করিয়া থাকে, সেই ...গের বশীভূত হইয়া তাহা গ্রহণ করিয়াছে।

অনন্তর মহাবলপরাক্রান্ত মহারাজ কুশ জালিকদিগের ...খ এই কথা শ্রবণ করিবামাত্র ক্রোধে আরক্তলোচন হইয়া ...র্মুকে জ্যারোপণ পূর্ব্বক সেই তীর হইতেই ভুজঙ্গ বিনাশের ...মিত্ত এক গারুড় অস্ত্র সন্ধান করিলেন। সেই অস্ত্র সন্ধান ...রিবামাত্র হ্রদ ক্ষুভিত হইয়া তরঙ্গরূপ হস্ত প্রসারণ পূর্ব্বক ...রভূমি নিপাতিত করত বিবরমধ্যনিপতিত বন্য হস্তীর ন্যায়

ততঃ সমাজ্ঞাপয়দাশু সর্ব্বান্ আনায়িনস্তদ্বিচয়ে নদীষ্ণান্।
বন্ধ্যপ্রমাস্তে সরযূং বিগাহ্য তমূচুরম্লানমুখপ্রসাদাঃ ॥ ৭৫ ॥
কৃতঃ প্রযত্নো ন চ দেব লব্ধং মগ্নং পয়স্যাভরণোত্তমং তে।
নাগেন লৌল্যাৎ কুমুদেন নূনমুপাত্তমন্তর্হ্রদবাসিনা তৎ ॥ ৭৬ ॥
ততঃ স কৃত্বা ধনুরাততজ্যং ধনুর্দ্ধরঃ কোপবিলোহিতাক্ষঃ।
গারুত্মতং তীরগতস্তরস্বী ভুজঙ্গনাশায় সমাদদেঽস্ত্রম্ ॥ ৭৭ ॥
তস্মিন্ হ্রদঃ সংহিতমাত্রএব ক্ষোভাৎ সমাবিদ্ধতরঙ্গহস্তঃ।
রোধাংসি নিঘ্নন্নবপাতমগ্নঃ করীব বন্যঃ পরুষং ররাস ॥ ৭৮ ॥

ঘোরতর [illegible] করিতে লাগিল। তখন [illegible] কল্প
যেমন লক্ষ্মীর সহিত উত্থিত হইয়াছিল, সেইরূপ নাগ
কুমুদ এক কন্যা লইয়া সেই ক্ষুভিতগ্রাহ হ্রদ হইতে স
গাত্রোত্থান করিল। মহীপাল কুশ তাহারে ভূষণহস্তে স
স্থিত দেখিয়া সেই গারুড়াস্ত্র প্রতিসংহার করিলেন। সাধু
কের ক্রোধ শরণাগত ব্যক্তির উপর কদাচই উদ্ভে
হয় না।

অনন্তর গারুড়াস্ত্রপ্রভাববিৎ নাগরাজ কুমুদ মানোন্নত-স
দ্বারা ত্রিলোকীনাথ রামের আত্মজ বিপক্ষবিজয়ী মহা
কুশকে অভিবাদন করিয়া কহিলেন, রাজন্। ভগবান বিষ্ণু ভূ
রাবতরণার্থ মানুষ রূপে পৃথিবীতে অবতীর্ণ হইয়াছিলে
আপনি তাঁহারই দ্বিতীয় মূর্ত্তিবিশেষ পুত্র, আমি ইহা বিল
অবগত আছি। আপনি আমার পূজনীয়; অতএব আমি
সাধ্যানুসারে আপনার বিরাগ উৎপাদন করিতে পারি।
বালিকা ক্রীড়া সময়ে যখন একটি কন্দুক ঊর্দ্ধে উৎক্ষিপ্ত করি

তস্মাৎ সমুদ্রাদিব মথ্যমানাৎ উদ্বৃত্তনক্রাৎ সহসোন্মমজ্জ।
লক্ষ্ম্যেব সার্দ্ধং সুররাজবৃক্ষঃ কন্যাং পুরস্কৃত্য ভুজঙ্গরাজঃ ॥ ৭৯।
বিভূষণপ্রত্যুপহারহস্তমুপস্থিতং বীক্ষ্য বিশাম্পতিস্তম্।
সৌপর্ণমস্ত্রং প্রতিসঞ্জহার প্রহ্বেষ্বনির্ব্বন্ধরুষো হি সন্তঃ ॥ ৮০॥
ত্রৈলোক্যনাথপ্রভবং প্রভাবাৎ কুশং দ্বিষামঙ্কুশমস্ত্রবিদ্বান্।
মানোন্নতেনাপ্যভিবন্দ্য মূর্দ্ধ্না মূর্দ্ধাভিষিক্তং কুমুদো বভাষে॥ ৮
অবৈমি কার্য্যান্তরমানুষস্য বিষ্ণোঃ সুতাখ্যামপরাং তনুং ত্বাম্।
সোঽহং কথং নাম তবাচরেয়মারাধনীয়স্য ধৃতের্ব্বিঘাতম্ ॥ ৮২।
করাভিঘাতোত্থিতকন্দুকেয়মালোক্য বালাতিকুতূহলেন।
হ্রদাৎ পতজ্জ্যোতিরিবান্তরিক্ষাৎ আদত্ত জৈত্রাভরণং ত্বদীয়ম্ ॥ ৮

াহার প্রতি দৃষ্টি নিক্ষেপ করিয়াছিল, তৎকালে অন্তরীক্ষ ইতে জ্যোতিঃ পদার্থের ন্যায় আপনার এই জয়শীল আভরণ র হইতে পতিত হইতেছে দেখিয়া কৌতূহলবশত উহা গ্রহণ রিয়াছিল। অতএব আপনি এই জ্যাঘাতচিহ্নলাঞ্ছিত াজানুলম্বিত পৃথিবী রক্ষার অর্গলস্বরূপ প্রচণ্ড ভুজদণ্ডে ইহা ুনরায় ধারণ করুন। আর আমার এই কনিষ্ঠা ভগিনী কুমু-তী আজীবন আপনার চরণশুশ্রূষা দ্বারা অলঙ্কারগ্রহণরূপ াত্মাপরাধ পরিহার করিতে ইচ্ছা করিয়াছে, এক্ষণে ইহারও াণিগ্রহণ করুন।

নাগরাজ কুমুদ অলঙ্কার প্রদান পূর্ব্বক মহীপাল কুশকে ইরূপ কহিলে কুশ তাহারে সম্বোধন পূর্ব্বক কহিলেন, হে ুজগরাজ! তোমার সহিত সম্বন্ধ নিবন্ধ হওয়া শ্লাঘার বিষয় ন্দেহ নাই। তখন কুমুদ বন্ধুবান্ধবের সহিত সমবেত হইয়া আপনার কুলের অলঙ্কারস্বরূপ ভগিনী কুমুদ্বতীকে কুশের হস্তে সমর্পণ করিলেন।

তদেতদাজানুবিলম্বিনা তে জ্যাঘাতরেখাকিণলাঞ্ছনেন।
ভুজেন রক্ষাপরিঘেণ ভুমেরুপৈতু যোগং পুনরংসলেন ॥ ৮৪ ॥
ইমাং স্বসারঞ্চ যবীয়সীং মে কুমুদ্বতীং নার্হসি নানুমন্তুম্।
আত্মাপরাধং নুদতীং চিরায় শুশ্রূষয়া পার্থিব পাদয়োস্তে ॥ ৮৫ ॥
ইত্যূচিবানুপহৃতাভরণঃ ক্ষিতীশং
শ্লাঘ্যো ভবান্ স্বজন ইত্যনুভাষিতারম্।
সংযোজয়াং বিধিবদাস সমেতবন্ধুঃ
কন্যাময়েন কুমুদঃ কুলভূষণেন ॥ ৮৬ ॥

অনন্তর মহারাজ কুশ একত্র ধর্ম্মাচরণ করিবার নিমি প্রজ্বলিত হুতাশনসন্নিধানে কুমুদ্বতীর মঙ্গলজনক ঊর্ণাত নির্ম্মিত বলয় দ্বারা সমলঙ্কৃত পাণিপল্লব গ্রহণ করিলে চতুর্দ্দি প্রতিধ্বনিত করিয়া দেবলোকে তূর্য্য নিনাদিত ও জলদজা হইতে অত্যাশ্চর্য্য সুগন্ধি পুষ্প নিপতিত হইতে লাগিল

এই রূপে নাগরাজ কুমুদ ত্রিভুবনগুরু রামের আত্মজ কুশকে আপনার ভগিনী প্রদান করিয়া ভুজগকুলকালান্তক গরুড় হইতে শঙ্কা পরিত্যাগ করিল এবং প্রজারঞ্জন রাজা কুশও তক্ষকের পঞ্চম পুত্র কুমুদের সহিত সম্বন্ধ স্থাপন করিয়া সর্পভয় নিবারণপূর্ব্বক পৃথিবী প্রতিপালন করিতে লাগিলেন।

তস্যাঃ স্পৃষ্টে মনুজপতিনা সাহচর্য্যায় হস্তে
মাঙ্গল্যোর্ণাবলয়িনি পুরঃ পাবকস্যোচ্ছিখস্য।
দিব্যস্তূর্য্যধ্বনিরুদচরদ্ব্যশ্নুবানো দিগন্তান্
গন্ধোদগ্রং তদনু ববৃষুঃ পুষ্পমাশ্চর্য্যমেঘাঃ॥ ৮৭॥
ইত্থং নাগস্ত্রিভুবনগুরোরৌরসং মৈথিলেয়ং
লব্ধ্বা বন্ধুং তমপি চ কুশঃ পঞ্চমং তক্ষকস্য।
একঃ শঙ্কাং পিতৃবধরিপোরত্যজদ্বৈনতেয়াৎ
শান্তব্যালামবনিমপরঃ পৌরকান্তঃ শশাস॥ ৮৮॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ
কুমুদ্বতীপরিণয়ো নাম ষোড়শঃ সর্গঃ॥

# সপ্তদশ সর্গ।



অনন্তর মনুষ্যের বুদ্ধিবৃত্তি যেমন রাত্রির শেষ প্রহর হইতে সাদগুণ্য লাভ করে, সেইরূপ রাজমহিষী কুমুদ্বতী মহারাজ ণ হইতে এক পুত্র লাভ করিলেন। ঐ পুত্রের নাম অতিথি। লৌকিক রূপলাবণ্য সম্পন্ন সুশিক্ষিত অতিথি দিবাকর যেমন ত্তর ও দক্ষিণ দিককে পবিত্র করে, সেইরূপ মাতৃ ও পিতৃ-শকে পবিত্র করিলেন। অর্থবিৎ মহারাজ কুশ আত্মজ তিথিকে সর্ব্বাগ্রে আণ্বীক্ষিকী প্রভৃতি কুল বিদ্যার অর্থ শ্চাৎ পার্থিব কন্যাগণের পাণি গ্রহণ করাইলেন। মহা-ল প্রসূত মহাবল পরাক্রান্ত জিতেন্দ্রিয় মহারাজ কুশ কৌলিন্য সম্পন্ন শৌর্য্যবীর্য্যশালী সুধীর অতিথিরে আপ-ার ন্যায় সর্ব্বগুণে গুণবান দেখিয়া আপনারই রূপান্তর লিয়া বিবেচনা করিতে লাগিলেন। অনন্তর তিনি আপনার র্ব্বপুরুষ পরম্পরা নির্দ্দিষ্ট প্রণালী অনুসারে সংগ্রামে সুররাজ

অতিথিং নাম কাকুৎস্থাৎ পুত্রমাপ কুমুদ্বতী।
পশ্চিমাদ্যামিনীযামাৎ প্রসাদমিব চেতনা॥ ১॥
স পিতুঃ পিতৃমান্ বংশং মাতুশ্চানুপমদ্যুতিঃ।
অপুনাৎ সবিতেবোভৌ মার্গাবুত্তরদক্ষিণৌ॥ ২॥
তমাদৌ কুলবিদ্যানামর্থমর্থবিদাং বরঃ।
পশ্চাৎ পার্থিবকন্যানাং পাণিমগ্রাহয়ৎ পিতা॥ ৩॥
জাত্যস্তেনাভিজাতেন শূরঃ শৌর্য্যবতা কুশঃ।
অমন্যতৈকমাত্মানমনেকং বশিনা বশী॥ ৪॥

ইন্দ্রের সহকারিতা অবলম্বন পূর্ব্বক দুর্জ্জয় নামক এ
অসুরের সহিত সংগ্রামে প্রবৃত্ত হইলেন এবং উভয়েই ঘোর
তর সংগ্রাম করিয়া সেই সমরশয্যায় শয়ন করিলেন।
নাগরাজ কুমুদের ভগিনী কুমুদ্বতী জ্যোৎস্না যেমন কুমুদানন্দ
কর শশধরের অনুগমন করে, সেইরূপ মহারাজ কুশের অনু
গমন করিলেন। তখন মহারাজ কুশ সুররাজ ইন্দ্রের সিংহা
সনার্দ্ধভাগী এবং কুমুদ্বতী দেবী শচীর সখী হইয়া পারি
জাতাংশভাগিনী হইলেন।

মহারাজ কুশ সংগ্রামে গমন করিবার কালে বৃদ্ধ মন্ত্রি
বর্গকে এইরূপ অনুমতি করিয়া গিয়াছিলেন, যে আমার
সমরে মৃত্যু সমুপস্থিত হইলে আমার আত্মজকে রাজপদে
অভিষিক্ত করিবে। এক্ষণে তাঁহারা কুশের সেই আদেশ
শিরোধার্য্য করিয়া তাঁহার তনয় অতিথির রাজ্যাভিষেকের
আয়োজন করিতে লাগিলেন। শিল্পিগণ মন্ত্রিবর্গের নিদে
শানুসারে অতিথির অভিষেক সমাধানের নিমিত্ত স্তম্ভ চতুষ্টয়

স কুলোচিতমিন্দ্রস্য সাহাযকমুপেয়িবান্।
জঘান সমরে দৈত্যং দুর্জ্জয়ং তেন চাবধি॥ ৫॥
তং স্বসা নাগরাজস্য কুমুদস্য কুমুদ্বতী।
অন্বগাৎ কুমুদানন্দং শশাঙ্কমিব কৌমুদী॥ ৬॥
তযোর্দিবস্পতেরাসীদেকঃ সিংহাসনার্দ্ধভাক্।
দ্বিতীযাপি সখী শচ্যাঃ পারিজাতাংশভাগিনী॥ ৭॥
তদাত্মসম্ভবং রাজ্যে মন্ত্রিবৃদ্ধাঃ সমাদধুঃ।
স্মরন্তঃ পশ্চিমামাজ্ঞাং ভর্ত্তুঃ সংগ্রামযাযিনঃ॥ ৮॥
তে তস্য কল্পযামাসুরভিষেকায শিল্পিভিঃ।
বিমানং নবমুদ্বেদি চতুঃস্তম্ভপ্রতিষ্ঠিতম্॥ ৯॥

পন্ন এক অভিনব মণ্ডপ প্রস্তুত করিয়া দিল। মন্ত্রিবর্গ
ই মণ্ডপমধ্যে পীঠোপরি উপবিষ্ট অতিথিকে অভিষেক
রিবার নিমিত্ত সুবর্ণকুম্ভপরিপূর্ণ তীর্থ সলিল লইয়া উপস্থিত
লেন। তৎকালে করতাড়িত তূর্য্যের মধুর গম্ভীর ধ্বনি
বিচ্ছিন্ন তাঁহার কল্যাণ পরম্পরা অভিব্যক্ত করিতে লাগিল।
জ্ঞাতিরা দূর্ব্বা, যবাঙ্কুর, বটবৃক্ষের ত্বক ও নবপল্লব দ্বারা
হার নীরাজনা করিলেন। পুরোহিত প্রভৃতি ব্রাহ্মণেরা
াগ্রে জয়সম্পাদক অথর্ব্ববেদোক্ত মন্ত্রবিশেষ দ্বারা
ই জয়শীল অতিথির অভিষেক কার্য্য আরম্ভ করিলেন।
কালে স্থূলজলধারা কলকল শব্দে তাঁহার মস্তকে নিপতিত
য়া ভগবান উমাপতির মস্তকে প্রবলবেগে পতিত জাহ্নু-
র ন্যায় অপূর্ব্ব শোভা ধারণ করিল। সেই অভিষেক-
লে বন্দিগণ তাঁহার স্তুতিবাদে প্রবৃত্ত হইল; তদ্দর্শনে

তত্রৈনং হেমকুম্ভেষু সম্ভৃতৈস্তীর্থবারিভিঃ।
উপতস্থুঃ প্রকৃতয়ো ভদ্রপীঠোপবেশিতম্॥ ১০॥
নদদ্ভিঃ স্নিগ্ধগম্ভীরং তূর্য্যৈরাহতপুষ্করৈঃ।
অন্বমীয়ত কল্যাণং তস্যাবিচ্ছিন্নসন্ততি॥ ১১॥
দূর্বাযবাঙ্কুরপ্লক্ষত্বগভিন্নপুটোত্তরান্।
জ্ঞাতিবৃদ্ধৈঃ প্রযুক্তান্ স ভেজে নীরাজনাবিধীন্॥ ১২॥
পুরোহিতপুরোগাস্তং জিষ্ণুং জৈত্রৈরথর্বভিঃ।
উপচক্রমিরে পূর্ব্বমভিষেক্তুং দ্বিজাতয়ঃ॥ ১৩॥
তস্যৌঘমহতী মূর্ধ্নি নিপতন্তী ব্যরোচত।
সশব্দমভিষেকশ্রীর্গঙ্গেব ত্রিপুরদ্বিষঃ॥ ১৪॥
স্তূয়মানঃ ক্ষণে তস্মিন্নলক্ষ্যত স বন্দিভিঃ।
প্রবৃদ্ধ ইব পর্জ্জন্যঃ সারঙ্গৈরভিনন্দিতঃ॥ ১৫॥

বোধ হইল যেন চাতকেরা বর্দ্ধনশীল জলধরকে অভিন
করিতেছে। মহীপাল কুশের আত্মজ অতিথি যখন মন্ত্র
সলিলে অভিষিক্ত হইলেন, তৎকালে বর্ষাসলিলসেকপ্রভা
বৈদ্যুতাগ্নির ন্যায় তাঁহার তেজ পরিবর্দ্ধিত হইল।

এইরূপে অভিষেক কার্য্য সুসম্পন্ন হইলে অবনীনা
অতিথি স্নাতকগণকে ভূরিদক্ষিণ যজ্ঞ সম্পাদনের উ
যোগী ধনরত্ন প্রদান করিতে লাগিলেন। স্নাতকেরা অতি
প্রদত্ত অর্থলাভে যারপর নাই পরিতুষ্ট হইয়া তাঁহাকে আ
র্ব্বাদ করিলেন, কিন্তু তাঁহার পূর্ব্বসঞ্চিত পুণ্যফল প্রভা
ঐ আশীর্ব্বাদকৃত ফল তৎকালে ফলিত হইবার অবসর প্রা
হইল না। অনন্তর মহীপাল অতিথি কারাবদ্ধ ব্যক্তির ব
মোচন, বধার্হ লোকের বধদণ্ড নিবারণ ও ভারবাহী বল
বর্দ্দের ভারাবতরণ করিবার অনুমতি প্রদান করিলেন। তাঁ
আদেশানুসারে ধেনুগণের দুগ্ধ দোহনও প্রতিষিদ্ধ হইল এ

তস্য সমন্ত্রপূতাভিঃ স্নানমদ্ভিঃ প্রতীচ্ছতঃ।
ববৃধে বৈদ্যুতস্যাগ্নে র্বৃষ্টিসেকাদিব দ্যুতিঃ॥ ১৬॥
স তাবদভিষেকান্তে স্নাতকেভ্যো দদৌ বসু।
যাবদেষাং সমাপ্যেরন্ যজ্ঞাঃ পর্য্যাপ্তদক্ষিণাঃ॥ ১৭॥
তে প্রীতমনসস্তস্মৈ যামাশিষমুদৈরয়ন্।
সা তস্য কর্ম্মনির্বৃত্তৈর্দূরং পশ্চাৎকৃতা ফলৈঃ॥ ১৮॥
বন্ধচ্ছেদং স বদ্ধানাং বধার্হাণামবধ্যতাম্।
ধুর্য্যাণাঞ্চ ধুরো মোক্ষমদোহঞ্চাদিশদ্গবাম্॥ ১৯॥
ক্রীড়াপতত্রিণোঽপ্যস্য পঞ্জরস্থাঃ শুকাদয়ঃ।
লব্ধমোক্ষাস্তদাদেশাৎ যথেষ্টগতয়োঽভবন্॥ ২০॥

ারস্থ শুকশারিকা প্রভৃতি ক্রীড়া পতত্রিগণ মুক্তিলাভ করিয়া ছানুসারে ইতস্তত সঞ্চরণ করিতে লাগিল।

অনন্তর মহারাজ অতিথি অলঙ্কৃত হইবার নিমিত্ত অন্য প্রকোষ্ঠে আস্তরণসমাস্তীর্ণ গজদন্তনির্ম্মিত পরিষ্কৃত আসনে উপবেশন করিলেন। প্রসাধনদক্ষ মনুষ্যেরা ালে হস্ত ক্ষালন করিয়া গন্ধমাল্য প্রভৃতি বিবিধ সুখসেব্য ্য দ্বারা ধূপোত্তাপশুষ্ককেশ মহারাজ অতিথির বেশ রচনা ়য়া দিল। পরে মাল্যদাম সুশোভিত তদীয় কেশ পাশ া মালা দ্বারা সংযত করিয়া উহাতে অত্যুজ্জ্বল পদ্মরাগ সকল প্রত্যুপ্ত করিল। তৎপরে মৃগনাভিসুরভিত ন দ্বারা তাঁহার অঙ্গরাগ সম্পাদন করিয়া গোরোচনা দ্বারা াবলী রচনা করিয়া দিল। এইরূপে রাজলক্ষ্মীরূপ বধূর পাত্র মহারাজ অতিথি যখন আভরণ মাল্য ও হংসলাঞ্ছিত ূল ধারণ করিলেন তৎকালে যার পর নাই প্রিয়দর্শন

ততঃ কক্ষ্যান্তরন্যস্তং গজদন্তাসনং শুচি।
সোত্তরচ্ছদমধ্যাস্ত নেপথ্যগ্রহণায় সঃ॥ ২১॥
তং ধূপাশ্যানকেশান্তং তোয়নির্ণিক্তপাণয়ঃ।
আকল্পসাধনৈস্তৈস্তৈ রুপসেদুঃ প্রসাধকাঃ॥ ২২॥
ত্যেঽস্য মুক্তাগুণোন্নদ্ধং মৌলিমন্তর্গতস্রজম্।
প্রত্যুপুঃ পদ্মরাগেণ প্রভামণ্ডলশোভিনা॥ ২৩॥
ন্দনেনাঙ্গরাগঞ্চ মৃগনাভিসুগন্ধিনা।
মাপয্য ততশ্চক্রুঃ পত্রং বিন্যস্তরোচনম্॥ ২৪॥
মামুক্তাভরণঃ স্রগ্বী হংসচিহ্নদুকূলবান্।
মাসীদতিশয়প্রেক্ষ্যঃ স রাজ্যশ্রীবধূবরঃ॥ ২৫॥

হইয়া উঠিলেন। অনন্তর তিনি আপনার বেশ বিন্যা
দর্শন করিবার নিমিত্ত একখানি সুবর্ণময় দর্পণ গ্র
করিলেন। তাঁহার প্রতিবিম্ব আদর্শতলে নিপতিত হই
সূর্য্যোদয় কালে সুমেরু পর্ব্বতস্থিত কল্প বৃক্ষের প্রতিচ্ছায়া
ন্যায় সাতিশয় সুশোভিত হইল।

অনন্তর মহারাজ অতিথি দেবসভাসদৃশ রাজসভায় গম
করিবার নিমিত্ত তথা হইতে উত্থিত হইলেন। পার্শ্ব
লোকেরা রাজচিহ্ন ছত্র চামরাদি ধারণ পূর্ব্বক জয়ধ্বনি করি
লাগিল। রাজা অতিথি সভাভবনে সমুপস্থিত হইয়া প্র
নৃপতিগণের চূড়ামণি দ্বারা যাহার পাদপীঠ অঙ্কিত হইয়া
সেই বিতানসমলঙ্কৃত পৈতৃক সিংহাসনে উপবেশন করিলে
তিনি সেই সুবিস্তীর্ণ শ্রীবৎস নামক গৃহ বিশেষর অনু
শুভজনক সভামণ্ডপে উপবেশন করিলে উহা ভগব
বাসুদেবের শ্রীবৎসলাঞ্ছিত বক্ষঃস্থল যেমন কৌস্তুভ মণি দ্ব
সুশোভিত হয় সেইরূপ শোভা ধারণ করিল। রাজকুম

নেপথ্যদর্শিনশ্ছায়া তস্যাদর্শে হিরণ্ময়ে।
বিররাজোদিতে সূর্য্যে মেরৌ কল্পতরোরিব ॥ ২৬ ॥
স রাজককুদব্যগ্রপাণিভিঃ পার্শ্ববর্ত্তিভিঃ।
যযাবুদীরিতালোকঃ সুধর্ম্মানবমাং সভাম্ ॥ ২৭ ॥
বিতানসহিতং তত্র ভেজে পৈতৃকমাসনম্।
চূড়ামণিভিরুদ্ঘৃষ্টপাদপীঠং মহীক্ষিতাম্ ॥ ২৮ ॥
শুশুভে তেন চাক্রান্তং মঙ্গলায়তনং মহৎ।
শ্রীবৎসলক্ষণং বক্ষঃ কৌস্তুভেনেব কৈশবম্ ॥ ২৯ ॥
বভৌ ভূয়ঃ কুমারত্বাদধিরাজ্যমবাপ্য সঃ।
রেখাভাবাদুপারূঢ়ঃ সামগ্র্যমিব চন্দ্রমাঃ ॥ ৩০ ॥

তিথি বাল্যাবস্থায় যৌবরাজ্য প্রাপ্ত হইয়াই অধিরাজ্য বিকার করত শশাঙ্ক যেমন অর্দ্ধবিকাশ প্রাপ্ত হইয়াই কালে সমগ্র বিকাশ লাভ করিলে সুশোভিত হয় সেইরূপ শোভিত হইলেন। অনুজীবি লোকেরা সেই প্রসন্নমুখ স্মিত-র্ব্বাভিভাষী মহারাজ অতিথিকে মূর্ত্তিমান্ বিশ্বাসের ন্যায় বোধ রিতে লাগিল। সুররাজসদৃশশ্রীসম্পন্ন অতিথি ঐরাবতের ্যায় মহাবল মাতঙ্গে আরোহণ পূর্ব্বক ইতস্তত সঞ্চরণ করত ল্পপাদপতুল্য ধ্বজদণ্ডসমলঙ্কৃত পুরকে সুরলোকের অনুরূপ রিলেন। সেই অদ্বিতীয় নৃপতির মস্তকোপরি সুশোভিত নির্ম্মল কান্তিসম্পন্ন আতপত্র পূর্ব্বরাজবিয়োগসমুত্থিত সমস্ত জগতের সন্তাপ অপনীত করিল। ধূমোদ্গম নিবারিত হইলে হুতাশনের শিখা উত্থিত হয়, সূর্য্যোদয় হইলে পর রশ্মিজাল উদিত হয় কিন্তু মহারাজ অতিথি হুতাশন ও সূর্য্যের স্বভাব অতিক্রম করিয়া গুণ গ্রামের সহিত এককালে অভ্যুদয় লাভ

প্রসন্নমুখরাগং তং স্মিতপূর্ব্বাভিভাষিণম্।
মূর্ত্তিমন্তমমন্যন্ত বিশ্বাসমনুজীবিনঃ॥ ৩১॥
স পুরং পুরুহূতশ্রীঃ কল্পদ্রুমনিভধ্বজাম্।
ক্রমমাণ শ্চকার দ্যাং নাগেনৈরাবতৌজসা॥ ৩২॥
তস্যৈকস্যোচ্ছ্রিতং ছত্রং মূর্দ্ধ্নি তেনামলত্বিষা।
পূর্ব্বরাজবিয়োগৌষ্ম্যং কৃৎস্নস্য জগতো হৃতম্॥ ৩৩॥
ধূমাদগ্নেঃ শিখাঃ পশ্চাদুদয়াদংশবো রবেঃ।
সোঽতীত্য তেজসাং বৃত্তিং সমমেবোত্থিতো গুণৈঃ॥ ৩৪।
তং প্রীতিবিশদৈর্নেত্রৈরন্বযুঃ পৌরযোষিতঃ।
শরৎপ্রসন্নৈর্জ্যোতির্ভি র্বিভাবর্য্য ইব ধ্রুবম্॥ ৩৫॥

করিলেন। রজনী যেমন সরৎকাল প্রভাবে স্বচ্ছ গ্রহ নক্ষত্র প্রভৃতি জ্যোতিষ্ক সমূহ দ্বারা ধ্রুব নক্ষত্রকে দর্শন করিয়া থাকে সেইরূপ পুরবাসিনী রমণীগণ প্রীতিবিস্ফারিত নেত্রে তাঁহাকে নিরীক্ষণ করিতে লাগিল। অযোধ্যার দেবতারা সুপ্রশস্ত আলয়ে অর্চ্চিত হইয়া স্ব স্ব প্রতিমূর্ত্তিতে অধিষ্ঠান পূর্ব্বক অনুগ্রহভাজন অতিথির প্রতি অনুগ্রহ প্রদর্শন করিতে লাগিলেন। তাঁহার অভিষেকবেদি অভিষেকজলে সিক্ত হইয়া শুষ্ক হইতে না হইতেই দুঃসহ প্রতাপ সমুদ্রতীর পর্য্যন্ত প্রসারিত হইল। মহর্ষি বশিষ্ঠের মন্ত্রবল ও অতিথির শরজাল উভয়ে মিলিত হওয়াতে জীবলোকে অসাধ্য আর কিছুই রহিল না।

অনন্তর মহারাজ অতিথি স্বয়ং আলস্যশূন্য হইয়া সভ্যগণ সমভিব্যাহারে অর্থী প্রত্যর্থীর অবশ্যনির্ণেয় সন্দিগ্ধ ব্যবহার সমুদায় প্রতিদিন পর্য্যবেক্ষণ করিতে লাগিলেন। তৎপরে ভৃত্যগণ বহুবিধ সংবাদ নিবেদন করিলে তিনি উহাদিগকে

অযোধ্যাদেবতাশ্চৈনং প্রশস্তায়তনার্চ্চিতাঃ।
অনুদধ্যুরনুধ্যেয়ং সান্নিধ্যৈঃ প্রতিমাগতৈঃ॥ ৩৬॥
যাবন্নাশ্যায়তে বেদিরভিষেকজলাপ্লুতা।
তাবদেবাস্য বেলান্তং প্রতাপঃ প্রাপ দুঃসহঃ॥ ৩৭॥
বশিষ্ঠস্য গুরোর্ম্মন্ত্রাঃ সায়কাস্তস্য ধন্বিনঃ।
কিন্তৎ সাধ্যং যদুভয়ে সাধয়েয়ুর্ন সঙ্গতাঃ॥ ৩৮॥
স ধর্ম্মস্থসখঃ শশ্বদর্থিপ্রত্যর্থিনাং স্বয়ম্।
দদর্শ সংশয়চ্ছেদ্যান্ ব্যবহারানতন্দ্রিতঃ॥ ৩৯॥

পারিতোষিক প্রদান করিলেন। তৎকালে তাঁহার মুখ বিকাসাদি চহ্নে চিত্তপ্রসন্নতা সম্যক্ অনুমিত হইয়া পারিতোষিক দানরূপ ফল ফলিয়াছে ইহা অগ্রেই সুস্পষ্ট অনুভূত হইল। তাঁহার পিতা কুশের শাসন কালে শ্রাবণমাসের নদী সমুদায়ের ন্যায় প্রজারা উন্নতি লাভ করিয়াছিল কিন্তু তাঁহার রাজ্যকালে ভাদ্রমাসের নদী যেমন পরিপূর্ণ হইয়া থাকে সেইরূপ উহারা ধন সমৃদ্ধির অসম্ভাবিত বৃদ্ধি লাভ করিল। মহারাজ অতিথি যাহা কহিতেন তাহা কদাচাই মিথ্যা হইত না এবং যাহা দান করিতেন পুনরায় তাহা কখনই প্রতিগ্রহ করিতেন না; কিন্তু তিনি শত্রু বর্গকে একবার রাজ্যচ্যুত করিয়া পুনরায় যে রাজ্যে সংস্থাপিত করিতেন এই বিষয়েই তাঁহার নিয়মের সম্পূর্ণ ব্যতিক্রম ঘটিত। রূপ যৌবন ও ধন সম্পত্তি এই তিনের প্রত্যেকই গর্ব্বের কারণ হইয়া থাকে; কিন্তু এই সমুদায় তাঁহাতে মিলিত হইয়াও তাঁহার মন গর্ব্বিত করিতে সমর্থ হয় নাই।

ততঃ পরমভিব্যক্তসৌমনস্যনিবেদিতৈঃ।
যুযোজ পাকাভিমুখৈর্ভৃত্যান্ বিজ্ঞাপনাফলৈঃ॥ ৪০॥
প্রজাস্তদ্গুরুণা নদ্যো নভসেব বিবর্দ্ধিতাঃ।
তস্মিংস্তু ভূয়সীং বৃদ্ধিং নভস্যে তা ইবাযযুঃ॥ ৪১॥
যদুবাচ ন তন্মিথ্যা যদ্দদৌ ন জহার তৎ।
সোঽভূদ্ভগ্নব্রতঃ শত্রূনুদ্ধৃত্য প্রতিরোপযন্॥ ৪২॥
বযোরূপবিভূতীনামেকৈকং মদকারণম্।
তানি তস্মিন্ সমস্তানি ন তস্যোৎসিষিচে মনঃ॥ ৪৩॥

মহারাজ অতিথির এইরূপে গুণগ্রামে প্রজারা প্রতিদিন তাঁহার প্রতি অনুরক্ত হইতে লাগিল। তখন তিনি নূতন হইলেও বদ্ধমূল মহীরুহের ন্যায় অন্যের নিতান্ত অধৃষ্য হইয়া উঠিলেন। বাহ্য শত্রু দূরস্থ ও অনিত্য, তাহারা কখন বিদ্বেষভাবসম্পন্ন ও কখন বা স্নেহপরবশ হইয়া থাকে; এই কারণে তিনি নিত্যঅনিষ্টকারী অন্তঃশত্রু কামক্রোধ প্রভৃতি ছয়টিকে সর্ব্বাগ্রে পরাজয় করিলেন। দেবী কমলা স্বভাবা চঞ্চলা হইলেও প্রসাদোন্মুখ মহারাজ অতিথির নিকট নিকষপাষাণে অঙ্কিত সুবর্ণরেখার ন্যায় স্থিরপদের হইয়া উঠিলেন। পৌরুষ পরিশূন্য নীতি প্রদর্শন করিলে কেবল ভীরুতার চিহ্ন প্রকাশ হয় এবং নীতি বিহীন পৌরুষ ব্যাঘ্রাদি হিংস্র জন্তুর কার্য্যের ন্যায় নিতান্ত ভয়ঙ্কর হইয়া থাকে এই কারণে তিনি নীতি ও পৌরুষ উভয় বলই অবলম্বন পূর্ব্বক সিদ্ধি লাভের উপায় উদ্ভাবন করিতে লাগিলেন। যেমন মেঘোপরোধ শূন্য দিবাকর করজাল বিস্তার পূর্ব্বক সমুদায়ই প্রত্যক্ষ করিয়া

ইত্থং জনিতরাগাসু প্রকৃতিম্বনুবাসরম্।
অক্ষোভ্যঃ স নবোঽপ্যাসীৎ দৃঢ়মূল ইব দ্রুমঃ॥ ৪৪॥
অনিত্যাঃ শত্রবো বাহ্যাঃ বিপ্রকৃষ্টাশ্চ তে যতঃ।
অতঃ সোঽভ্যন্তরান্ নিত্যান্ ষট্ পূর্ব্বমজয়দ্রিপূন্॥ ৪৫॥
প্রসাদাভিমুখে তস্মিন্ চপলাপি স্বভাবতঃ।
নিকষে হেমরেখেব শ্রীরাসীদনপায়িনী॥ ৪৬॥
কাতর্য্যং কেবলা নীতিঃ শৌর্য্যং শ্বাপদচেষ্টিতম্।
অতঃ সিদ্ধিং সমেতাভ্যামুভাভ্যামন্বিয়েষ সঃ॥ ৪৭॥
ন তস্য মণ্ডলে রাজ্ঞো ন্যস্তপ্রণিধিদীধিতেঃ।
অদৃষ্টমভবৎ কিঞ্চিৎ ব্যভ্রস্যেব বিবস্বতঃ॥ ৪৮॥

াকেন, সেইরূপ মহীপাল অতিথি চতুর্দ্দিকে চর প্রেরণ
রিয়া আপনার রাজমণ্ডলমধ্যে সমস্তই পর্য্যবেক্ষণ করিতে
প্রবৃত্ত হইলেন। দিবারাত্রির মধ্যে সময়ানুসারে ভূপাল-
াণের যে সকল কার্য্যানুষ্ঠানের বিধি নির্দ্দিষ্ট আছে, তিনি
সংশয়শূন্য হইয়া তৎসমুদায় অকপটে অনুষ্ঠান করিতে লাগি-
লেন। সেই রাজা মন্ত্রিগণের সহিত প্রতিদিন মন্ত্রণা করি-
লও তাঁহার স্বাভাবিক গাম্ভীর্য্য বশত উহা কোন রূপেই
প্রকাশিত হইত না। স্বপক্ষ ও পরপক্ষে যে সমস্ত চর
নিযুক্ত হইত উহারা পরস্পর পরস্পরকে জানিতে পারিত
না; তিনি নিয়মিত কালে নিদ্রিত হইলেও সেই সমস্ত চর
দ্বারা সতত জাগরূক হইয়া থাকিতেন।

তিনি স্বয়ং বিপক্ষগণের অবরোধক হইলেও নিতান্ত দুর্গম
দুর্গ সমুদায় প্রস্তুত করিয়া রাখিতেন; তাঁহাকে শত্রুভয়ে ভীত
হইয়া যে তন্মধ্যে বাস করিতে হইত, তাহা নহে; করিনিকর
সংহারনিরত সিংহ ভয় প্রযুক্ত কদাচই গিরিগুহায় শয়ন করে

রাত্রিন্দিববিভাগেষু যদাদিষ্টং মহীক্ষিতাম্।
তৎ সিষেবে নিয়োগেন স বিকল্পপরাঙ্মুখঃ ॥ ৪৯ ॥
মন্ত্রঃ প্রতিদিনং তস্য বভূব সহ মন্ত্রিভিঃ।
স জাতু সেব্যমানোঽপি গুপ্তদ্বারেন সূচ্যতে ॥ ৫০ ॥
পরেষু স্বেষু চ ক্ষিপ্তৈরবিজ্ঞাতপরস্পরৈঃ।
সোঽপসর্পৈর্জ্জজাগার যথাকালং স্বপন্নপি ॥ ৫১ ॥
দুর্গাণি দুর্গ্রহাণ্যাসংস্তস্য রোদ্ধুরপি দ্বিষাম্।
ন হি সিংহো গজাস্কন্দী ভয়াদ্গিরিগুহাশয়ঃ ॥ ৫২ ॥

না। তিনি শুভফলোৎপাদক কার্য্য সমুদায় সবিশেষ পরীক্ষা করিয়া তাহার অনুষ্ঠান করিতেন ; ধান্য যেমন অভ্যন্তরে সুপক্ক হয়, সেইরূপ তাঁহারও কার্য্য গূঢ় ভাবে নির্ব্বিঘ্নে ফলিত হইত।

মহারাজ অতিথি অভ্যুদয় লাভ করিলেও কদাচ কুপথে পাদ প্রসারণ করেন নাই ; সাগরসলিল উচ্ছলিত হইলেও নদীমুখ দ্বারাই নির্গত হইয়া থাকে। দৈবাৎ প্রকৃতিবর্গের বিরাগ উৎপন্ন হইলে তিনি তৎক্ষণাৎ তাহার শান্তি বিধান করিতে পারিতেন, কিন্তু যে বিরাগের প্রতীকার করিতে হইবে, স্বয়ং প্রাণান্তেও তাহা উৎপাদন করিতেন না। সেই মহীপাল সমগ্র শক্তিসম্পন্ন হইলেও অপেক্ষাকৃত অধিক বলশালী ভূপালের সহিত কদাচ যুদ্ধে প্রবৃত্ত হইতেন না ; দাবানল অনিলের সাহায্য লাভ করিলেও কখন সলিল দগ্ধ করিতে অগ্রসর হয় না। তাঁহার অর্থ ও কাম দ্বারা ধর্ম্মের, ধর্ম্ম দ্বারা অর্থ ও কামের, কাম দ্বারা অর্থের ও অর্থ দ্বারা কামের কোন বিঘ্ন উপস্থিত হইত না। তিনি এই ত্রিবর্গকে নির্ব্বিশেষে

ভব্যমুখ্যাঃ সমারম্ভাঃ প্রত্যবেক্ষ্যা নিরত্যযাঃ।
গর্ভশালিসধর্ম্মাণ স্তস্য গূঢ়ং বিপেচিরে॥ ৫৩॥
অপথেন প্রববৃতে ন জাতুপচিতোঽপি সঃ।
বৃদ্ধৌ নদীমুখেনৈব প্রস্থানং লবণাম্ভসঃ॥ ৫৪॥
কামং প্রকৃতিবৈরাগ্যং সদ্যঃ শময়িতুং ক্ষমঃ।
যস্য কার্য্যঃ প্রতীকারঃ স তন্নৈবোদপাদয়ৎ॥ ৫৫ ;
ভব্যেষ্বেবাভবদ্যাত্রা তস্য শক্তিমতঃ সতঃ।
সমীরণসহায়োঽপি নাম্ভঃপ্রার্থী দবানলঃ॥ ৫৬॥
ন ধর্ম্মমর্থকামাভ্যাং ববাধে নচ তেন তৌ।
নর্থাং কামেন কামং বা সোঽর্থেন সদৃশস্ত্রিষু॥ ৫৭॥

উপভোগ করিতেন। মিত্রগণ অতিশয় হীনদশাগ্রস্ত হইলে কোনরূপ উপকার সাধনে সমর্থ হন না; আর যদি অভ্যুদয়শালী হন, তাহা হইলে অনিষ্ট চেষ্টা করেন; তিনি এইরূপ অনুধাবন করিয়া সমুদায় মিত্রকে মধ্যবিত্ত করিতেন। মহারাজ অতিথি আপনার ও বিপক্ষের শক্তি ও দেশকালাদির বলাবল বিচার করিয়া যদি আপনার তৎসমুদায় অপেক্ষাকৃত অনুকূল হইত যুদ্ধযাত্রা করিতেন; আর যদি তাহা না হইত, তদ্বিষয়ে পরাঙ্মুখ হইতেন। অর্থ সঞ্চয় থাকিলেই অনেকের আশ্রয় স্থান হওয়া যায়, এই বিবেচনা করিয়া তিনি অর্থসংগ্রহে যত্ন করিতেন; জলধর অম্বুগর্ভ হইলেই চাতকেরা তাহার মুখাপেক্ষা করিয়া থাকে। সেই অতিথি বিপক্ষের কার্য্যে বিঘ্ন উৎপাদন করিয়া আপনার কার্য্যে অতিশয় উদ্‌যোগী হইতেন এবং রন্ধ্রান্বেষণ পূর্ব্বক শত্রুবর্গকে প্রহার করত আপনার রন্ধ্র সমুদায় প্রচ্ছন্ন রাখিতেন। তাঁহার পিতা কুশ সৈন্যগণের প্রতিনিয়ত পুষ্টিসম্পাদন, অস্ত্র-

হীনান্যনুপকর্তৃণি প্রবৃদ্ধানি বিকুর্ব্বতে।
তেন মধ্যমশক্তীনি মিত্রাণি স্থাপিতান্যতঃ॥ ৫৮॥
পরাত্মনোঃ পরিচ্ছিদ্য শক্ত্যাদীনাং বলাবলম্।
যযাবেভির্বলিষ্ঠশ্চেৎ পরস্মাদাস্ত সোঽন্যথা॥ ৫৯॥
কোশেনাশ্রয়ণীয়ত্বমিতি তস্যার্থসংগ্রহঃ।
অম্বুগর্ভো হি জীমূতশ্চাতকৈরভিনন্দ্যতে॥ ৬০॥
পরকর্ম্মাপহঃ সোঽভূদুদ্যতঃ স্বেষু কর্ম্মসু।
আবৃণোদাত্মনোরন্ধ্রং রন্ধ্রেষু প্রহরন্ রিপূন্॥ ৬১॥

শস্ত্রে শিক্ষাবিধান ও যুদ্ধে নিপুণতা উৎপাদন করিয়া ছিলেন; এই নিমিত্ত তিনি উঁহাদিগকে আপনার দেহ নির্ব্বিশেষে রক্ষা করিতেন। বিপক্ষেরা উরগশিরোনিহি রত্নের ন্যায় তাঁহার মন্ত্রোৎসাহ প্রভৃতি শক্তিত্রয় অপহর করিতে সমর্থ হয় নাই; কিন্তু তিনি চুম্বকসমাকৃষ্ট লৌহের ন্যা শত্রুবর্গের শক্তিত্রয় আকর্ষণ করিয়াছিলেন। অতিথির রাজ্য শাসন কালে বণিকেরা স্রোতস্বতীতে দীর্ঘিকার ন্যায় নির্বি অরণ্যে উপবনের ন্যায় এবং পর্ব্বতে নিজ গৃহের ন্যা স্বেচ্ছানুসারে ভ্রমণ করিত। রাজা অতিথি বিঘ্নপরম্পরা হইতে তপস্যা ও তস্কর হইতে অর্থের রক্ষা বিধান করিয়া ব্রহ্মচর্য প্রভৃতি আশ্রম বাসীদিগের নিকট তপস্যার ষষ্ঠাংশ ও ব্রাহ্মণা বর্ণ চতুষ্টয় হইতে অর্থের ষষ্ঠাংশ রাজস্ব গ্রহণ করিতেন তৎকালে পৃথিবী আকরে রত্ন, ক্ষেত্রে শস্য ও অরণ্যে হস্তী সমুদায় প্রচুর পরিমাণে উৎপন্ন করিয়া তাঁহারে রক্ষণাবেক্ষ কার্য্যের অনুরূপ বেতন প্রদান করিয়াছিলেন। সেই কার্তি

পিত্রা সংবর্দ্ধিতো নিত্যং কৃতাস্ত্রঃ সাম্পরায়িকঃ।
তস্য দণ্ডবতো দণ্ডঃ স্বদেহান্ন ব্যশিষ্যত ॥ ৬২ ॥
সর্পস্যেব শিরোরত্নং নাস্য শক্তিত্রয়ং পরঃ।
স চকর্ষ পরস্মাত্তৎ অয়স্কান্ত ইবায়সম্ ॥ ৬৩ ॥
বাপীষ্বিব স্রবন্তীষু বনেষূপবনেষ্বিব।
সার্থাঃ স্বৈরং স্বকীয়েষু চেরুর্বেশ্মস্বিবাদ্রিষু ॥ ৬৪ ॥
তপো রক্ষন্ স বিঘ্নেভ্যস্তস্করেভ্যশ্চ সম্পদঃ।
যথাস্বমাশ্রমৈশ্চক্রে বর্ণৈরপি ষড়ংশভাক্ ॥ ৬৫ ॥
খনিভিঃ সুষুবে রত্নং ক্ষেত্রৈঃ শস্যং বনৈর্গজান্।
দিদেশ বেতনং তস্মৈ রক্ষাসদৃশমেব ভূঃ ॥ ৬৬ ॥

রুদ্রের ন্যায় পরাক্রম সম্পন্ন রাজা সন্ধিবিগ্রহাদি ছয় গুণ ও মূলভৃত্যাদি ছয় বলকে যথাস্থানে নিয়োগ করিতেন।

এইরূপে মহারাজ অতিথি চতুর্ব্বিধ রাজনীতি ক্রমান্বয়ে প্রয়োগ করিয়া মন্ত্র্যাদি অষ্টাদশ তীর্থ মধ্যে অব্যাঘাতে তাহার ফলভোগ করিতে লাগিলেন; তিনি কপট যুদ্ধপ্রণালী অবগত হইলেও ধর্ম্মানুসারে যুদ্ধ করিতেন। বীর পুরুষানুরাগিণী জয়শ্রী অভিসারিকাবৃত্তি অবলম্বন পূর্ব্বক স্বয়ংই তাঁহার নিকট উপস্থিত হইতেন। যেমন গন্ধদ্বিপের মদগন্ধ দ্বারা অন্যান্য মাতঙ্গ পরাঙ্মুখ হইয়া যায়, সেইরূপ বিপক্ষেরা তাঁহার প্রতাপেই প্রতিহত হইত; সুতরাং তাহাদিগের সহিত উহাঁর প্রায়ই সংগ্রাম উপস্থিত হইত না। চন্দ্র ও সমুদ্র পূর্ণতা লাভ করিলেই ক্ষয় হইয়া থাকে; মহারাজ অথিতি চন্দ্র ও সমুদ্রের ন্যায় প্রবৃদ্ধ হইতেন, কিন্তু তাহাদিগের ন্যায় কদাচ ক্ষয় প্রাপ্ত হইতেন না। জলদজাল যেমন সমুদ্র হইতে প্রচুর পরি-

স গুণানাং বলানাঞ্চ ষণ্ণাং ষণ্মুখবিক্রমঃ।
বভূব বিনিযোগজ্ঞঃ সাধনীয়েষু বস্তুষু॥ ৬৭॥
ইতি ক্রমাৎ প্রযুঞ্জানো রাজনীতিং চতুর্ব্বিধাম্।
আতীর্থাদপ্রতীঘাতং স তস্যাঃ ফলমানশে॥ ৬৮॥
কূটযুদ্ধবিধিজ্ঞেঽপি তস্মিন্ সন্মার্গযোধিনি।
ভেজেঽভিসারিকাবৃত্তিং জয়শ্রীর্ব্বীরগামিণী॥ ৬৯॥
প্রায়ঃ প্রতাপভগ্নত্বাদরীণাং তস্য দুর্লভঃ।
রণো গন্ধদ্বিপস্যেব গন্ধভিন্নান্যদন্তিনঃ॥ ৭০॥
প্রবৃদ্ধৌ হীয়তে চন্দ্রঃ সমুদ্রোঽপি তথাবিধঃ।
স তু তৎসমবৃদ্ধিশ্চ স চাভূত্তাবিব ক্ষয়ী॥ ৭১॥

মাণে সলিল প্রাপ্ত হইয়া চতুর্দ্দিকে বর্ষণ করিয়া থাকে, সে রূপ প্রার্থনা পরায়ণ দরিদ্র সাধুলোকেরা সেই সদাশয় অতিথির নিকট প্রার্থনাধিক অর্থলাভ করিয়া দান দ্বারা আপনারাও দাতা নামে পরিগণিত হইতেন। মহীপাল অতিথি স্তুতিবাদে উপযুক্ত কার্য্য অনুষ্ঠান করিয়াও অন্যের মুখে আপনার প্রশংসাগান শ্রবণ করিলে যার পর নাই লজ্জিত ও স্তাবকদিগের প্রতি বিরক্ত হইতেন; ইহাতেও তাঁহার যশের আর পরিসীমা থাকিত না। সমুদিত সূর্য্য যেমন পাপ উন্মূলন ও অন্ধকার নিরাকরণ করেন সেইরূপ তিনি নিরন্তর দর্শন প্রদান দ্বারা পাপ হরণ ও যাথার্থ্য সমর্থন দ্বারা অজ্ঞানান্ধকার দুরী করণ পূর্ব্বক প্রজাগণের স্বাধীনতা সম্পাদন করিতেন। শশাঙ্কের অংশুজাল পদ্মে প্রবেশ করিতে পারে না এবং সূর্য্যের করজালও কুমুদের অভ্যন্তর স্পর্শ করিতে সমর্থ হয় না; কিন্তু সেই গুণসম্পন্ন মহারাজ অতিথির গুণগ্রাম বিপক্ষমধ্যেও আস্পদ লাভ করিয়াছিল। তিনি অশ্বমেধ যজ্ঞানু-

সন্তস্তস্যাভিগমনাদত্যর্থং মহতঃ কৃশাঃ।
উদধেরিব জীমূতাঃ প্রাপুর্দাতৃত্বমর্থিনঃ॥ ৭২॥
স্তূয়মানঃ স জিহ্রায় স্তুত্যমেব সমাচরন্।
তথাপি ববৃধে তস্য তৎকারিদ্বেষিণো যশঃ॥ ৭৩॥
দুরিতং দর্শনেন ঘ্নন্ তত্ত্বার্থেন নুদংস্তমঃ।
প্রজাঃ স্বতন্ত্রয়াঞ্চক্রে শশ্বৎ সূর্য্য ইবোদিতঃ॥ ৭৪॥
ইন্দোরগতয়ঃ পদ্মে সূর্য্যস্য কুমুদেঽংশবঃ।
গুণাস্তস্য বিপক্ষেঽপি গুণিনো লেভিরেঽন্তরম্ ৭৫॥

ানের নিমিত্তই জয়লাভাভিলাষী হইতেন ; সুতরাং যদিও ক্রকে বঞ্চনা করা তাঁহার দিগ্বিজয়ের একমাত্র উদ্দেশ্য ছিল থাপি তাহা ধর্ম্ম সঙ্গত হইত। এই রূপে তিনি শাস্ত্রনির্দ্দিষ্ট কাষ দণ্ডজ তেজ দ্বারা অভ্যুদয় লাভ করিয়া দেবগণের বতা ইন্দ্রের ন্যায় সমস্ত রাজার রাজা হইয়াছিলেন।

সেই রাজা অতিথিকে সাদৃশ্যনিবন্ধন লোকপালগণের ঞ্চম, পৃথিব্যাদি মহাভূতের ষষ্ঠ এবং সপ্ত কুলাচলের অষ্টম লিয়া নির্দেশ করা হইত। দেবগণ যেমন সুররাজ ইন্দ্রের াজ্ঞা শিরোধার্য্য করিয়া থাকেন, সেইরূপ নৃপতিগণ সুদূ-পরিহৃতাতপত্র মস্তকে তাঁহার নিয়মবিহিত আজ্ঞা বহন রিতেন। তিনি অশ্বমেধ যজ্ঞানুষ্ঠান পূর্ব্বক যাজকদিগকে াইরূপ দক্ষিণা দান করিলেন যে ধনদ কুবের ও তাঁহার নাম ল্য হইয়াছিল। দেবরাজ ইন্দ্র তাঁহার রাজ্যে প্রচুর

পরাভিসন্ধানপরং যদ্যপ্যস্য বিচেষ্টিতম্।
জিগীষোরশ্বমেধায় ধর্ম্ম্যমেব বভূব তৎ ॥ ৭৬ ॥
এবমুদ্যন্ প্রভাবেণ শাস্ত্রনির্দ্দিষ্টবর্ত্মনা।
বৃষেব দেবো দেবানাং রাজ্ঞাং রাজা বভূব সঃ ॥ ৭৭ ॥
পঞ্চমং লোকপালানামূচুঃ সাধর্ম্ম্যযোগতঃ।
ভূতানাং মহতাং ষষ্ঠমষ্টমং কুলভূভৃতাম্ ॥ ৭৮ ॥
দূরাপবর্জ্জিতচ্ছত্রৈস্তস্যাজ্ঞাং শাসনার্পিতাম্।
দধুঃ শিরোভির্ভূপালাঃ দেবাঃ পৌরন্দরীমিব ॥ ৭৯ ॥
ঋত্বিজঃ স তথানর্চ্চ দক্ষিণাভির্মহাক্রতৌ।
যথা সাধারণীভূতং নামাস্য ধনদস্য চ ॥ ৮০ ॥

পরিমাণে বারিবর্ষণ করিতেন ; যমরাজ পীড়ার উদ্রেক পর্য্য
নিবারণ করিয়াছিলেন ; জলাধিনাথ বরুণ নৌচারীদিগে
সুখসঞ্চরণের নিমিত্ত জলপথ নিরাপদ করিয়াছিলেন। কুবে
রঘু প্রভৃতি মহাবীরগণের মহিমা স্মরণ করিয়া বহুলরূপে
ধনবৃষ্টি করিতেন ; এই রূপে লোকপালগণ সমবেত হইয়া
সেই রাজাধিরাজ অতিথির নিকট শরণাগতের ন্যায় কার্য
করিয়াছিলেন।

ইন্দ্রাদ্বৃষ্টির্নিযমিতগদোদ্রেকবৃত্তির্যমোঽভূৎ
যাদোনাথঃ শিবজলপথঃ কর্ম্মণে নৌচরাণাম্।
পূর্ব্বাপেক্ষী তদনু বিদধে কোষবৃদ্ধিং কুবেরঃ
তস্মিন্ দণ্ডোপনতচরিতং ভেজিরে লোকপালাঃ॥ ৮১॥

ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ
অতিথিবর্ণনো নাম সপ্তদশঃ সর্গঃ॥

---

# অষ্টাদশ সর্গ।

জয়শীল মাহারাজ অতিথি নিষধ দেশাধিপতি
ার্থপতির দুহিতা হইতে নিষধ পর্ব্বতের ন্যায় সারবান
ক পুত্র লাভ করিলেন। ঐ পুত্রের নাম নিষধ। অতিথি
াই মহাবল পরাক্রান্ত নিষধের উপর সমস্ত লোক রক্ষার
ারার্পণ করিবেন এই রূপ অভিপ্রায় করিয়া, প্রচুর
ারিবর্ষণ-নিবন্ধন শস্য ফলোন্মুখ হইলে জীবলোক যেমন
ষ্ট ও সন্তুষ্ট হয়, সেই রূপ সেই যুবা হইতে যারপর নাই
ানন্দিত হইয়াছিলেন। অনন্তর তিনি সুখ-সাধন শব্দ
পর্শ প্রভৃতি বিবিধ বিষয় উপভোগ পূর্ব্বক বহুদিনের
নমিত্ত নিষধকে রাজ-পদবী প্রদান করিয়া কুমুদ-ধবল
র্ম্মবল-লব্ধ স্বর্গে আরোহণ করিলেন। তখন সেই
াদ্ম-পলাশ-লোচন সমুদ্রের ন্যায় গম্ভীর-চিত্ত পুরদ্বারের

স নৈষধস্যার্থপতেঃ সুতায়াম্ উৎপাদয়ামাস নিষিদ্ধশত্রুঃ।
অনূনসারং নিষধান্নগেন্দ্রাৎ পুত্রং যমাহুর্নিষধাখ্যমেব॥ ১॥
তেনোরুবীর্য্যেণ পিতা প্রজায়ৈঃ কল্পিষ্যমাণেন ননন্দ যূনা।
সুবৃষ্টিযোগাদিব জীবলোকঃ শস্যেন সম্পত্তিফলোন্মুখেন॥ ২॥
শব্দাদি নির্ব্বিশ্য সুখং চিরায় তস্মিন্ প্রতিষ্ঠাপিতরাজশব্দঃ।
কৌমুদ্বতেয়ঃ কুমুদাবদাতৈঃ দ্যামর্জ্জিতাং কর্ম্মভিরারুরোহ॥ ৩॥
পৌত্রঃ কুশস্যাপি কুশেশযাখ্যঃ সসাগরাং সাগরধীরচেতাঃ।
একাতপত্রাং ভুবমেকবীরঃ পুরার্গলাদীর্ঘভুজো বুভোজ॥ ৪॥

অর্গলের ন্যায় প্রকাণ্ড-ভুজদণ্ড-সম্পন্ন বীর-কার্য্যে সাহায্য নিরপেক্ষ কুশের পৌত্র নিষধও সসাগরা একছত্রা পৃথিবী প্রতিপালন করিতে লাগিলেন। অনন্তর তাঁহার লোকান্তর প্রাপ্তি হইলে অনলের ন্যায় তেজস্বী নল নামে তাঁহা এক পুত্র রাজ-লক্ষ্মী অধিকার করিলেন। মাতঙ্গ যেম নলবন চূর্ণ করে, সেইরূপ সেই পদ্ম-সুন্দর-মুখ মহারা নল শত্রু-সৈন্যগণকে বিমর্দ্দিত করিতেন। অন্তরীক্ষ-চ গন্ধর্ব্বেরাও তাঁহার যশোগান করিত।

অনন্তর মহারাজ নল আকাশের ন্যায় শ্যামল-কলেব শ্রাবণ মাসের ন্যায় প্রজাগণের প্রিয়দর্শন নভ নামে এ পুত্র লাভ করিলেন। কিয়ৎকাল অতীত হইলে সেই ধর্ম্মশী রাজা প্রজাপালন-পটু পুত্রের হস্তে অযোধ্যার আধি পত্য প্রদান পূর্ব্বক মুক্তিপদ লাভার্থ স্থবিরোচিত অরণ বাস অবলম্বন করিলেন। অনন্তর মহারাজ নভের হস্তী মধ্যে পুণ্ডরীকের ন্যায় রাজগণের অজেয় পুণ্ডরীক না

তস্যানলৌজাস্তনযস্তদন্তে বংশশ্রিয়ং প্রাপ নলাভিধানঃ।
যো নড্‌লানীব গজঃ পরেষাং বলান্যমৃদ্নান্নলিনাভবক্ত্রঃ॥ ৫॥
নভশ্চরৈর্গীতযশাঃ স লেভে নভস্তলশ্যামতনুং তনূজম্।
খ্যাতিং নভঃশব্দময়েন নাম্না কান্তং নভোমাসমিব প্রজানাম্॥ ৬॥
তস্মৈবিসৃজ্যোত্তরকোশলানাং ধর্ম্মোত্তরস্তৎ প্রভবে প্রভুত্বম্।
মৃগৈরজর্য্যং জরসোপদিষ্টম্ অদেহবন্ধায় পুন র্ববন্ধ॥ ৭॥
তেন দ্বিপানামিব পুণ্ডরীকো রাজ্ঞামজয্যোঽজনি পুণ্ডরীকঃ।
শান্তে পিতর্য্যাহৃতপুণ্ডরীকা যং পুণ্ডরীকাক্ষমিব শ্রিতা শ্রীঃ॥ ৮

াক পুত্র উৎপন্ন হইল। নভ মর্ত্ত্য লীলা সম্বরণ করিলে শ্বেতপদ্ম-সুশোভিত-হস্তা দেবী লক্ষ্মী বিষ্ণুর ন্যায় পুণ্ডরীককেই আশ্রয় করিলেন। মহারাজ পুণ্ডরীকের ক্ষেমধন্বা নামে এক পুত্র উৎপন্ন হইল। অব্যর্থ-কার্ম্মুক পুণ্ডরীক প্রজাগণের শুভসাধন-সমর্থ ক্ষমাশীল ক্ষেমধন্বাকে রাজ্য প্রদান করিয়া সহিষ্ণুতা অবলম্বন পূর্ব্বক বনমধ্যে তপোনুষ্ঠান করিতে লাগিলেন। অনন্তর মহীপাল ক্ষেমধন্বার ইন্দ্রতুল্য এক পুত্র উৎপন্ন হইল। তাঁহার নাম দেবানীক। দেবানীক রণস্থলে সৈন্যগণের সম্মুখে অবস্থান করিতেন এবং ইহাঁর নাম দেবলোকেও শ্রুতিগোচর হইত। মহারাজ ক্ষেমধন্বা শুশ্রূষা-পরায়ণ দেবানীক হইতে যেমন আপনাকে পুত্রবান্ জ্ঞান করিয়াছিলেন, সেইরূপ দেবানীকও সেই পুত্রবৎসল পিতা হইতে আপনাকে পিতৃমান বলিয়া অনুমান করিতেন। অনন্তর গুণের একমাত্র আধার যজ্ঞশীল মহারাজ ক্ষেমধন্বা আত্মতুল্য

স ক্ষেমধন্বানমমোঘধন্বা পুত্রং প্রজাক্ষেমবিধানদক্ষম্।
ক্ষ্মাং লম্ভযিত্বা ক্ষময়োপপন্নং বনে তপঃ ক্ষান্ততরশ্চচার ॥ ৯ ॥
অনীকিনীনাং সমরেঽগ্রযায়ী তস্যাপি দেবপ্রতিমঃ সুতোঽভূৎ।
ব্যশ্রূয়তানীকপদাবসানং দেবাদি নাম ত্রিদিবেঽপি যস্য ॥ ১০ ॥
পিতা সমারাধনতৎপরেণ পুত্রেণ পুত্রী স যথৈব তেন।
পুত্রস্তথৈবাত্মজবৎসলেন স তেন পিত্রা পিতৃমান্ বভূব ॥ ১১ ॥
পূর্ব্বস্তযোরাত্মসমে চিরোঢ়াম্ আত্মোদ্ভবে বর্ণচতুষ্টয়স্য।
ধুরং নিধায়ৈকনিধির্গুণানাং জগাম যজ্বা যজমানলোকম্ ॥ ১২ ॥

আত্মজ দেবানীকের প্রতি চাতুর্ব্বর্ণের চিরধৃত রক্ষা-ভা
সমর্পণ পূর্ব্বক স্বর্গে অধিরোহণ করিলেন। দেবানীকে
পুত্র অহীনগু। সুদক্ষ অহীনগু প্রিয়ম্বদ বলিয়া আত্মী
য়ের ন্যায় শত্রুরও প্রিয়তর হইয়াছিলেন; হরিণগ
একবার ভীত হইলেও মধুরতা তাহাদিগকে বশীভূ
করিতে পারে। পূর্ণবাহুবল-সম্পন্ন রাজকুমার অহীন
নীচজন-সংসর্গ-পরাঙ্মুখ বলিয়া যৌবনাবস্থাতেও অনর্থ
কর সুরাপানাদি ব্যসনে অনাসক্ত হইয়া সমগ্র পৃথি
প্রতিপালন করিতে লাগিলেন। সেই পুরুষ-বিশেষজ্ঞ
সুচতুর, পিতার দেহান্তে ভূতলে অবতীর্ণ আদিপুরু
বিষ্ণুর ন্যায় অব্যর্থ সামাদি উপায় চতুষ্টয় দ্বারা চা
দিকের অধীশ্বর হইয়াছিলেন। অনন্তর পারিযা
নামে ইহাঁর এক পুত্র উৎপন্ন হইল। শত্রুবিজয়ী মহ
রাজ অহীনগু দেহ ত্যাগ করিলে যিনি আপনার উন্ন
মস্তক দ্বারা পারিযাত্র নামক কুলাচলকেও অতিক্র

বশী সুতস্তস্য বশংবদত্বাৎ স্বেষামিবাসীৎ দ্বিষতামপীষ্টঃ।
সকৃদ্বিবিগ্নানপি হি প্রযুক্তং মাধুর্য্যমীষ্টে হরিণান্ গ্রহীতুম্ ॥ ১৩।
অহীনগুর্নাম স গাং সমগ্রাম্ অহীনবাহুদ্রবিণঃ শশাস।
যো হীনসংসর্গপরাঙ্মুখত্বাৎ যুবাপ্যনর্থৈর্ব্যসনৈর্ব্বিহীনঃ ॥ ১৪॥
গুরোঃ স চানন্তরমন্তরজ্ঞঃ পুংসাং পুমানাদ্যইবাবতীর্ণঃ।
উপক্রমৈরস্খলিতৈশ্চতুর্ভিঃ চতুর্দিগীশশ্চতুরো বভূব ॥ ১৫॥
তস্মিন্ প্রযাতে পরলোকযাত্রাং জেতর্য্যরীণাং তনয়ং তদীয়ম্।
উচ্চৈঃশিরস্ত্বাজ্জিতপারিযাত্রং লক্ষ্মীঃ সিষেবে কিল পারিযাত্রম্

করিয়াছিলেন, রাজলক্ষ্মী সেই রাজপুত্রকেই আশ্রয় করিলেন।

মহারাজ পারিযাত্রের শিল নামে এক পুত্র উৎপন্ন হইল। ঐ পুত্র অতিশয় উদারস্বভাব এবং উহাঁর বক্ষঃস্থল শিলাপট্টের ন্যায় অতি বিশাল। তিনি শরনিকরে শত্রুগণকে পরাজয় করিলেও এই কার্য্যের নিমিত্ত অন্যের মুখে আপনার প্রশংসা-গান শ্রবণ করিলে লজ্জিত হইতেন। ভূপালগণের প্রজাপালনাদি রূপ কার্য্য সুখের একান্ত প্রতিবন্ধক এবং কারাবরোধ-সদৃশ এই নিমিত্ত সেই বিশুদ্ধস্বভাব রাজা পারিযাত্র বুদ্ধিমান যুবা শিলকে যৌবরাজ্যে অভিষিক্ত করিয়া সুখভোগ করিতে লাগিলেন। অনন্তর যিনি অনুরাগোদ্দীপক ভোগ্য বিষয়ে তৃপ্তি লাভ করিতে পারেন নাই, রমণীগণ সৌন্দর্য্যের আতিশয্য নিবন্ধন যাঁহার সমাগম-লাভে স্পৃহা করিয়া থাকে, সেই পারিযাত্রকে জরা রতি-ক্ষমা না হইলেও ভোগ-সমর্থা নারীগণের প্রতি নিরর্থক বিদ্বেষপরবশ হইয়া বশীভূত করিল। অনন্তর মহারাজ শিলের

তস্যাভবৎ সূনুরুদারশীলঃ শিলঃ শিলাপট্টবিশালবক্ষাঃ।
জিতারিপক্ষোঽপি শিলীমুখৈর্যঃ শালীনতামব্রজদীড্যমানঃ ॥ ১৭ ॥
তমাত্মসম্পন্নমনিন্দিতাত্মা কৃত্বা যুবানং যুবরাজমেব।
সুখানি সোঽভুঙ্‌ক্ত সুখোপরোধি বৃত্তং হি রাজ্ঞামুপরুদ্ধবৃত্তম্ ॥১৮॥
তং রাগবন্ধিষ্ববিতৃপ্তমেব ভোগেষু সৌভাগ্যবিশেষভোগ্যম্।
বিলাসিনীনামরতিক্ষমাপি জরা বৃথামৎসরিণী জহার ॥ ১৯ ॥

উন্নাভ নামে প্রথিত গভীর-নাভিরন্ধ্র-সম্পন্ন বিষ্ণুসদৃ ভূপালগণের অগ্রগণ্য এক পুত্র উৎপন্ন হইল। উন্নাভে পুত্রের নাম বজ্রনাভ। বজ্রনাভ ইন্দ্রের ন্যায় তেজস্ব ছিলেন এবং রণস্থলে বজ্রের ন্যায় নিনাদ পরিত্যা করিতেন। হীরক-খনি-ভূষণা অবনী ইহাঁকে পতিে বরণ করিয়াছিলেন। বজ্রনাভের পুত্রের নাম শঙ্খণ। মহা রাজ বজ্রনাভ ধর্ম্মোপার্জ্জিত সুরলোক অধিকার করিলে সসাগরা বসুন্ধরা নিহত-শত্রু রাজকুমার শঙ্খণকে আক রোৎপন্ন রত্নোপহার প্রদান করিয়া সেবা করিয়াছি লেন। রাজা শঙ্খণের দেহান্তে তাঁহার পুত্র রাজপদবী অধিকার করেন। শঙ্খণ-কুমার সৈন্য ও অশ্ব সমুদা সাগরতীরে সন্নিবেশিত করিয়াছিলেন বলিয়া পুরাবি ব্যক্তিগণ তাঁহাকে ব্যুষিতাশ্ব বলিয়া আহ্বান করিতেন তিনি সূর্য্যের ন্যায় তেজস্বী ও অশ্বনী কুমারের ন্যা রূপবান ছিলেন। রাজা ব্যুষিতাশ্ব মহাদেবের আরাধন

উন্নাভ ইত্যুদ্গতনামধেয়স্তস্যাযথার্থোন্নতনাভিরন্ধ্রঃ।
সুতোঽভবৎ পঙ্কজনাভকল্পঃ কৃৎস্নস্য নাভির্নৃপমণ্ডলস্য॥ ২০॥
ততঃপরং বজ্রধরপ্রভাবস্তদাত্মজঃ সংযতি বজ্রঘোষঃ।
বভূব বজ্রাকরভূষণায়াঃ পতিঃ পৃথিব্যাঃ কিল বজ্রনাভঃ॥ ২১॥
তস্মিন্ গতে দ্যাং সুকৃতোপলব্ধাং তৎসম্ভবং শঙ্খণমর্ণবান্তা।
উৎখাতশত্রুং বসুধোপতস্থে রত্নোপহারৈরুদিতৈঃ খনিভ্যঃ॥ ২২
তস্যাবসানে হরিদশ্বধামা পিত্র্যং প্রপেদে পদমশ্বিরূপঃ।
বেলাতটেষিতসৈনিকাশ্বং পুরাবিদো যং ব্যুষিতাশ্বমাহুঃ॥ ২৩

রিয়া বিশ্বসহ নামে বিশ্বের সখা ভূভার-ধারণ ক্ষম এক ত্র লাভ করিলেন। নীতিবিশারদ মহারাজ বিশ্বসহের রণ্যনাভ নামে বিষ্ণুর অংশ-সম্ভূত এক পুত্র উৎপন্ন ইল। তখন হুতাসন যেমন বায়ুর সহায়তা লাভ করিলে হীরুহগণের নিতান্ত অসহ্য হইয়া থাকে, সেইরূপ মহী-াল বিশ্বসহ শত্রুগণের যারপর নাই দুঃসহ হইয়া উঠিলেন! নন্তর তিনি পুত্রলাভে পিতৃঋণ হইতে মুক্ত ও কৃতকৃত্য ইয়া চরম দশায় অবিনশ্বর সুখলাভের অভিলাষে আজা-লম্বিতবাহু হিরণ্যনাভকে রাজ্য প্রদান করিয়া বন াস্থান করিলেন।

অযোধ্যাপতি সূর্য্যবংশাবতংশ যজ্ঞশীল হিরণ্য-াভের দ্বিতীয় চন্দ্রের ন্যায় লোচনানন্দকর কৌশল্য ামে এক ঔরস পুত্র উৎপন্ন হইল। কৌশল্যের পুত্রের াম ব্রহ্মিষ্ঠ। স্বযশঃপ্রভাবে ব্রহ্মলোক পর্য্যন্ত প্রসিদ্ধ হারাজ কৌশল্য ব্রহ্মবিৎ ব্রহ্মিষ্ঠকে রাজকার্য্য পর্য্য-

আরাধ্য বিশ্বেশ্বরমীশ্বরেণ তেন ক্ষিতের্বিশ্বসহোবিজজ্ঞে।
পাতুং সহো বিশ্বসখঃ সমগ্রাং বিশ্বম্ভরামাত্মজমূর্ত্তিরাত্মা॥ ২৪॥
অংশে হিরণ্যাক্ষরিপোঃ স জাতে হিরণ্যনাভে তনয়ে নযজ্ঞঃ।
দ্বিষামসহ্যঃ সুতরাং তরূণাং হিরণ্যরেতা ইব সানিলোঽভূৎ॥ ২৫॥
পিতা পিতৄণামনৃণস্তমন্তে বয়স্যনন্তানি সুখানি লিপ্সুঃ।
রাজানমাজানুবিলম্বিবাহুং কৃত্বা কৃতী বল্কলবান্ বভূব॥ ২৬॥
কৌশল্য ইত্যুত্তরকোশলানাং পত্যুঃ পতঙ্গান্বয়ভূষণস্য।
তস্যৌরসঃ সোমসুতঃ সুতোঽভূৎ নেত্রোৎসবঃ সোমইব দ্বিতীয়ঃ॥২৭॥

বেক্ষণের ভার প্রদান করিয়া মুক্তি লাভ করিলেন। কুল-শেখর-সদৃশ সৎসন্তানসম্পন্ন প্রজাগণের অধিপতি ব্রহ্মিষ্ঠ শাসন-চিহ্নিত পৃথিবী নির্ব্বিঘ্নে শাসন করিতে প্রবৃত্ত হইলে, প্রজাগণ হর্ষবাষ্পাকুল নেত্রে আনন্দ প্রকাশ করিয়াছিল। অনন্তর ব্রহ্মিষ্ঠের পুত্র নামে এক পুত্র উৎপন্ন হইল। যিনি পিতা প্রভৃতি গুরুজনের শুশ্রূষা করিতেন যাঁহার আকার বিষ্ণুর তুল্য, সেই পদ্মলোচন পুত্র রাজা ব্রহ্মিষ্ঠকে পুত্রবানের অগ্রগণ্য করিয়াছিলেন তখন বিষয়-তৃষ্ণা-পরাঙ্মুখ দেবরাজ ইন্দ্রের প্রিয় সখা সুরলোক-লাভার্থী ব্রহ্মিষ্ঠ বংশধর পুত্র দ্বারা বংশ রক্ষার সম্ভাবনা করিয়া পুষ্কর তীর্থে অবগাহন পূর্ব্বক দেবত্ব লাভ করিলেন। অনন্তর মহারাজ পুত্রের পত্নী পৌর্ণমাসী তিথিতে পুষ্য নামক এক পুত্র প্রসব করিলেন। পুষ্য স্বীয় প্রভা-জাল দ্বারা পুষ্পরাগ মণিকে পরাজয় করিতেন এবং দ্বিতীয় পুষ্য নক্ষত্রের ন্যায় পু

যশোভিরাব্রহ্মসভং প্রকাশঃ স ব্রহ্মভূয়ং গতিমাজগাম।
ব্রহ্মিষ্ঠমাধায় নিজেঽধিকারে ব্রহ্মিষ্ঠমেব স্বতনুপ্রসূতম্ ॥ ২৮ ॥
তস্মিন্ কুলাপীড়নিভে নিপীড়ং সম্যগ্মহীং শাসতি শাসনাঙ্কাং
প্রজাশ্চিরং সুপ্রজসি প্রজেশে ননন্দুরানন্দজলাবিলাক্ষ্যঃ ॥ ২৯ ॥
পাত্রীকৃতাত্মা গুরুসেবনেন স্পষ্টাকৃতিঃ পত্ররথেন্দ্রকেতোঃ।
তং পুত্রিণাং পুষ্করপত্রনেত্রঃ পুত্রঃ সমারোপয়দগ্রসঙ্খ্যাম্ ॥ ৩০ ॥
বংশস্থিতিং বংশকরেণ তেন সম্ভাব্য ভাবী স সখা মঘোনঃ।
উপস্পৃশন্ স্পর্শনিবৃত্তলৌল্যঃ ত্রিপুষ্করেষু ত্রিদশত্বমাপ ॥ ৩১ ॥

য্যের উদয়ে প্রজারা সম্পূর্ণ অভ্যুদয় লাভ করিয়াছিল। মহাশয় কৌশল্যানুস্মরণ-ধীর মহারাজ পুত্র আত্মজ পুষ্যের প্রতি রাজ্য-ভার সমর্পণ পূর্ব্বক ব্রহ্মবিদ্যাবিৎ যোগী জৈমিনীর শিষ্যত্ব স্বীকার ও তাঁহা হইতে যোগ অধিকার পূর্ব্বক মুক্তিপদ লাভ করিলেন।

অনন্তর উত্তানপাদ-পুত্র ধ্রুবের তুল্য পুষ্যাত্মজ ধ্রুবসন্ধি রাজ্য লাভ করিলেন। সেই সর্ব্বশ্রেষ্ঠ সত্য-প্রতিজ্ঞ মহারাজ ধ্রুবসন্ধি প্রণানত শত্রুগণের সহিত যে সন্ধি স্থাপন করিতেন, তাহা কদাচই শিথিল হইত না। মহারাজ ধ্রুবসন্ধির সুদর্শন নামে প্রতিপদের চন্দ্রের ন্যায় প্রিয়দর্শন এক পুত্র উৎপন্ন হইল। মৃগলোচন পুরুষশ্রেষ্ঠ মহারাজ ধ্রুবসন্ধি মৃগয়া-পরবশ হইয়া পুত্রের শৈশবাবস্থা অতিক্রান্ত না হইতেই সিংহের হস্তে মানবলীলা সম্বরণ করিলেন।

অনন্তর মৃত রাজার অমাত্যবর্গ প্রজাদিগকে অনাথ ও

তস্য প্রভানির্জ্জিতপুষ্পরাগং পৌষ্যাং তিথৌ পুষ্যমসূত পত্নী।
তস্মিন্নপুষ্যন্নুদিতে সমগ্রাং পুষ্টিং জনাঃ পুষ্য ইব দ্বিতীয়ে ॥ ৩২ ॥
মহীং মহেচ্ছঃ পরিকীর্য্য সূনৌ মনীষিণে জৈমিনয়েঽর্পিতাত্মা।
তস্মাৎ সযোগাদধিগম্য যোগম্ অজন্মনেঽকল্পত জন্মভীরুঃ ॥ ৩৩ ॥
ততঃ পরং তৎপ্রভবঃ প্রপেদে ধ্রুবোপমেয়ো ধ্রুবসন্ধিরুর্ব্বীম্।
যস্মিন্নভূজ্জ্যায়সি সত্যসন্ধে সন্ধির্ধ্রুবঃ সন্নমতামরীণাম্ ॥ ৩৪ ॥
সুতে শিশাবেব সুদর্শনাখ্যে দর্শাত্যয়েন্দুপ্রিয়দর্শনে সঃ।
মৃগায়তাক্ষো মৃগয়াবিহারী সিংহাদবাপদ্বিপদং নৃসিংহঃ ॥ ৩৫ ॥

নিতান্ত দীন দেখিয়া কুলের অবলম্বন সেই এক মাত্র সুদর্শনকে সকলের সম্মতিক্রমে বিধানানুসারে অযোধ্যার আধিপত্য প্রদান করিলেন। তখন অভিনব চন্দ্রের দ্বারা নভোমণ্ডলের, এক মাত্র সিংহ-শিশু দ্বারা কাননের ও পঙ্কজ-কলিকা দ্বারা সলিলের যেমন শোভা হয়, সেই রূপ সেই অল্পবয়স্ক শিশু দ্বারা রঘুবংশ অতিশয় উজ্জ্বল হইয়া উঠিল। সেই সুদর্শন মস্তকে কিরীট ধারণ করিলে লোকে এইরূপ বিবেচনা করিত যে, ইনিই কালক্রমে পিতার অনুরূপ হইবেন; ইহা প্রসিদ্ধই আছে যে মেঘ কলভ-প্রমাণ হইলেও অনুকূল বায়ুর সহকারিতা লাভ করিলে দিগ্‌দিগন্তে গমন করিতে পারে। সুদর্শন যখন বহুমূল্য পরিচ্ছদ পরিধান করিয়া হস্তিপৃষ্ঠে আরোহণ ও হস্তিপকের হস্তাবলম্বন পূর্ব্বক রাজপথে সঞ্চরণ করিতেন, তখন পুরবাসীরা যেমন তাঁহার পিতাকে গৌরবের সহিত দেখিত, সেই রূপ সেই

স্বর্গামিনস্তস্য তমৈকমত্যাৎ অমাত্যবর্গঃ কুলতন্তুমেকম্।
অনাথদীনাঃ প্রকৃতীরবেক্ষ্য সাকেতনাথং বিধিবচ্চকার॥ ৩৬॥
নবেন্দুনা তন্নভসোপমেয়ং শাবৈকসিংহেন চ কাননেন।
রঘোঃ কুলং কুট্মলপুষ্করেণ তোয়েন চাপ্রৌঢ়নরেন্দ্রমাসীৎ॥ ৩৭॥
লোকেন ভাবী পিতুরেব তুল্যঃ সম্ভাবিতো মৌলিপরিগ্রহাৎ সঃ।
দৃষ্টো হি বৃণ্বন্ কলভপ্রমাণোঽপ্যাশাঃ পুরোবাতমবাপ্য মেঘঃ॥৩৮॥
তং রাজবীথ্যামধিহস্তি যান্তম্ আধোরণালম্বিতমগ্র্যবেশম্।
ষড়্‌বর্ষদেশীয়মপি প্রভুত্বাৎ ঐপ্রেক্ষন্ত পৌরাঃ পিতৃগৌরবেণ॥ ৩৯॥

ছয় বর্ষ বয়স্ক বালকের প্রতিও প্রভুত্ব সম্বন্ধ-নিবন্ধন মহাগৌরবে দৃষ্টিপাত করিত। তাঁহার পৈতৃক সিংহাসন বিস্তীর্ণ কিন্তু তাঁহার অবয়বগুলি নিতান্ত ক্ষুদ্র ছিল, এই নিমিত্ত তিনি সেই সিংহাসনে উপবেশন করিলে উহা প্রমাণাতিরিক্ত হইল; তথাচ তিনি কনকগৌর প্রভামণ্ডল দ্বারা সেই সিংহাসন পূর্ণ করিয়াছিলেন।

ইন্দ্রনীল মণি কণামাত্র হইলেও তেজের আধিক্য-নিবন্ধন মহানীল বলিলে এই শব্দটি যেমন তাহাতে নিরর্থক হয় না, সেইরূপ সেই সুদর্শন অতিমাত্র শিশু হইলেও মহারাজ এই প্রসিদ্ধ শব্দটি তাঁহার প্রতি অকারণ প্রযুক্ত হইত না। সেই বালকের উভয় পার্শ্বে চামর বীজন করিবার কালে গণ্ডদেশে শিখণ্ডক লুণ্ঠিত হওয়াতে যে মুখশ্রীর অপূর্ব্ব শোভা হইত, সেই মুখ হইতে বাক্য নির্গত হইয়া আসমুদ্র পৃথিবীতে কদাচই ব্যর্থ হয় নাই। প্রফুল্লবদন সুদর্শন স্বয়ং সুবর্ণ-পট্ট-

কামং ন সোঽকল্পত পৈতৃকস্য সিংহাসনস্য প্রতিপূরণায়।
তেজোমহিম্না পুনরাবৃতাত্মা তদ্ব্যাপ চামীকরপিঞ্জরেণ॥ ৪০॥
তস্মাদধঃ কিঞ্চিদিবাবতীর্ণাবসংস্পৃশন্তৌ তপনীয়পীঠম্।
সালক্তকৌ ভূপতয়ঃ প্রসিদ্ধৈঃ ববন্দিরে মৌলিভিরস্য পাদৌ॥ ৪১
মণৌ মহানীল ইতি প্রভাবাৎ অল্পপ্রমাণেঽপি যথা ন মিথ্যা।
শব্দো মহারাজ ইতি প্রতীতঃ তথৈব তস্মিন্ যুযুজেঽর্ভকেঽপি॥৪২॥
পর্য্যন্তসঞ্চারিতচামরস্য কপোললোলোভয়কাকপক্ষাৎ।
তস্যাননাদুচ্চরিতো বিবাদঃ চস্খাল বেলাস্বপি নার্ণবানাম্॥ ৪৩॥

সুশোভিত ললাটে তিলক ধারণ পূর্ব্বক অরিনারী-গণের আনন কমল তিলক-হীন করিয়াছিলেন। যেই শিরীষ পুষ্প অপেক্ষাও সুকুমার রাজকুমার ভূষণ ধারণ করিয়াও পরিশ্রান্ত হইতেন; কিন্তু পৃথিবীর ভার নিতান্ত গুরুতর হইলেও স্বীয় অনুভাব-বলে অক্লেশে বহন করিয়াছিলেন। তিনি সম্যক বর্ণপরিচয় না হইতেই বিজ্ঞজন সংসর্গে সমগ্র দণ্ডনীতির ফল প্রাপ্ত হইয়াছিলেন। দেবী কমলা সুদর্শনের শিশুত্ব নিবন্ধন বক্ষঃস্থলে পর্য্যাপ্ত বাসস্থান না পাইয়া তাঁহার বয়োবৃদ্ধি কাল অপেক্ষায় থাকিলেন এবং এক্ষণে সাক্ষাৎ-সম্বন্ধে তাঁহাকে বাহুপাশে বন্ধন করিতে লজ্জা-পরবশ হইয়াই যেন ছত্রের ছায়া ব্যপদেশে আলিঙ্গন করিতে লাগিলেন। তাঁহার বাহুযুগল যুগ-সদৃশ মৌর্ব্বীর আকর্ষণ-চিহ্নে লাঞ্ছিত ও খড়্গমুষ্টিধারী না হইলেও তদ্দ্বারা পৃথিবী সুরক্ষিতা হইয়াছিল।

নির্বৃত্তজাম্বূনদপট্টশোভে ন্যস্তং ললাটে তিলকং দধানঃ।
তেনৈব শূন্যান্যরিসুন্দরীণাং মুখানি স স্মেরমুখশ্চকার ॥ ৪৪ ॥
শিরীষপুষ্পাধিকসৌকুমার্য্যঃ খেদং স যায়াদপি ভূষণেন।
নিতান্তগুর্ব্বীমপি সোঽনুভাবাৎ ধুরং ধরিত্র্যা বিভরাম্বভূব ॥ ৪৫ ॥
ন্যস্তাক্ষরামক্ষরভূমিকায়াং কাৎস্ন্যেন গৃহ্ণাতি লিপিং ন যাবৎ।
সর্ব্বাণি তাবৎ শ্রুতবৃদ্ধযোগাৎ ফলান্যুপায়ুঙ্ক্ত স দণ্ডনীতেঃ ॥ ৪৬ ॥
উরস্যপর্য্যাপ্তনিবেশভাগা প্রৌঢ়ীভবিষ্যন্তমুদীক্ষমাণা।
সঞ্জাতলজ্জেব তমাতপত্রচ্ছায়াচ্ছলেনোপজুগূহ লক্ষ্মীঃ ॥ ৪৭ ॥

অনন্তর কিয়ৎকাল অতীত হইলে রাজা সুদর্শনের কলেবর পরিপুষ্ট হইল এবং তদীয় যে সমস্ত কমনীয় পৈতৃক গুণ আদিমাবস্থায় অপুষ্ট ছিল, তাহাও পরিবর্দ্ধিত হইয়া উঠিল। তিনি পূর্ব্বজন্মে যে সকলের পারদর্শী হইয়াছিলেন; ত্রিবর্গ লাভের নিদান সেই সমস্ত বিদ্যা যেন তাঁহার স্মৃতি-পথে আরূঢ় হইতে লাগিল। ফলত তাঁহার শিক্ষাধান-বিষয়ে তৎকালে শিক্ষকদিগকে কিছুমাত্র ক্লেশ স্বীকার করিতে হইল না। অনন্তর তিনি পৈতৃক প্রজাদিগকে আপনার একান্ত অনুরক্ত করিয়া লইলেন। তিনি ধনুর্ব্বিদ্যা শিক্ষা-কালে কেশপাশ উর্দ্ধে বন্ধন পূর্ব্বক দেহের পূর্ব্বার্দ্ধ ঈষৎ বিস্তারিত ও বাম জানু আকুঞ্চিত করত যখন সশর শরাসন আকর্ণ আকর্ষণ করিতেন, তখন তাঁহার এক অপূর্ব্ব শোভা হইত।

অনন্তর সুদর্শন মহিলাগণের লোচন-পেয় মধুস্বরূপ অনুরাগরূপ পল্লব-সম্পন্ন স্মরতরুর পুষ্পস্বরূপ সর্ব্বাঙ্গ

অনশ্নুবানেন যুগোপমানম্ আবদ্ধমৌর্ব্বীকিণলাঞ্ছনেন।
অস্পৃষ্টখড্গাৎসরুণাপি চাসীৎ রক্ষাবতী তস্য ভুজেন ভূমিঃ ॥ ৪৮ ॥
ন কেবলং গচ্ছতি তস্য কালে যযুঃ শরীরাবয়বা বিবৃদ্ধিম্।
বংশ্যা গুণাঃ খল্বপি লোককান্তাঃ প্রারম্ভসূক্ষ্মাঃ প্রথিমানমাপুঃ ॥৪৯॥
স পূর্ব্বজন্মান্তরদৃষ্টপারাঃ স্মরন্নিবাক্লেশকরো গুরূণাম্।
তিস্রস্ত্রিবর্গাধিগমস্য মূলং জগ্রাহ বিদ্যাঃ প্রকৃতীশ্চ পিত্র্যাঃ ॥ ৫০ ॥
ব্যূহ্য স্থিতঃ কিঞ্চিদিবোত্তরার্দ্ধম্ উন্নদ্ধচূড়োঽঞ্চিতসব্যজানুঃ।
আকর্ণমাকৃষ্টসবাণধন্বা ব্যরোচতাস্ত্রেষু বিনীয়মানঃ ॥ ৫১ ॥

শোভী-অঙ্গজির আভরণ স্বরূপ প্রথম-বিলাস-স্থান যৌবন প্রাপ্ত হইলেন। বংশপুত্রার্থী অমাত্যগণ কর্তৃক আনীত দূতির নির্বাচন ও প্রতিকৃতি রচনা অপেক্ষা সমধিক রমণীয় রাজ-কন্যা সকল সুদর্শনের পূর্ব্ব-পরিণীত লক্ষ্মী ও পৃথিবীর সহিত সপত্নীভাব ধারণ করিলেন।

অথ মধু বানতানাং নেত্রনির্বেশনীয়ং
মনসিজতরুপুষ্পং রাগবন্ধপ্রবালম্
অকৃতককবিধিসর্বাঙ্গীনমাকল্পজাতং
বিলসিতপদমাদ্যং যৌবনং স প্রপেদে ॥ ৫২ ॥
প্রতিকৃতিরচনাভ্যো দূতিসন্দর্শিতাভ্যঃ
সমধিকতররূপাঃ শুদ্ধসন্তানকামৈঃ
অধিবিবিদুরমাত্যৈরাহৃতাস্তস্য যূনঃ
প্রথমপরিগৃহীতে শ্রীভুবৌ রাজকন্যাঃ ॥ ৫৩ ॥
ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ
বংশানুক্রমো নাম অষ্টাদশঃ সর্গঃ।

---

# ঊনবিংশ সর্গ।



জ্ঞানিগণের অগ্রগণ্য জিতেন্দ্রিয় মহারাজ সুদর্শন বৃদ্ধাবস্থায় হুতাশনের ন্যায় তেজস্বী আত্মজ অগ্নিবর্ণকে রাজ্য প্রদান করিয়া স্বয়ং নৈমিষারণ্য প্রস্থান করিলেন এবং তথায় তীর্থজল দ্বারা দীর্ঘিকা ভূতল ন্যস্ত কুশাস্তরণ দ্বারা শয্যা ও পর্ণকুটীরদ্বারা সৌধবাস বিস্মৃত হইয়া নিষ্কাম তপোনুষ্ঠান করিতে লাগিলেন।

তখন তাঁহার পুত্র অগ্নিবর্ণ রাজ্য লাভ করিয়া প্রজা পালন করিতে লাগিলেন। প্রজাপালন বিষয়ে তাঁহাকে কিছুমাত্র ক্লেশ স্বীকার করিতে হইল না। কারণ, তাঁহার পিতা নিজ ভুজবলে শত্রুবর্গকে পরাজয় করিয়া ভোগার্থই তাঁহার হস্তে পৃথিবী সমর্পণ করিয়াছিলেন, নিষ্কণ্টক করিবার নিমিত্ত নহে। কিন্তু ভোগবিলাসী অগ্নিবর্ণ কএক বৎসর

অগ্নিবর্ণমভিষিচ্য রাঘবঃ স্বে পদে তনয়মগ্নিতেজসম্।
শিশ্রিয়ে শ্রুতবতামপশ্চিমঃ পশ্চিমে বয়সি নৈমিষং বশী ॥ ১ ॥
তত্র তীর্থসলিলেন দীর্ঘিকাঃ তল্পমন্তরিতভূমিভিঃ কুশৈঃ।
সৌধবাসমুটজেন বিস্মৃতঃ সঞ্চিকায় ফলনিঃস্পৃহস্তপঃ ॥ ২ ॥
লব্ধপালনবিধৌ ন তৎসুতঃ খেদমাপ গুরুণা হি মেদিনী।
ভোক্তুমেব ভুজনির্জ্জিতদ্বিষা ন প্রসাধয়িতুমস্য কল্পিতা ॥ ৩ ॥
সোঽধিকারমভিকঃ কুলোচিতং কাশ্চন স্বয়মবর্ত্তয়ৎ সমাঃ।
সন্নিবেশ্য সচিবেষ্বতঃপরং স্ত্রীবিধেয়নবযৌবনোঽভবৎ ॥ ৪ ॥

রঘুবংশ কুলোচিত অধিকার রক্ষা করিয়া পরিশেষে মন্ত্রিগণের প্রতি ভারার্পণ পূর্ব্বক যৌবন-সুখ-সম্ভোগে প্রবৃত্ত হইলেন। সেই কামী নিরন্তর কামিনীগণ-সংসর্গে কাল যাপন করিতে লাগিলেন। তাঁহার গৃহ মৃদঙ্গ-শব্দে প্রতিধ্বনিত হইতে লাগিল। পূর্ব্বে তাঁহার আলয়ে বহু ব্যয়ে নানা প্রকার উৎসব হইয়াছিল বটে, কিন্তু তিনি বিশেষ ব্যয় স্বীকার করিয়া যে সমস্ত উৎসব অনুষ্ঠান করিতে লাগিলেন, তদ্দ্বারা তৎসমুদায় একবারে প্রচ্ছন্ন হইয়া গেল।

মহারাজ অগ্নিবর্ণ ভোগ্য-বস্তু-বিরহে ক্ষণ কাল অতিক্রম করিতে না পারিয়া নিরন্তর অন্তঃপুর মধ্যে বিহার করিতেন। প্রজাগণ তাঁহাকে দেখিবার নিমিত্ত একান্ত সমুৎসুক হইলেও তাঁহার সন্দর্শন পাইত না। কখন মন্ত্রিগণের অনুরোধে প্রজাগণের প্রার্থিত দর্শন প্রদানের ইচ্ছা হইলে, তিনি গবাক্ষ-বিবর দিয়া কেবল চরণযুগল প্রসারিত করিয়া দিতেন; তদ্দ্বারাই প্রজাদিগের দর্শন-ক্রিয়া সম্পন্ন হইত। অনুজীবিগণ মহারাজ অগ্নিবর্ণকে নমস্কার করিয়া কোমল-নখ-রাগ-রঞ্জিত বালাতপস্পৃষ্ট পঙ্কজ-সদৃশ তদীয় পদ সেবা করিত।

কামিনীসহচরস্য কামিনস্তস্য বেশ্মসু মৃদঙ্গনাদিষু।
ঋদ্ধিমন্তমধিকর্দ্ধিরুত্তরঃ পূর্ব্বমুৎসবমপোহদুৎসবঃ॥ ৫॥
ইন্দ্রিয়ার্থপরিশূন্যমক্ষমঃ সোঢুমেকমপি স ক্ষণান্তরম্।
অন্তরেব বিহরন্ দিবানিশং ন ব্যপৈক্ষত সমুৎসুকাঃ প্রজাঃ॥ ৬॥
গৌরবাদ্যদপি জাতু মন্ত্রিণাং দর্শনং প্রকৃতিকাঙ্ক্ষিতং দদৌ।
তদ্গবাক্ষবিবরাবলম্বিনা কেবলেন চরণেন কল্পিতম্॥ ৭॥
তং কৃতপ্রণতয়োঽনুজীবিনঃ কোমলাত্মনখরাগরূষিতম্।
ভেজিরে নবদিবাকরাতপস্পৃষ্টপঙ্কজতুলাধিরোহণম্॥ ৮॥

একদা মদনোন্মত্ত রাজা অগ্নিবর্ণ প্রমদাগণের সহিত দীর্ঘিকায় বিহার করিতে প্রবৃত্ত হইলেন। বিহার-কালে যুবতীগণের উন্নত কুচ-কলস দ্বারা জল আলোড়িত হওয়াতে কমল-দল চঞ্চল হইতে লাগিল; তৎকালে দীর্ঘিকা-সলিলে সুরত-গৃহ সমুদায় প্রচ্ছন্ন ছিল। জলসেকে অবলাগণের নয়নের কজ্জল ও অধরের পাটল-রাগ ধৌত হইল, তথাচ তাহারা মুখ-শশীর সুপ্রকাশিত স্বাভাবিক শোভা দ্বারা মহীপালকে অধিকতর প্রলোভিত করিতে লাগিল।

অনন্তর করী যেমন করিণীর সহিত বিকশিত কমলিনীর প্রতি গমন করে সেই রূপ রাজা অগ্নিবর্ণ নারীগণের সহিত সুরচিত পানভূমিতে উপস্থিত হইলেন। তথায় ঘ্রাণেন্দ্রিয়ের তৃপ্তিকর মধুগন্ধ তাঁহার চিত্ত আকর্ষণ করিতে লাগিল। মহিলারা মত্ততা-জনক মহীপতি-প্রদত্ত মুখ-মদ্য নির্জ্জনে পান করিতে অভিলাষিনী হইল এবং রাজা অগ্নিবর্ণও বকুল বৃক্ষের ন্যায় সস্পৃহ ভাবে কামিনীগণের মুখাসব পান করিতে লাগিলেন। কলনাদিনী বীণা ও

যৌবনোন্নতবিলাসিনীস্তনক্ষোভলোলকমলাশ্চ দীর্ঘিকাঃ।
গূঢ়মোহনগৃহাস্তদম্বুভিঃ স ব্যগাহত বিগাঢ়মন্মথঃ॥ ৯॥
তত্র সেকহৃতলোচনাঞ্জনৈঃ ধৌতরাগপরিপাটলাধরৈঃ।
অঙ্গনাস্তমধিকং ব্যলোভয়ন্ অর্পিতপ্রকৃতকান্তিভির্ম্মুখৈঃ॥ ১০॥
ঘ্রাণকান্তমধুগন্ধকর্ষিণীঃ পানভূমিরচনাঃ প্রিয়াসখঃ।
অভ্যপদ্যত স বাসিতাসখঃ পুষ্পিতাঃ কমলিনীরিব দ্বিপঃ॥ ১১॥
সাতিরেকমদকারণং রহঃ তেন দত্তমভিলেষুরঙ্গনাঃ।
তাভিরপ্যুপহৃতং মুখাসবং সোঽপিবদ্বকুলতুল্যদোহদঃ॥ ১২॥

চারুভাষিণী ললনা উৎসঙ্গ বাসের উপযুক্ত এই দুই পদার্থ পর্য্যায়ক্রমে তাঁহার অঙ্কদেশে বিহার করিতে লাগিল। নর্ত্তকীরা যখন তাঁহার সমক্ষে নৃত্য করিত তখন অভিনয়-নিপুণ নৃপতি বলয় ও মাল্য আন্দোলন পূর্ব্বক বাদ্য বাদন করিয়া তাহাদিগের মনোহরণ করিলে তাহারা নৃত্য বিস্মৃত হইয়া নাট্যাচার্য্য সকল সন্নিহিত থাকাতেই যার পর নাই লজ্জিত হইত। নৃত্যাবসানে শ্রান্তিনিবন্ধন স্বেদ-বিন্দু মন্দ মন্দ নির্গত হইয়া নর্ত্তকীদিগের মুখে তিলকাবলি বিলুপ্ত করিত; তখন মহারাজ অগ্নিবর্ণ তাহা-দিগের সেই মনোহর মুখ-কমলে মুখ-মারুত প্রদান ও তাহা চুম্বন করিয়া ইন্দ্র ও কুবের অপেক্ষাও আপনাকে ভাগ্যবান জ্ঞান করিতেন।

প্রেয়সীরা রাজাকে অন্যত্র গমন করিতে ও নূতন নূতন ভোগ্যা স্ত্রীতে আসক্ত হইতে দেখিয়া গূঢ় ও প্রকাশ্য উপায়ে তাঁহার সহিত সমাগম লাভ করিত এবং তিনি প্রচুর উপভোগে পাছে পরিতৃপ্ত হইয়া আর না আইসেন এই ভয়ে তাঁহার ভোগ-প্রবৃত্তি সম্পূর্ণ চরিতার্থ করিত

অঙ্কমঙ্কপরিবর্ত্তনোচিতে তস্য নিন্যতুরশূন্যতামুভে।
বল্লকী চ হৃদয়ঙ্গমস্বনা বল্গুবাগপি চ বামলোচনা॥ ১৩॥
স স্বয়ং প্রহতপুষ্করঃ কৃতী লোলমাল্যবলয়ো হরন্মনঃ।
নর্ত্তকীরভিনয়াতিলঙ্ঘিনীঃ পার্শ্ববর্ত্তিষু গুরুষ্বলজ্জয়ৎ॥ ১৪॥
চারু নৃত্যবিগমে চ তন্মুখং স্বেদভিন্নতিলকং পরিশ্রমাৎ।
প্রেমদত্তবদনানিলঃ পিবন্ অত্যজীবদমরালকেশ্বরৌ॥ ১৫॥
তস্য সাবরণদৃষ্টসন্ধয়ঃ কাম্যবস্তুষু নবেষু সঙ্গিনঃ।
বল্লভাভিরুপসৃত্য চক্রিরে সামিভুক্তবিষয়াঃ সমাগমাঃ॥ ১৬॥

না ; তথাচ মহারাজ প্রেয়সীদিগকে বঞ্চনা করিতেন তাঁহারাও অঙ্গুলী-তর্জ্জন ভ্রুভঙ্গী করিয়া কুটিল ভাবে দর্শন ও বারংবার কাঞ্চী দ্বারা তাঁহাকে বন্ধন করিত। যে দিন সুরত-বিহার হইবে সেই রাত্রিতে প্রেয়সী প্রিয়বিরহাশঙ্কায় সকাতরে যে সকল কথা কহিতেন অগ্নিবর্ণ দূতীর অজ্ঞাত-ভাবে তাহার পশ্চাদ্ভাগে গিয়া তৎসমুদায় শ্রবণ করিতেন।

মহারাজ যখন রাজমহিষীগণের সহিত সমাগত হইয়া বেশ্যা-সম্ভোগে বঞ্চিত হইতেন তখন তাহাদিগের বিরহে একান্ত অধীর হইয়া অঙ্গুলী-দল-বিগলিত স্বেদ-সলিলে তূলিকা সিক্ত করত তাহাদের প্রতিরূপ চিত্র করিয়া কথঞ্চিৎ কাল যাপন করিতেন। রাজমহিষীরা নৃপতির প্রেম লাভের অভিলাষ-গর্ব্বিত সপত্নীর প্রতি ঈর্ষা ও দুঃসহ অনঙ্গ-তাপ শান্তির নিমিত্ত রোষ পরিত্যাগ করিয়া মহোৎসব-ব্যপদেশে তাঁহাকে আনয়ন পূর্ব্বক স্ব স্ব মনোরথ সিদ্ধ করিয়া লইতেন।

অঙ্গুলীকিসলয়াগ্রতর্জ্জনং ভ্রূবিভঙ্গকুটিলঞ্চ বীক্ষিতম্।
মেখলাভিরসকৃচ্চ বন্ধনং বঞ্চয়ন প্রণয়িনীরবাপ সঃ ॥ ১৭ ॥
তেন দূতিবিদিতং নিষেদুষা পৃষ্ঠতঃ সুরতবাররাত্রিষু।
শুশ্রুবে প্রিয়জনস্য কাতরং বিপ্রলম্ভপরিশঙ্কিনো বচঃ ॥ ১৮ ॥
লৌল্যমেত্য গৃহিণীপরিগ্রহান্নর্ত্তকীষ্বসুলভাসু তদ্বপুঃ।
বর্ত্ততে স্ম স কথঞ্চিদালিখন্নঙ্গুলীক্ষরণসন্নবর্ত্তিকঃ ॥ ১৯ ॥
প্রেমগর্ব্বিতবিপক্ষমৎসরাদায়তাচ্চ মদনান্মহীক্ষিতম্।
নিন্যুরুৎসববিধিচ্ছলেন তং দেব্য উজ্ঝিতরুষঃ কৃতার্থতাম্ ॥ ২০ ॥

অগ্নিবর্ণ অন্য রমণীর সংসর্গ পরিত্যাগ পূর্ব্বক প্রাতঃকালে গৃহে আগমন করিলে প্রেয়সী মহিষীরা তাঁহার কলেবরে সুস্পষ্ট সম্ভোগ-চিহ্ন দর্শন করিয়া খণ্ডিতা-দুঃখ অনুভব করিতেন, তৎকালে মহারাজ কৃতাঞ্জলিপুটে তাঁহাদিগকে প্রসন্ন করিলেও তাঁহারা রাজাকে অন্যসংক্রান্তমনা ও আপনাদিগের প্রতি শিথিল-প্রযত্ন দেখিয়া পুনরায় পরিতপ্ত হইতেন। মহারাজ স্বপ্নযোগে অন্য নারীর নামোচ্চারণ করিলে তাঁহারা বাক্যালাপ না করিয়াই পার্শ্ব পরিবর্ত্তন পূর্ব্বক অবিরল-বিগলিত অশ্রুজলে শয্যার আস্তরণ বস্ত্র সংসিক্ত করিতেন; ক্রোধভরে পার্শ্ব পরিবর্ত্তন কালে তাঁহাদিগের বলয় চূর্ণ হইয়া যাইত, তৎকালে ইহাই রাজার যথেষ্ট লাঞ্ছনার হইত। কোন সময়ে তিনি দূতিপ্রদর্শিত পথ দ্বারা লতাকুঞ্জে উপস্থিত হইয়া বিরচিত পুষ্পশয্যায় কিঙ্করীগণের সহিত বিহার করিতেন, কিন্তু তখন অন্তঃপুরবাসিনী কামিনীগণের ভয়ে তাঁহার কলেবর কম্পিত হইত। মহারাজ ভ্রম বশত অন্য মহিলার নামে মহিষীকে আহ্বান করিলে তিনি কহিতেন নাথ! আমি তোমার প্রণয়িনীর নামটি

প্রাতরেত্য পরিভোগশোভিনা দর্শনেন কৃতখণ্ডনব্যথাঃ।
প্রাঞ্জলিঃ প্রণয়িনীঃ প্রসাদয়ন্ সোঽদুনোৎ প্রণয়মন্থরঃ পুনঃ ॥ ২১ ॥
স্বপ্নকীর্ত্তিতবিপক্ষমঙ্গনাঃ প্রত্যভৈৎসরবদন্ত্য এব তম্।
প্রচ্ছদান্তগলিতাশ্রুবিন্দুভিঃ ক্রোধভিন্নবলয়ৈর্বিবর্ত্তনৈঃ ॥ ২২ ॥
কৢপ্তপুষ্পশয়নান্ লতাগৃহান্ এত্য দূতিকৃতমার্গদর্শনঃ।
অন্বভুৎ পরিজনাঙ্গনারতং সোঽবরোধভয়বেপথূত্তরম্ ॥ ২৩ ॥
নাম বল্লভজনস্য তে ময়া প্রাপ্য ভাগ্যমপি তস্য কাঙ্ক্ষ্যতে।
লোলুপং ননু মনো মমেতি তং গোত্রবিস্খলিতমূচুরঙ্গনাঃ ॥ ২৪ ॥

পাইলাম বটে কিন্তু এক্ষণে তাঁহার ভাগ্যটিও পাইবার আশা করি, আহা আমার মনের কি অভিলাষ।

মহারাজ যখন শয্যা হইতে গাত্রোত্থান করিতেন তখন তাঁহার শয়ন-তলের কোন স্থলে অলক্তকের চিহ্ন কোন স্থলে ছিন্ন কাঞ্চী কোন স্থলে কুঙ্কুমের পিঙ্গল রাগ কোন স্থলে বা বিলুলিত মাল্য দেখা যাইত, এই সমস্ত চিহ্নে সেই বিলাসীর লীলা-বিহার সুস্পষ্ট অনুমিত হইত। রাজা অগ্নিবর্ণ যখন স্বয়ং কামিনীগণের চরণে অলক্তক-রস প্রদান করিতেন তৎকালে উহাদিগের শিথিল-বসন-জড়িত নিবিড়-নিতম্ব-শোভিত ঘন জঘন তাঁহার নয়ন আকর্ষণ করাতে তিনি তৎকালে তৎকার্য্যে বিশেষ মনোনিবেশ করিতে পারিতেন না। তিনি যখন চুম্বনে অভিলাষী হইতেন তখন বধূগণ মুখ ফিরাইয়া লইত, যখন বস্ত্রের গ্রন্থিমোচনে প্রবৃত্ত হইতেন তখন হস্তরোধ করিত, এই রূপে উহারা সকল-বিষয়ে তাঁহার মনোরথ-সিদ্ধির ব্যাঘাত করিলেও বধূ-বিহার তাঁহার কামানল উদ্দীপন করিয়া দিত। যখন বধূগণ দর্পনে আপনাদিগের সম্ভোগ-

চূর্ণবভ্রু লুলিতস্রগাকুলং ছিন্নমেখলমলক্তকাঙ্কিতম্।
উত্থিতস্য শয়নং বিলাসিনস্তস্য বিভ্রমরতান্যপাবৃণোৎ ॥ ২৫ ॥
স স্বয়ং চরণরাগমাদধে যোষিতাং নচ তথা সমাহিতঃ।
লোভ্যমাননয়নঃ শ্লথাংশুকৈর্মেখলাগুণপদৈর্নিতম্বিভিঃ ॥ ২৬ ॥
চুম্বনে বিপরিবর্ত্তিতাধরং হস্তরোধি রসনাবিঘট্টনে।
বিঘ্নিতেচ্ছমপি তস্য সর্ব্বতো মন্মথেন্ধনমভূদ্বধূরতম্ ॥ ২৭ ॥
[illegible]দৈর্ষু পরিভোগদর্শিনীঃ নর্ম্মপূর্ব্বমনুপৃষ্ঠসংস্থিতঃ।
[illegible]য়য়া স্মিতমনোজ্ঞয়া বধূর্হ্রীনিমীলিতমুখী শচকার সঃ ॥ ২৮ ॥

চিহ্ন দর্শন করিত তখন তিনি পরিহাসার্থ উহাদিগে পশ্চাদ্ভাগে গিয়া দণ্ডায়মান হইতেন তখন উহারা সহসা দর্পণ-সংক্রান্ত তদীয় প্রতিবিম্বে তাঁহাকে হাসিতে দেখিয়া লজ্জায় অধোমুখ হইয়া থাকিত মহারাজ যখন নিশাবসানে শয্যা পরিত্যাগ করিতেন তখ প্রণয়িনীদিগের ইচ্ছা হইত যে, তিনি বিদায়-কালে কণ্ঠ দেশে কোমল বাহুপাশ বন্ধন পূর্ব্বক চরণ দ্বয়ের উ পর চরণ অর্পণ করিয়া একবার মুখ চুম্বন করিয়া যান।

সেই যুবা দর্পণ-তলে সুস্পষ্ট সম্ভোগ-চিহ্ন রূপ ভূষণে আপনাকে বিভূষিত দেখিয়া যাদৃশ প্রীতি লাভ করিতে তাদৃশ তন্মধ্যে সুররাজ ইন্দ্রের অপেক্ষা রমণীয় আপ নার রাজবেশ দেখিয়া পরিতৃপ্ত হইতেন না। তিনি যখ কোন সুহৃৎকার্য্য-ব্যপদেশে অবস্থানে অসমর্থ হইয়া প্রস্থা নের উপক্রম করিতেন তখন প্রণয়িনীরা কহিত, শঠ আমরা তোমার এই পলায়ন-ছল নিগূঢ় জানিয়াছি; এ বলিয়া কেশাকর্ষণ পূর্ব্বক তাঁহাকে রোধ করিয়া রাখিত অবলাগণ রাজার নির্দ্দয়-সুরতশ্রমে একান্ত অলস হই

কণ্ঠসক্তমৃদুবাহুবন্ধনং ন্যস্তপাদতলমগ্রপাদয়োঃ।
প্রার্থয়ন্ত শয়নোত্থিতং প্রিয়াঃ তং নিশাত্যয়বিসর্গচুম্বনম্ ॥ ২৯॥
প্রেক্ষ্য দর্পণতলস্থমাত্মনো রাজবেষমতিশক্রশোভিনম্।
পিপ্রিয়ে ন স তথা যথা যুবা ব্যক্তলক্ষ্ম পরিভোগমণ্ডনম্ ॥ ৩০॥
মিত্রকৃত্যমপদিশ্য পার্শ্বতঃ প্রস্থিতং তমনবস্থিতং প্রিয়াঃ।
বিদ্ম হে শঠ পলায়নচ্ছলান্যঞ্জসেতি রুরুধুঃ কচগ্রহৈঃ ॥ ৩১॥
তস্য নির্দ্দয়রতিশ্রমালসাঃ কণ্ঠসূত্রমপদিশ্য যোষিতঃ।
অধ্যশেরত বৃহদ্ভুজান্তরং পীবরস্তনবিলুপ্তচন্দনম্ ॥ ৩২॥

ালিঙ্গন-ছলে তাঁহার বক্ষঃস্থলে শয়ন করিত, উহাদিগের পূল স্তনযুগল দ্বারা তাঁহার বক্ষের অঙ্গরাগ বিলুপ্ত হই-া যাইত। যখন তিনি কোন প্রণয়িনীর সঙ্গম-লাভের নিমিত্ত রজনীতে প্রচ্ছন্নভাবে গমন করিতেন তখন আর-এক রমণী গূঢ়চর দূতি দ্বারা অগ্রে ইহা জানিতে পারিয়া তাঁহার পথরোধ পূর্ব্বক কহিত কামুক! তুমি অন্ধকারে অবগুণ্ঠিত হইয়া আমাকে বঞ্চনা করিবার নিমিত্ত কোথায় যাইতেছ? এই বলিয়া তাঁহাকে আকর্ষণ পূর্ব্বক স্বগৃহে আনয়ন করিত।

মহারাজ অগ্নিবর্ণ চন্দ্ররশ্মির ন্যায় নারীগণের স্পর্শ-সুখ অনুভব করত রজনী জাগরণ ও দিবা ভাগ নিদ্রায় অতিবাহন করিয়া কুমুদাকরের অনুরূপ হইয়াছিলেন। তিনি গায়িকাদিগের অধর দংশন ও উরুদেশ নখ দ্বারা ক্ষত বিক্ষত করিয়া দিতেন, উহারা বেণুবীণা-বাদন কালে তদ্দ্বারা নিতান্ত ক্লেশানুভব করিয়া কুটিল-নয়নে নিরীক্ষণ পূর্ব্বক তাঁহার মনোহরণ করিত। তিনি নির্জ্জনে নর্ত্তকীদিগকে কায়িক বাচিক ও সাত্ত্বিক এই তিন প্রকার অভিনয় শিক্ষা করাইয়া যখন মিত্রগণ সমক্ষে

সঙ্গমায় নিশি গূঢ়চারিণং চারদূতিকথিতং পুরোগতাঃ।
বঞ্চয়িষ্যসি কুতস্তমোবৃতঃ কামুকেতি চকৃষুস্তমঙ্গনাঃ॥ ৩৩॥
যোষিতামুডুপতেরিবার্চিষাং স্পর্শনির্বৃতিমসাববাপ্নুবন্।
আরুরোহ কুমুদাকরোপমাং রাত্রিজাগরপরো দিবাশয়ঃ॥ ৩৪॥
বেণুনা দশনপীড়িতাধরাঃ বীণয়া নখপদাঙ্কিতোরবঃ।
শিল্পকার্য্য উভয়েন বেজিতাস্তং বিজিহ্মনয়না ব্যলোভয়ন্॥ ৩৫॥
অঙ্গসত্ত্ববচনাশ্রয়ং মিথঃ স্ত্রীষু নৃত্যমুপধায় দর্শয়ন্।
প্রয়োগনিপুণৈঃ প্রযোক্তৃভিঃ সঞ্জঘর্ষ সহ মিত্রসন্নিধৌ॥ ৩৬॥

তাহাদিগের দ্বারা উহার পরীক্ষা প্রদর্শন করিতেন তখন নৃত্যগীত সুনিপুণ নাট্যাচার্য্যদিগের সহিত তাঁহার ঘোরতর বাদানুবাদ উপস্থিত হইত।

বর্ষাকাল আগত হইলে রাজা অগ্নিবর্ণ কুটজ ও অর্জ্জুন পুষ্পের মাল্য ধারণ ও কদম্ব কুসুমের পরাগ দ্বারা অঙ্গরাগ করিয়া উন্মত্ত-ময়ূর-মুখরিত কৃত্রিম পর্ব্বতে বিহার-বিলাস চরিতার্থ করিতেন। ঐ সময়ে কামিনীগণ তাঁহার সহিত প্রণয়-কলহ উপস্থিত করিয়া শয্যায় পার্শ্ব পরিবর্ত্তন পূর্ব্বক শয়ন করিয়া থাকিত; তিনি কদাচই উহাদিগকে প্রসন্ন করিবার চেষ্টা পাইতেন না, কিন্তু উহারা গভীর মেঘগর্জ্জনে ভীত ও স্বয়ংই অভিমুখী হইয়া তাঁহার বক্ষঃস্থলে প্রবেশের প্রয়াস পাইত।

মহীপাল কখন কার্ত্তিক মাসের রজনীতে মনোহারিণী রমণীগণের সহিত চন্দ্রাতপ-সুশোভিত হর্ম্মে আরোহণ পূর্ব্বক সুরত-শ্রমহারী মেঘনির্ম্মুক্ত সুনির্ম্মল জ্যোৎস্না উপভোগ করিতেন। যে সরযূ হংসরূপ মেখলা-দামে নিগড়িত সৈকত-রূপ নিতম্ব বিস্তার পূর্ব্বক তাঁহার প্রণয়িনীদিগের বিলাস অনুকরণ করিত, তিনি গবাক্ষ-বিবর দিয়া তাহাকে নিরীক্ষণ করিতেন।

অংসলম্বিকুটজার্জ্জুনস্রজস্তস্য নীপরজসাঙ্গরাগিণঃ।
প্রাবৃষি প্রমদবর্হিণেষ্বভূৎ কৃত্রিমাদ্রিষু বিহারবিভ্রমঃ ॥ ৩৭ ॥
বিগ্রহাচ্চ শয়নে পরাঙ্মুখীঃ নানুনেতুমবলাঃ স তত্বরে।
আচকাঙ্ক্ষ ঘনশব্দবিক্লবাস্তা বিবৃত্য বিশতীর্ভুজান্তরম্ ॥ ৩৮ ॥
কার্ত্তিকীষু সবিতানহর্ম্যভাক্ যামিনীষু ললিতাঙ্গনাসখঃ।
অন্বভুঙ্ক্ত সুরতশ্রমাপহাং মেঘমুক্তবিশদাং স চন্দ্রিকাম্ ॥ ৩৯ ॥
সৈকতঞ্চ সরযূং বিবৃণ্বতীং শ্রোণিবিম্বমিব হংসমেখলম্।
স্বপ্রিয়াবিলসিতানুকারিণীং সৌধজালবিবরৈর্ব্যলোকয়ৎ ॥ ৪০ ॥

বিলাসিনীরা মর্ম্মর-ধ্বনি-সম্পন্ন অগুরু-ধূপ-সুবাসিত বর্ষা কালের উপযুক্ত বস্ত্র পরিধান পূর্ব্বক বস্ত্র-গ্রন্থি-মোচনে লোলুপ রাজার অবলম্বন করিত ; ঐ সময় বসনের মধ্য হইতে উঁহাদের হেমময় কাঞ্চী লক্ষিত হইত। দীর্ঘতা-হেতু সকল প্রকার সুরত-ক্রিয়ার উপযোগী শীত কালের রাত্রি বায়ু-সঞ্চার-রহিত গৃহান্তর্নির্ম্মিত গৃহ-মধ্যে অবাত-কম্পিত দীপ-রূপ দৃষ্টি নিক্ষেপ করত মহারাজ অগ্নিবর্ণের নানাপ্রকার সুরতক্রিয়ার সাক্ষী হইয়াছিল। অঙ্গনারা মলয়ানিলজনিত নব-পল্লব-শোভিত চূত-মুকুল অবলোকন পূর্ব্বক কলহ পরিত্যাগ করিয়া অসহ্য-বিরহ রাজাকে স্বয়ং গিয়া অনুনয় করিত।

অগ্নিবর্ণ অঙ্গনাদিগকে অঙ্কে আরোপণ পূর্ব্বক দোলায় আরোহণ করিলে পরিজনেরা উহা আন্দোলিত করিত; এবং তৎকালে মহিলারা করস্থিত দোলারজ্জু এক কালে পরিত্যাগ করিয়া পতন-ভয়-ছলে গাঢ়রূপে রাজার কণ্ঠালিঙ্গন

মর্ম্মরৈরগুরুধূপগন্ধিভিঃ ব্যক্তহেমরশনৈস্তমেকতঃ।
জহ্রুরাগ্রথনমোক্ষলোলুপং হৈমনৈর্নিবসনৈঃ সুমধ্যমাঃ ॥ ৪১
অর্পিতস্তিমিতদীপদৃষ্টয়ো গর্ভবেশ্মসু নিবাতকুক্ষিষু।
তস্য সর্ব্বসুরতান্তরক্ষমাঃ সাক্ষিতাং শিশিররাত্রয়ো যযুঃ। ৪২ ॥
দক্ষিণেন পবনেন সম্ভৃতং প্রেক্ষ্য চূতকুসুমং সপল্লবম্।
অন্বনৈষুরবধূতবিগ্রহাঃ তং দুরুৎসহবিয়োগমঙ্গনাঃ ॥ ৪৩ ॥
তাঃ স্বমঙ্কমধিরোপ্য দোলয়া প্রেঙ্খয়ন্ পরিজনাপবিদ্ধয়া।
মুক্তরজ্জু নিবিড়ং ভয়চ্ছলাৎ কণ্ঠবন্ধনমবাপ বাহুভিঃ ॥ ৪৪ ॥

করিত। গ্রীষ্মকাল উপস্থিত হইলে তাঁহার প্রিয়তমা সক
স্তনযুগলে চন্দন লেপনপূর্ব্বক মণিময় কাঞ্চী এবং এর
মুক্তাময় মনোহর অলঙ্কার ধারণ প্রভৃতি গ্রীষ্মোচিত বে
বিন্যাস করিয়া তাঁহার সেবা করিত। ঐ সময়ে অগ্নি
আসবে সহকার পল্লব ও পাটল পুষ্প নিক্ষেপ পূর্ব্বক পা
করিতেন এবং অনঙ্গ বসন্ত কাল অতিক্রান্ত ও নিস্তেজ
হইলেও পুনরায় প্রবল হইতেন।

এই রূপে সেই কামপরায়ণ নৃপতি অনন্যকর্ম্মা
হইয়া ইন্দ্রিয়-সুখ উপভোগ করত স্বলক্ষণ-লক্ষিত ঋ
সকল অতিবাহিত করিলেন। তিনি এতাদৃশ ব্যসনে
আসক্ত হইলেও বিপক্ষ মহীপালগণ প্রতাপের আতি
শয্য নিবন্ধন তাঁহাকে আক্রমণ করিতে পারে নাই, কিন্তু
স্ত্রী-সম্ভোগ-জনিত ক্ষয় রোগ চন্দ্রের দক্ষশাপের ন্যায়
তাঁহাকে ক্ষয় করিল। তিনি চিকিৎসকদিগের প্রতিষেধ
বাক্যে কর্ণপাতও করিতেন না এবং স্ত্রী-সম্ভোগ ও মদ

তং পয়োধরনিষিক্তচন্দনৈঃ মৌক্তিকগ্রথিতচারুভূষণৈঃ।
গ্রীষ্মবেষবিধিভিঃ সিষেবিরে শ্রোণিলম্বিমণিমেখলৈঃ প্রিয়াঃ॥ ৪৫॥
যৎ স লগ্নসহকারমাসবং রক্তপাটলসমাগমং পপৌ।
তেন তস্য মধুনির্গমাৎ কৃশঃ চিত্তযোনিরভবৎ পুনর্নবঃ॥ ৪৬॥
এবমিন্দ্রিয়সুখানি নির্ব্বিশন্ অন্যকার্য্যবিমুখঃ স পার্থিবঃ।
আত্মলক্ষণনিবেদিতানৃতূন্ অত্যবাহয়দনঙ্গবাহিতঃ॥ ৪৭॥
তং প্রমত্তমপি ন প্রভাবতঃ শেকুরাক্রমিতুমন্যপার্থিবাঃ।
আময়স্তু রতিরাগসম্ভবো দক্ষশাপ ইব চন্দ্রমক্ষিণোৎ॥ ৪৮॥

পানের দোষ প্রত্যক্ষ হইলেও তাহা পরিত্যাগ করিতে পারিলেন না; ইন্দ্রিয়গণ আস্বাদ-সুরস বিষয়ের বশীভূত হইলে তাহাদিগকে তাহা হইতে নিবৃত্ত করা নিতান্ত দুষ্কর। অগ্নিবর্ণের মুখ-মণ্ডল পাণ্ডুবর্ণ হইল; তিনি ভূষণ অল্প পরিমাণে ধারণ করিতে লাগিলেন; যষ্টি অবলম্বন না করিয়া তাঁহার গমনাগমনের আর সামর্থ রহিল না এবং তাঁহার কণ্ঠস্বর নিতান্ত ক্ষীণ হইয়া আসিল; যক্ষ্মা তাঁহার দেহ এই রূপে ক্ষয় করিলেও তিনি তৎকালে কামুকের তুল্য অবস্থা লাভ করিলেন। তিনি ক্ষয় রোগে কাতর হইলে সেই রঘু-কুল কলামাত্রাবশেষ চন্দ্রের সন্নিবেশে নভোমণ্ডলের ন্যায়, পঙ্কাবশিষ্ট গ্রীষ্মকালীন পল্বলের ন্যায়, নির্বাণোন্মুখ শিখা বিশিষ্ট দীপের ন্যায় বোধ হইতে লাগিল। তৎকালে প্রজারা রাজার নানা প্রকার অনিষ্ট আশঙ্কা করিত; কিন্তু মন্ত্রিগণ তাহাদিগকে সতত ই

দৃষ্টদোষমপি তন্ন সোঽত্যজৎ সঙ্গবস্তু ভিষজামনাশ্রবঃ।
স্বাদুভিস্তু বিষয়ৈর্হৃতস্ততো দুঃখমিন্দ্রিয়গণো নিবার্য্যতে ॥ ৪৯ ॥
তস্য পাণ্ডুবদনাল্পভূষণা সাবলম্বগমনা মৃদুস্বনা।
রাজযক্ষ্মপরিহাণিরায়যৌ কামযানসমবস্থয়া তুলাম্ ॥ ৫০ ॥
ব্যোম পশ্চিমকলাস্থিতেন্দু বা পঙ্কশেষমিব ঘর্ম্মপল্বলম্।
রাজ্ঞি তৎকুলমভূৎ ক্ষয়াতুরে বামনার্চ্চিরিব দীপভাজনম্ ॥ ৫১ ॥
বাঢ়মেষ দিবসেষু পার্থিবঃ কর্ম্ম সাধয়তি পুত্রজন্মনে।
ইত্যদর্শিতরুজোঽস্য মন্ত্রিণঃ শশ্বদূচুরঘশঙ্কিনীঃ প্রজাঃ ॥ ৫২ ॥

করিতেছেন, রাজা দিবারাত্র সন্তানার্থ নির্জনে কোনরূপ দৈব কর্ম সাধন করিতেছেন, এই বলিয়া উহাঁরা প্রজাবর্গের নিকট রাজার পীড়িতাবস্থা গোপন করিয়া রাখিতেন।

অনন্তর মহারাজ অগ্নিবর্ণ বহু সংখ্য ভার্য্যা সত্ত্বেও পিতৃঋণ-মোচন পুত্রের আনন দর্শন না করিয়া চিকিৎসকের সাধ্যাতীত সেই ক্ষয় রোগ দ্বারা বায়ু-নির্ব্বাপিত প্রদীপের ন্যায় ইহলোক হইতে অন্তরিত হইলেন। তখন মন্ত্রিগণ অন্ত্যেষ্টি-ক্রিয়া-বিধানজ্ঞ পুরোহিতগণের সহিত মিলিত হইয়া রোগের উপশমার্থ কোন রূপ শান্তি-কার্য্য অনুষ্ঠানের ছল করিয়া গৃহের উপবনে গোপনে রাজার মৃতদেহ প্রদীপ্ত পাবকে দগ্ধ করিলেন।

মহারাজ অগ্নিবর্ণের কোন এক পত্নী অন্তর্বত্নী ছিলেন, মন্ত্রিগণ তাঁহার গর্ভ-লক্ষণ সুস্পষ্ট নিরীক্ষণ পূর্ব্বক প্রজাদিগকে সংগ্রহ করিয়া তাঁহাকেই রাজ্যে অভিষিক্ত করিলেন। রাজার মৃত্যু-জনিত শোকোষ্ণ লোচন-জলে মহিষীর

স ত্বনেকবনিতাসখোঽপি সন্ পাবনীমনবলোক্য সন্ততিম্।
বৈদ্যযত্নপরিভাবিনং গদং ন প্রদীপ ইব বায়ুমত্যগাৎ॥ ৫৩॥

তং গৃহোপবন এব সঙ্গতাঃ পশ্চিমক্রতুবিদা পুরোধসা।
রোগশান্তিমপদিশ্য মন্ত্রিণঃ সম্ভৃতে শিখিনি গূঢ়মাদধুঃ॥ ৫৪॥

তৈঃ কৃতপ্রকৃতিমুখ্যসঙ্গ্রহৈঃ আশু তস্য সহধর্ম্মচারিণী।
সাধু দৃষ্টশুভগর্ভলক্ষণা প্রত্যপদ্যত নরাধিপশ্রিয়ম্॥ ৫৫॥

তস্যাস্তথাবিধনরেন্দ্রবিপত্তিশোকা-
দুষ্ণৈর্বিলোচনজলৈঃ প্রথমাভিতপ্তঃ।

যে গর্ভ প্রথমে সন্তপ্ত হইয়াছিল, এক্ষণে কনকময় কলসের সুশীতল সলিলে তাহা স্নিগ্ধ হইল। শ্রাবণ মাসে যেমন পৃথিবী অভ্যন্তরে শস্যের বীজ ধারণ করে সেইরূপ রাজ্ঞী প্রসবকালাপেক্ষী প্রজাগণের মঙ্গলের নিমিত্ত অন্তর্গত গর্ভ ধারণ করিয়া সুবর্ণময় সিংহাসনে আরোহণ পূর্ব্বক বংশ-পরম্পরাগত প্রাচীন মন্ত্রিগণের সহিত অপ্রহিত-শাসনে ভর্ত্তৃ-রাজ্য রক্ষা করিতে লাগিলেন।

নির্ব্বাপিতঃ কনককুম্ভমুখোজ্ঝিতেন
বংশাভিষেকবিধিনা শিশিরেণ গর্ভঃ ॥ ৫৬ ॥
তং ভাবার্থং প্রসবসময়াকাঙ্ক্ষিণীনাং প্রজানাম্
অন্তর্গূঢ়ং ক্ষিতিরিব নভোবীজমুষ্টিং দধানা।
মৌলৈঃ সার্দ্ধং স্থবিরসচিবৈর্হেমসিংহাসনস্থা
রাজ্ঞী রাজ্যং বিধিবদশিষদ্ভর্ত্তুরব্যাহতাজ্ঞা ॥ ৫৭ ॥
ইতি শ্রীরঘুবংশে মহাকাব্যে কালিদাসকৃতৌ অগ্নিবর্ণশৃঙ্গারো নাম একোনবিংশঃ সর্গঃ।

---

সম্পূর্ণম্।

## দুরূহ শব্দের অর্থ।

| শব্দ। | | অর্থ। |
|---|---|---|
| ত্রিপদী | ... | পাদবন্ধনী। |
| দোহদ | ... | সাধ, গর্ব্বিণীর অভিলাষ। |
| ধুরন্ধর | ... | ভারবাহক। |
| নক্তমাল | ... | করঞ্জা। |
| নীরাজনা | ... | আরোতি। |
| পরচ্ছন্দানুবর্ত্তন | ... | অন্যের অভিলাষের অনুসরণ। |
| পটবাস | ... | বস্ত্রে ব্যবহার্য্য গন্ধদ্রব্য। |
| পাটলিমা | ... | ঈষৎ গোলাবী বর্ণ। |
| পুরুষকার | ... | পৌরুষ। |
| বাসনিকা | ... | বাসা। |
| বিহস্ত | ... | ব্যাকুল, বিহাত। |
| বিষাণ | ... | গোমহিষাদির শৃঙ্গ। |
| বৈতসী বৃত্তি | .. | বেতস বৃক্ষের ন্যায় ন্যুব্জ বা নম্র ভাব। |
| ব্যোমচর | ... | খেচর। |
| মহামাত্র | ... | হস্তিপক, মাহুত। |
| মৌলভৃত্য | ... | ভূম্যাদির আমূলবৃত্তান্তবেত্তা, মোড়ল। |
| যাদ | ... | জলজন্তু। |
| রৌরব | ... | রুরুনামক মৃগের চর্ম্ম। |
| শ্যামিকা | ... | একধাতুতে অন্য ধাতুর সংসর্গ বা খাদ্। |
| সংবাহন | ... | মর্দ্দন। |
| সপ্তচ্ছদ | ... | সপ্তপর্ণ, ছাতিম গাছ। |
| সপ্তাঙ্গরাজ্য | ... | রাজা, অমাত্য, সুহৃৎ, কোষ, জনপদ, দুর্গ ও বল এই সাতটি অঙ্গের নাম রাজ্য। |
| ধর্ম্মরাজ্য | ... | স্বধর্ম্মনিরত রাজার রক্ষিত রাজ্য। |
| হৈয়ঙ্গবীন | ... | সদ্যো ঘৃত। |

## দুরূহ শব্দের অর্থ।

| শব্দ। | | অর্থ। |
| --- | --- | --- |
| অক্ষত | ... | আতপ তণ্ডুল। |
| অক্ষোট | ... | আখ্‌রোট। |
| অধ্বখেদ | ... | পথশ্রম। |
| অধিজ্যধন্বা | ... | যে জ্যাযুক্ত ধনু ধারণ করে। |
| অন্বর্থ | ... | অর্থযুক্ত। |
| অবগ্রাহ | ... | বৃষ্টির প্রতিবন্ধক। |
| অবষ্টম্ভ | ... | রোধ, অসাড়। |
| অবিমৃষ্যকারিতা | .. | অবিবেচনা। |
| অর্গলা | .. | হুড্‌কা। |
| আপীন | ... | গোরুর পালান। |
| আভীর | ... | গোপ, আহীর। |
| আলীঢ় | ... | যুদ্ধার্থ উপবিষ্ট হইবার ভঙ্গিবিশেষ। |
| উপকণ্ঠ | ... | নিকট। |
| উৎখাতকেলি | ... | পশুদিগের দন্ত বা শৃঙ্গদ্বারা মৃত্তিকাদি খননপূর্ব্বক ক্রীড়া। |
| কঙ্কপত্র | .. | কঙ্কপক্ষির পালখ। |
| ককুদ | ... | ঝুঁটি। |
| কোরক | ... | কলিকা। |
| গম্ভীরবেদী | ... | যে আপনাকে বিদিত নহে। |
| গাধ | ... | তলস্পর্শ। |
| গোদানবিধি | ... | কেশখণ্ডন। |
| চতুর্থ অগ্নি | ... | দাক্ষিণাত্য, গার্হপত্য ও আহবনীয়। এই তিন প্রকার অগ্নি আছে, চতুর্থ অগ্নি আরোপ করা মাত্র। |
| চতুর্ব্বিধ বৃত্তি | ... | অর্থের ন্যায়ত উপার্জ্জন, বর্দ্ধন, পালন ও সৎপাত্রে দান এই চারিটি রাজাদিগের বৃত্তি। |

| শব্দ | | অর্থ |
|---|---|---|
| অগ্নিষাত্ত | ... | পিতৃ লোক। |
| অর্জ্জুন বৃক্ষ | ... | নদী সর্জ্জ, দেব দারু |
| অবভৃত | ... | যজ্ঞান্ত। |
| অসন বৃক্ষ | ... | সর্জ্জ বৃক্ষ, পিয়াসাল। |
| আন্বীক্ষিকী | ... | তর্কবিদ্যা, ন্যায়শাস্ত্র। |
| ইন্দ্রগোপকীট | ... | রক্ত বর্ণ ক্ষুদ্র কীট। |
| ইন্দ্রনীল | ... | মরকত মণি, পান্না। |
| ইষীকাস্ত্র | ... | কুশাগ্র তুল্য অস্ত্র বিশেষ। |
| উদাত্ত ... | ... | স্বর বিশেষ। |
| উড়ুম্বর ... | ... | যজ্ঞডম্বুর। |
| কণ্ডূতি .. | .. | কণ্ডূয়ন, চুলুকনা। |
| কন্দুক ... | .. | গেণ্ডুয়া, খেলিবার ভাঁটা। |
| কাকপক্ষ ... | ... | কানপাটা। |
| কলভ .. | ... | করিশাবক |
| কাদম্ব ... | ... | বালিহাঁস। |
| কালাগুরু ... | ... | চন্দন বিশেষ। |
| কীচক ... | ... | বায়ু সংযোগে শব্দকারক বাঁশ। |
| কুররী ... | ... | ক্রোড় পক্ষীর স্ত্রী। |
| কুল্যা ... | ... | ক্ষুদ্র কৃত্রিম জলাশয়। |
| ক্ষুরপ্র ... | ... | ক্ষুরপা। |
| খণ্ডিতা ... | ... | নায়ক দ্বারা প্রতারিতা স্ত্রী। |
| গণ্ডক ... | ... | গণ্ডার। |
| চক্র ভ্রম ... | ... | শাণ। |
| চত্বর ... | .. | চাতর, উঠান। |
| চন্দ্রশালা | .. | রথ বা অট্টালিকাদির শিরোগৃহ |
| চষক | ... | মদ্যপান পাত্র। |

